এ দেশে কপালে তিলক গলায় কণ্ঠী পরা বা জটা মাথায় গেরুয়া পরা আগন্তুক এত বেশী বিস্ময় উদ্রেক করে না—যা নাকি সহজাত রসবোধকে ডিঙাইয়া মানুষকে প্রশ্নমুখর করিয়া তোলে। বিস্ময় জন্মিয়াছিল তাদের ব্রজদাসীর শ্রী দেখিয়া, তবুও তাহারা চুপ করিয়াই দাঁড়াইয়াছিল; প্রভুর নাম আর এমন কণ্ঠের গান; তাহার মধ্যে কথা বলিবার মত অরসিক যে, তাহাকে বলে অসুর।

তাহার উপর পাকা ফসলের তৃপ্তিতে তাহারা এমন পরিতৃপ্ত, প্রফুল্ল; হুঁকা টানিতে টানিতে হাসি-রসিকতায় নির্জন পল্লীপথ ভরিয়া তুলিয়া ঘরে আসিয়া এমন মিষ্ট চেহারার মা জননীকে দেখিয়া তাহার এমন গান শুনিয়া তাহাদের প্রফুল্ল মন প্রসন্নতায় পরিপূর্ণ হইয়া গেল।

বাগ্দীদের পুরুষেরা তাহাকে বষ্টুমী-মা বলিয়া গ্রহণ করিল এক কথায়।

ব্রজ বলিল—বাবা, খেতে লাগবে না, পরতে লাগবে না, গৃহস্থের দোরে-দোরে আমার জায়গীর জমিদারি প্রভু আমায় দিয়ে রেখেছেন, লাগলে এক মুঠোর বেশী দু'মুঠো লাগবে না। লাগবে বাবা—একটু আগল বাঁধ, আপনাদের পাড়ার এক পাশে একটি চালা বাঁধব, একটু দেখবেন বাবারা। যেন দুষ্টু লোকে অপমান না করে, চোরে-ডাকাতে মেরে-ধ'রে কেড়ে-কুড়ে না নেয়,—আর বাবা সাপ-খোপ—জন্তু-জানোয়ার। বেশী দিন নয় বাবা, অল্প কিছু দিন। আমার এই অঙ্কুরটি একটু বড় হবার অপেক্ষা—একটু ডাঁটো হোক—দুটো ডালপালা মেলুক—চলে যাব ওর হাত ধরে।

বাগ্দীরা বলিয়াছিল, দেখুন, দেখুন দেখি মা-লক্ষ্মী? থাকবেন আমাদের পাড়ায়—সে তো আমাদের ভাগ্যি গো! যাবেনই বা কেনে? এইখানেই বেঁধে দেব আপনার আখড়া, বোশেখেই আরম্ভ করে দোব ঘর, চারিদিকে লাগিয়ে দেব গাছপালার বেড়া—আপনি থাকবেন, সন্ধ্যেয় আপনার মুখে প্রভুর নাম শুনব। আপনার গোপাল বড় হবেন, বাবাজী হবেন—উনিও থাকবেন এইখানে, আমাদের ছেলেরা থাকবে, আখড়ার সেবা তারাও করবে।

বষ্টুমী বলিয়াছিল—না বাবা। আমাকে যেতেই হবে, প্রভুর ধামে যাব বলে বেরিয়েছিলাম, পথে গোপাল এল কোলে। গোপালকে নিয়েই যাব শ্রীধামে। সেখান ছাড়া আর কোথাও ওকে রেখে আমি শান্তি পাব না। আমি ছাড়া ওর তো কেউ নাই, এক আছেন তিনি, তাঁর কাছেই রেখে যাব।

হঠাৎ কে হা-হা করিয়া হাসিয়া উঠিল। এমনই উচ্চকণ্ঠের বাধা-বন্ধহীন পাগ্‌লা ঝোরার মত সে হাসি যে ব্রজ চমকিয়া উঠিল। কাছেই বসিয়াছিল বাগ্দীবুড়ী, সে ফিস ফিস করিয়া বলিল—রতন ক্ষ্যাপা—পাড়ার মাতব্বর!

একজন প্রৌঢ় আসিয়া ব্রজর সামনে বসিল। ঝাঁকড়া পাকা চুল, পাকা-দাড়ি পাকা-গোঁফ শক্ত-সমর্থ মানুষ—যেন অনেক পুরানো কালের শ্যাওলা পড়া খস্‌খসে একখানা অক্ষয় পাথর; সে যেন এখানকার এই নরম মাটি সবুজ ঘাসের দেশের নয়—কোন পাথুরে অঞ্চলে পাহাড় খসিয়া গড়াইয়া এখানে আসিয়া পড়িয়াছে। সামনে বসিয়া সে নিজেই বলিল—আমি ক্ষ্যাপা, মা। 'এদের পাড়ার মাতব্বর!

ব্রজ বলিল—গোবিন্দ তোমার ভাল করবেন বাবা। কিন্তু আপনি এমন করে হাসলেন কেন?

—তোমার কথা শুনে হাসলাম মা। তবে এমন করে হাসলাম—ক্ষ্যাপা বলে, আমার

অমনিই হাসি। আমি ক্ষ্যাপা—দু'তিনবার ক্ষেপেছি মা।

—আমাকে ঠাঁই দেবেন না আপনি ?

—তারা তারা বল মন। সেজন্যে নয় মা। ঠাঁই তো পাড়ার লোকে দিয়েছে গো।

—তবে ?

—তোমার কথা শুনলাম—সঙ্গে সঙ্গে শুনতে পেলাম—একটা বাছুর চেঁচাচ্ছে—হাম্বা-হাম্বা-হাম্বা। এই দুটো এক হয়ে গেল। আর হাসি এল। তুমি বললে তুমি ছাড়া ওর কেউ নাই; তার মানে ও নিজেও নাই, শুধু তুমিই আছ। গরুর বাছুরটা বললে—হাম্‌-বা। মানে হাম-হ্যায়। তোমার বাচ্চাও হাম্‌-বা বলে ডাকবে গো। এই বোল ফুটতে দাও। দুনিয়ার বোলই হ'ল হাম্‌-বা।

ব্রজ স্থির দৃষ্টিতে তাহার দিকে চাহিয়া বলিল—আপনি কি বলছেন বাবা ?

পাশ হইতে বুড়ী বলিল—গাও গাও তুমি। ওর মাথার ঠিক নাই। তার ওপর গাঁজা খায়।

বুড়া হা-হা করিয়া হাসিয়া পাগলের মতই বলিয়া উঠিল—হাম্‌-বা, হাম্‌-বা গরু মা—আমি গরু তুমি গরু ওই বুড়ী গরু—তোমার ওই কোলের বাচ্চা—ওটা কৈনে বাছুর।

ব্রজ মৃদু হাসিয়া ঘাড় নাড়িয়া বলিল—না বাবা। আমরা প্রভুর চরণের রজ। এ দেহ তাঁর, এ রূপ তাঁর—এ কণ্ঠ তাঁর—আমাদের প্রাণ যে তিনি। আমাদের তো আমি নাই—আমির সাধ আমার মিটেছে—সে মরেছে বাবা, আমাদের সব—তুমি। সেই শেখাবার জন্যেই তো, একটু বড় হলেই ওর হাত ধরে বেরিয়ে পড়ব পথে; ওকে বুঝিয়ে দোব দেখিয়ে দোব, চিনিয়ে দোব আমির মেকি—তুমির আসল দাম! ওর যে বড় দুর্ভাগ্য বাবা, নইলে ওর মুক্তি কিসে হবে বল!

বুড়া তাহার রাঙা চোখ দুটা বড় বড় করিয়া বলিল—ওরে বেটী—ওরে বেটী। ওরে আমার হারামজাদী; এঁ্যা—এত কথা—এসব বুলি ফুটল কি ক'রে তোর মুখে? ওমা—তোর সঙ্গে আমার মিলবে ভাল! কিন্তু গাঁজা খাস মা? না খেলে তো জমবে না?

ধমক দিয়া উঠিল বুড়ী—এই দেখ—এই দেখ—ক্ষ্যাপামি আরম্ভ করলে দেখ! গাঁজা খাবে কি? কি আবোল-তাবোল বকছ? যাও সব চান করে এস, খেয়ে নাও। বষ্টুমী গান শোনাবে।

—কালী কালী—তারা তারা—হরি হরি বল মন। তাই বটে। ক্ষ্যাপার মন বৃন্দাবন, এমন মধুর নাম ছেড়ে বকে যাচ্ছে আবোল তাবোল। হাম্‌-বা মা এ হ'ল ওই হাম্‌-বা। তোমার কাছে শিখব মা, এই হাম্‌বা বুলি ছাড়ব। তোমাকে ছাড়ব না। ঠিক বলেছ—হাম্‌-বা ঘুচলেই তুঁহু-তুঁহু রব ওঠে। গরু মরে—তার হাম্‌-বা বুলি ঠাণ্ডা হয়—তখন তার আঁত থেকে—ধুনুরীরা ধুহুচি করে তুলো ধোনে—তখন তাতে বুলি ওঠে তুঁহু-তুঁহু তুঁহু-তুঁহু। তুই আমার ধুহুচি মা! কালই তোর আখড়া আমি বানিয়ে দোব। ক্ষ্যাপা রতন সব পারে মা!

পুরুষেরা গেল স্নানাহার সারিতে, মেয়েরা উঠিল সন্ধ্যা জ্বালিতে—পুরুষদের ভাত দিতে। ব্রজ একা বসিয়া রহিল, পর্ব-পার্বণের গোবর নিকানো আঙিনার মাঝখানে আঁকা শুভ্র আল্পনাখানির মত! মন তাহার অজস্র ফোটাফুলে ভরা সন্ধ্যামণি গাছটির মত প্রসন্ন—কত কল্পনা মৌমাছির মত উড়িয়া উড়িয়া গুঞ্জনে গুঞ্জনে মুখর করিয়া তুলিল তাহার চিত্তকে।

একটি আখড়া গড়িবে; প্রশস্ত আঙিনা রাখিবে, পরিপাটি করিয়া নিকাইয়া রাখিবে, যেন

এতটুকু ধূলা না থাকে, একটি ইট-পাথরের কুচি উঠিয়া না থাকে। দামাল ছেলে উঠানময় হামা দিয়া ঘুরিবে, গায়ে যেন ধূলা না থাকে, হাঁটুতে যেন ইট-পাথরের কুচিতে ক্ষত না হয়। ঘরের দাওয়াগুলি হইবে নিচু নিচু, পড়িয়া গেলে যেন কাটিয়া-কুটিয়া না যায়। বেড়ার গাছের মধ্যে বিশল্যকরণী ও ঈশের মূলের গাছ পুঁতিয়া ফুল জল দিবে,—যেন সাপ না আসে। এখন হইবে একখানি ঘর, তারপর একখানি ছোট উঁচু দেবতার ঘর, প্রভুর সেবা প্রতিষ্ঠা করিতেই হইবে, সে না হইলে তো বৈষ্ণবের আখড়া হয় না। একটা দীর্ঘনিশ্বাস ফেলিল সে। যুগল বিগ্রহ মনে পড়িল তার। মনে পড়িল তার বিগত জীবনের স্মৃতি। প্রেমের দেবতাকে যুগলরূপে সম্মুখে রাখিয়া কত খেলাই খেলিয়াছে। দোলে আবীরে-কুমকুমে গাঢ় লাল রঙে—ফুলের মালায় রাধাশ্যামের পূজা করিয়া সেই প্রসাদ লইয়া প্রেমাস্পদের সঙ্গে কত মাতামাতি! সে বাজাইত খোল—নিজে করতাল বাজাইয়া গাহিত গান। ঝুলনে যুগল দেবতাকে ঝুলনায় চাপাইয়া দু'জনে দাঁড়াইত দুই দিকে, ওদিক হইতে সে ঝুলনা ঠেলিত—এদিক হইতে ঠেলা দিত নিজে বষ্টুমী। গুন-গুন করিয়া সে গান গাহিত। "অপরূপ ঝুলন—নানা ফুল শোভন—তা' পর, কিশোরী-কিশোর।"

রাস-পূর্ণিমার রাত্রি মনে পড়িল। সে কি জ্যোৎস্না আকাশে! দুটি-চারিটি নক্ষত্র মাত্র ফুটিয়া থাকিত, এ ছাড়া আকাশে শুধু চাঁদ। আকাশটাকে দেখিয়া মনে হইত, নীল আকাশটা যেন ঘামিতেছে—গলিতেছে। আখড়ার আঙিনায় গাছের ফাঁকে ফাঁকে আসিয়া মাটির উপর রূপার টুকরার মত পড়িয়া থাকিত।

ভাবিতে ভাবিতে চোখে জল আসিল। টপ্-টপ করিয়া ঝরিয়া পড়িল ছেলেটির উপর। ছেলেটা চঞ্চল হইয়া উঠিল। বৈষ্ণবীর চমক ভাঙিল তাহার সে চঞ্চলতায়। দোলা দিয়া একটি হাত তাহার বুকে রাখিয়া অন্য হাতে আঁচল দিয়া চোখ মুছিয়া সে ঘাড় নাড়িল—না।

না। দেবতা নহিলে ঘর নয় এ কথা সত্য, তবু যুগল বিগ্রহ আর সে স্থাপন করিবে না। এ সব পর্ব-পার্বণ পালন করিতে গিয়া সে আর কাঁদিতে পারিবে না। সে এবার মহাপ্রভুর সেবা প্রতিষ্ঠা করিবে।

—"আমার গৌরাঙ্গ জানে প্রেমের মরম!
ভাবিতে ভাবিতে ভেল রাধার বরণ!"

সেদিন গানও সে ধরিল—ওই গান।

গানে গানে সন্ধ্যাটিকে সে মহোৎসব-সন্ধ্যা করিয়া তুলিল।

উৎসবের আনন্দে শুধু হাসি, এদেশের মানুষেরা বলে—মহোৎসবের আনন্দে হাসি নয়—কান্না; যে কান্নার বিলাপ নাই—শুধু চোখের জল ঝরে, সেই কান্না। এ দেশের মানুষ এ কান্না কাঁদিতে জানে—কাঁদিতে ভালবাসে। তাহারা ঘন ঘন চোখের জল মুছিতেছিল।

হঠাৎ গানের একটি অল্প বিরতির মধ্যে কে যেন বলিল—কি রে রতন দাদা, এ যে তোরা গানে গানে নদে ভাসিয়ে দিলি! আহা-হা এমন গান তো বড় একটা শুনতে পাই না ভাই!

ব্রজ চোখ তুলিল।

কলরব করিয়া গানের ব্যাঘাত করিবার প্রবৃত্তি কাহারও ছিল না, কিন্তু মজলিসের সকলেই স্বল্প চঞ্চল হইয়া উঠিল। চাপা-গলায় মাতব্বর বুড়া নিঃশব্দে এক-গাল হাসিয়া বলিল—মণ্ডল ভাইটি।

মণ্ডল বষ্টুমীর দিকে স্থির দৃষ্টিতে চাহিয়া মাতব্বর বুড়াকে হাত-ইশারায় চুপ করিতে ইঙ্গিত করিল। বষ্টুমী তাহাকে দেখিয়াই চিনিল। সে শিহরিয়া উঠিল।

পরমুহূর্তটি ছিল পুনরায় গান ধরিবার মুহূর্ত। সে গান ধরিয়া গানখানি কোন্ রকমে শেষ করিয়া খঞ্জনী রাখিয়া বলিল—আর পারছি না বাবা। আজ থাক।

লোকটি হাত জোড় করিয়া বলিল—আমিই কি এসে অপরাধ করলাম—মা-জী ?

ক্ষ্যাপা রতন বলিল—হে-ই মা! ওরে আমার মা-মণি, আর একখানি। ভাইটি আমার এল,—আর এমন মধুর নাম থামিয়ে দেবে তুমি—তা হ'লে আমার খেদ থাকবে মা। ভাইটি আমার ভক্ত রসিক। ও-ও পাগল মা। আর একখানি। নইলে আমি পায়ে ধরব।

অপ্রসন্ন চিত্তেই এবার ব্রজদাসী গান ধরিল।

* * * *

লোকটি এ-অঞ্চলে সম্মানিত ব্যক্তি তাহাতে বৈষ্ণবীর সন্দেহ রহিল না। শুধু সম্মানিতই নয়, মানুষটির সঙ্গে এই সব পাড়ার লোকের একটি হৃদ্য অন্তরঙ্গতাও আছে। সম্ভ্রমভরে তাহাকে তাহারা মোড়া দিল বসিবার জন্য। লোকটি বলিল—না। মোড়া সরাইয়া দিয়া বলিল—একখানা নতুন চ্যাটাই থাকে তো দে। প্রভুর নাম হচ্ছে—যিনি গাইছেন, তিনি মাটিতে বসে—আমি ওপরে বসব কি রে ? আক্কেল আর তোদের হবে কবে!

ব্রজদাসী লোকটির কথা গানের মধ্যে ভুলিয়া গিয়াছিল। কাল সে বলিয়া গিয়াছিল আজ আসিবে। ব্রজ কথা দিয়াছিল—তাহার জন্য সে অপেক্ষা করিবে। সে ছিল একটা সঙ্গীন আবেগময় মুহূর্ত। আজ ব্রজর চিত্ত তাহাকে দেখিবামাত্র কিরূপ তিক্ত হইয়া উঠিয়াছে। সে যাহা বলিতে আসিয়াছে—সে তো ভাল করিয়াই জানে, অক্ষরে অক্ষরে জানে।

কাল গাছের ফাঁস লাগানো দড়ি সত্য সত্যই বাঁধা দেখিয়া মানুষটির প্রতি করুণা তাহার হইয়াছিল। আজ আর কোন মমতা নাই।

লোকটার অবস্থা ভাল, নিজের মুখেই সে বলিয়াছে কাল। আজ কিছু টাকা আনিয়া তাহার হাতে দিয়া বলিবে—এই ক'টি তোমায় নিতে হবে। না বললে আমি শুনব না। তোমাকে দিচ্ছি না, এ ওই ছেলেটার জন্যে। এ তোমাকে নিতেই হবে। তুমি ওর ভার নিলে, মরণের মুখ থেকে রক্ষা করলে, আমাকে অপমৃত্যুর হাত থেকে বাঁচালে—এর দাম টাকায় হয় না, মানুষ দিতে পারে না, সে যা দেবার—যে দেবার—সেই দেবে—তোমার জীবন ভ'রে দেবে, গাছকে যেমন ফুলে ভ'রে দেয়, নদীকে যেমন জলে ভ'রে দেয়, দিনকে যেমন আলোয় ভ'রে দেয়, তেমনি ক'রে দেবে। এ টাকা ক'টা—ওর জন্যে খরচ করো, যদি কখনও অসুখ-বিসুখ করে—কখনও কোন বিপদ-আপদ হয়—কখনও যদি অনবুঝের মত কোন দামী কিছুর জন্য ঝোঁক ধরে—তবে এই থেকে খরচ করো।

* * *

ব্রজদাসী একটা দীর্ঘনিশ্বাস ফেলিয়া বলিল—প্রভু, সমস্ত দিন ধ'রে মনের মধ্যে একটি বীজকে জল দিয়ে দিয়ে তা থেকে একটি অঙ্কুর বের করেছিলাম। তাতে পাতা মেলবে—ডাল মেলবে—ফুল ধরবে, ফল ধরবে—এই সাধের নেশা পেয়ে বসেছিল আমাকে। ওই লোকটিকে দেখে আমার সে নেশা ছুটে গেল; ও যেন এসে পড়ল এক ঝলক আগুনের মতন—ওর আঁচে বীজটির তাজা অঙ্কুর 'সামনে' নেতিয়ে পড়ল।

আক্ষেপ করিয়া উঠিল ব্রজদাসী—আঃ! ওই সুমতি যদি তখন হ'ত আমার! ওই মজলিসে সকলের সামনে ছেলেটাকে ওর কোলের ওপর ফেলে দিয়ে বলতাম—নাও, তোমার পাপের ফল তুমি নাও, তুমি বয়ে মর, আমি কেন বইব—কেন মিথ্যে-কলঙ্কের পসরা মাথায়

নিয়ে, সাধের বাঁধনে বাঁধা পড়ব ? কিন্তু—!

হতাশায় বষ্টুমী বার বার মাথা নাড়িয়া বলিল—আমি যে তখন বাঁধা পড়েছি ; আমার সর্বনাশ তখন হয়ে গিয়েছে। নইলে—লোকটিকে দেখে ওই টাকা দিতে এসেছে অনুমান ক'রে আমার সমস্ত বুকটা ধড়ফড় ক'রে উঠল, মনে হ'ল—টাকা দেওয়ার মানে হ'ল—ওই ছেলে মানুষ ক'রে দেওয়ার দাম-মেটানো। যে দিন খুশী ছেলেকে বলবে—আমার ছেলে তুই বাবা, তোর মা মরে গিয়েছিল—বষ্টুমী তোকে মানুষ করেছে টাকা নিয়ে।

ওকে কথা বলতে দোব না ঠিক ক'রে, আর গাইতে পারব না বলে—আমি আর থামলামই না। দেড় প্রহর রাত্রি পর্যন্ত গানই গেয়ে গেলাম। ভাবলাম—ভিন গাঁয়ের মানুষ রাত্রি দেখে কথা না বলেই উঠে যাবে। কিন্তু—।

একটি দীর্ঘনিশ্বাস ফেলিল ব্রজ। ব্রজর চোখের উপর ভাসিতেছে—চ্যাটাইয়ের উপর লোকটি অচঞ্চল হইয়া বসিয়া আছে।

* * *

অচঞ্চল মহেশ মণ্ডল।

মাথার উপর কৃষ্ণাদ্বাদশীর নীলাভ অন্ধকার আকাশ, কোটি কোটি নক্ষত্র। মধ্যে মধ্যে নিশাচর পাখী পাখা ঝাড়িয়া—ডাক দিয়া উড়িয়া যাইতেছিল। মজলিসে ছেলেরা ঘুমাইয়া পড়িয়াছে, অনেকে ঘুমে ঢুলিতেছে ; বাগ্দী মাতব্বর ভাম হইয়া বসিয়া আছে, বুড়ী বলিল—এইবার থাম মা। নাম রাখ এইখানে। সব ঢুলছে। তার ওপর মা—তোমার শরীল আছে মা। কাঁচা সন্তানের মা,—ঠাণ্ডা লাগবে—হয়তো লেগেছে।

মাতব্বর পাগল রতন—অকস্মাৎ সজাগ হইয়া উঠিল কথাটা শুনিয়া—আ—হা—হা! সাধে কি বলে গাঁজা বড় পাজী নেশা! কথাটা খেয়ালই হয় নাই আমার। কিন্তু তোমার নিজের তো স্মরণ করা উচিত ছিল মা! আর বুড়ী—আর রমনের মা—তোরা? তোরা তো নেশা করিস নাই! ছি—ছি—ছি! ওঠ মা—ওঠ! ওরে মা জমুনীকে একটা বড় বাটীতে করে দুধ দে! ভরতি করে দিবি। বুকে দুধ আসা চাই।

লোকটি তবু উঠিল না।

ব্রজদাসীর চোখ দুটি ঝকঝক করিয়া উঠিল। সে আক্রোশভরে মাতব্বরের কথার উত্তর দিবার ছল করিয়া বলিল—আমি তোমাদের ঘরের লোক হয়ে গিয়েছি বাবা, আমার জন্যে ভেবো না, ব্যস্ত কেন হচ্ছ—আমি চেয়ে খাব। আগে অতিথি বিদায় কর বাবা। এই এঁকে! মনে হচ্ছে—ইনি যেন তোমাদের এখানকার মহৎ লোক, বড় লোক, অনেক খাতির—অনেক টাকা!

মণ্ডল খোঁচাটা হজম করিল। নীরব হইয়া রহিল।

বাগ্দী মাতব্বর বলিয়া উঠিল—তা মা, আপনি ঠিক ধরেছেন। মণ্ডল ভাইটি আমার এ অঞ্চলের পবিত্র মানুষ, মহৎ মানুষ! ভর্তি জোয়ান বয়সে ভাইটির আমার ঘর ভেঙে গেল—মোল্যান বউমা সিঁথির সিঁদুর নিয়ে চলে গেলেন—ভাইটি আমার আর সংসার করলেন না। মাছ ছাড়লেন—থান পরলেন—বামুন ঘরের বিধবার মত আচরণ ওঁর। দেশের গরীবদের ধান দেন বর্ষায়, শকতি ছাড়া বাড়ি নেন না।

—তা ছাড়া—আরও—

সে আর কিছু হয়তো বলিত, কিন্তু বৈষ্ণবী আর থাকিতে পারিল না, বলিল—একটা কথা বলব আমি? কিছু মনে করবে না তো বাবা? মণ্ডল মশায় যেন রাগ করবেন না।

আমি যা বুঝি—তা বলছি। বাইরে দেখে মানুষের ভিতরটা বুঝা যায় না। আমি তো বাবা—সারা জীবন ঠকেই এলাম। এই দেখ না বাবা, আমাকেই দেখ। বষ্টোমের মেয়ে—গৃহী-গেরস্থ নই—। মা-বাপ ছিলেন—গেরস্থ গৃহী। আমি প্রভুর সেবায় প্রেমের গুরু হিসাবে আখড়ার মহান্তের সঙ্গে মালাচন্দন করেছিলাম। প্রভু আমাকে রূপ দিয়েছিলেন—আমাকে দেখেই তোমরা বাবা আহা-আহা-বলে কত মায়া করলে—গান শুনে গলে গেলে—কিন্তু একবার ভাবলে না বাবা প্রভুর সেবায় দেহ মন যে সঁপে' দিলে—তার কোলে এই শিশু কেন? এল কি ক'রে?

সমস্ত মজলিসটা এক মুহূর্তে ওই শেষের দুটি প্রশ্নে স্তম্ভিত হইয়া গেল। কথাটা সত্যই কাহারও মনে হয় নাই। নহিলে প্রশ্ন করিবার কথাই তো। বৈষ্ণবীর ওই কোমল মধুর রূপ তাহাদের চোখে পড়িবামাত্র তাহারা অন্তরের মমতা বিনা প্রশ্নে ঢালিয়া দিয়াছে অন্তর উজাড় করিয়া। সদ্য উদ্গত বিবর্ণ অঙ্কুরের দল দু'টির উপর সূর্যের দৃষ্টি পড়িবামাত্র, বিষবৃক্ষের অঙ্কুর—না অমৃত পুষ্পের অঙ্কুর বিচার না করিয়াই তাহার উপর ঢালিয়া দেয় সবুজ লাবণ্যের রসধারা—তেমনি করিয়াই ঢালিয়া দিয়াছিল। কিন্তু এ মেয়েটিই বা কেমন মেয়ে যে, সকলের চোখে চোখ রাখিয়া এমন উঁচু গলায় সেই কথা বলে? সকলে হতবাক্ হইয়া বষ্টুমীর দিকে চাহিয়া রহিল। মণ্ডল বসিয়া রহিল মাথা হেঁট করিয়া। কিন্তু আশ্চর্য মানুষ বাগ্দী মাতব্বর ওই রতন। সে নিজের কথা শেষ করিয়া সদ্য ছোট তামাকের কল্কে হাতে করিয়াছিল, বষ্টুমী কথা বলিতে বলিতে একটা টানও দিয়াছিল, নিশ্বাস বন্ধ করিয়া ধোঁয়া চাপিয়া সে বাকী কথাগুলি শুনিল; লোকে যখন হতবাক্ হইয়া মেয়েটির দিকে চাহিয়া ছিল তখন সে ধোঁয়াটা ছাড়িল, তারপর বলিল—ওরে বেটী কথাটার জবাব আমি দিই। তোমার কোলে ছেলে দেখে আমরা ও-সব ভাবতে যাব কেন মা? যে গাছে ফুল হয় মা—সেই গাছেই ফল হয়। আবার এমন ফুলও আছে মা—যার ফুলের মধ্যেই থাকে তার বীজ। দেবতার পূজার জন্মেই যে ফুল গাছ লাগালাম মা—তাতে কোন ফুল যদি তুলতে ছুট হয়ে ফলই হয় মা—তবে কি তা গাছের পাপ? না সেই জন্মে কি সে গাছের গোড়ায় জল দেবে না মানুষ? বেশ ত মা, ফুলে পুজো না হয়ে থাকে—ফলে পুজো হবে ঠাকুরের।—শেষে শুধু মণ্ডলের দিকে চাহিয়া সে বলিল—কি বল গো মণ্ডল ভাইটি?

মণ্ডল একটা দীর্ঘনিশ্বাস ফেলিয়া বলিল—তোর কথা আলাদা রতন দাদা, তুই হলি রতন পাগল। কিন্তু সংসার তো তোর চোখ পায় নাই,—তোর মনও পায় নাই। উনি সেই দিক দিয়ে ঠিক বলেছেন। সংসারের মানুষের ভেকই সর্বস্ব। বাইরে দেখে চেনা তাকে যায় না। এই পাঁচজনে আমাকে ভালো লোক বলে। কিন্তু আমি তো জানি, লোককে আমি কত ঠকিয়েছি।

কিছুক্ষণ চুপ করিয়া থাকিয়া মণ্ডল বৈষ্ণবীকেই বলিল—মানুষের ভাগ্য বড় খারাপ। ভাগ্যই বই কি, তা ছাড়া আর কে? ভগবানকে পাওয়ার জন্মে হাত বাড়িয়ে পথ চলতে চলতে হঠাৎ হুঁচোট খেয়ে কি পা পিছলে যখন আছড়ে পড়ে, তখনকার কথা একবার ভেবে দেখুন দেখি! স্নান করে শুদ্ধ হয়ে কপালে তিলক এঁকে পুজোর থালা নিয়ে যেতে গিয়ে পড়ল পা পিছলে পথের পাঁকে—সর্বাঙ্গে লাগল কাদা,—লোকে হো-হো ক'রে হাসলে—

বাধা দিয়া রতন মাতব্বর বলিল, ওরে ভাই, এইখানেই তোর হার হ'ল। কাদা মেখে যেদিন পুজো করতে যেতে পারবি—সেদিন আর পথে পড়ে গিয়েও ঘরে ফিরতে হবে না কাপড় ছাড়তে চান করতে। পড়বি—উঠবি—আবার পড়বি—আবার উঠবি—পথ চলবি। ওই

মায়ের দিকে চেয়ে দেখ—যা বললেন নিজের মুখে—তাই যদি মানি—ও যদি হয় কাদার তাল—পাপের ছাপ—তাই কেমন কোলে নিয়ে বসেছেন দেখ। কেমন হাসিমুখে উঁচু গলায় বললেন মনে কর। ওঁর পথ আটকায় কে ? মা তুবি পাবে—পাবে।

অবাক্ বিস্ময়ে বষ্টুমী বাগ্দী মাতব্বরের মুখের দিকে চাহিয়া রহিল, বলিল—কে বাবা, তুমি তো সহজ মানুষ নও।

হা-হা করিয়া হাসিয়া উঠিল মাতব্বর। বলিল—পাগ্‌লা মা। রতন পাগ্‌লা আমি। বার দুয়েক ঘর ছেড়ে বেরিয়েছিলাম তা—। বুড়া আঙুল দু'টি নাড়িয়া বলিল—খটো খটো লবডঙ্কা! একবার ঐ বাগ্দিনীর মুখ মনে পড়ে ফিরে এলাম—আর একবার ফিরলাম—রমনের মায়ায়। এখন আবার রম্‌নার দুটো বেটা হয়েছে। ক'ষে কোদাল চালাচ্ছি মা। ঠিক করেছি—ওই ছোঁড়া দুটোকেই ভজে শেষ পর্যন্ত দেখব।

আবার প্রাণখোলা হা-হা হাসিয়া বুড়া গড়াইয়া পড়িল।

মণ্ডল বলিল—এতক্ষণে যেন খানিকটা চঞ্চল হইয়া পড়িয়াছিল সে, বলিল—রতন দাদা, হাসিস পরে। এখন একটা কাজের কথা বলি শোন। শরীরটা যেন খারাপ হয়ে পড়ল মনে হচ্ছে।

বুড়া হাত বাড়াইয়া দিল, বলিল—দেখি, নাড়ীটা দেখি।

মণ্ডল বলিল—থাক, নিদেনের দিন আসে নাই—হাত তোকে দেখতে হবে না। এক কাজ কর, বাড়ীতে আমার কাউকে পাঠিয়ে দে। খবর দিয়ে আসুক, আজ আর আমি ফিরব না।

—তার লেগে আর ভাবনা কি ? ভাবনা—। বুড়া ভাবনায় যেন নিমগ্ন হইয়া গেল এক মুহূর্তে। বিষণ্ণ হাসি ফুটিয়া উঠিল বষ্টুমীর ঠোঁটে।

সে বেশ বুঝিয়াছে—মণ্ডল তাহার সঙ্গে নিরিবিলি কথা বলিবার সুযোগ খুঁজিতেছে। আরও বুঝিয়াছে যে, সে তাহার পাপের দাম দিতে আসিয়াছে। সে বলিল—তাই তো শরীর খারাপ হ'ল আপনার—আর আপনার মত মানুষ সুখের শরীর নিয়ে—এখানে এই—

—সে ওর অভ্যেস আছে মা। কত দিন ভাইটি আমার নদীর চরে সারারাত ঘুরে বেড়ান। বাগ্দী বুড়া বলিল—শরীর ওর খারাপ নয় মা—মন ওর খিঁচড়ে গিয়েছে। আজ ও সারারাত নদীর গর্ভে বসে থাকবে। হাসিয়া বলিল—ও জানে, কেউ জানে না,—কেউ দেখে না—কিন্তু ক্ষ্যাপার মন বৃন্দাবন, কখন যে বাঁশী বাজবে সেখানে, তার তো ঠিক নাই। রতন পাগল রাত-দুপুরে কত দিন দেখেছে, ভাইটি আমার আকাশপানে চেয়ে আছে। কাছে যাই না, ভাইটি চমকাবে বলে, তবে বুঝতে পারি চোখে জল গড়াচ্ছে। নদীর গর্ভে যে কাটাতে পারে সারাটা রাত, সে আর একটা রাত আমাদের পাড়ায় কাটাতে পারবে না ? এই ঘরে বিছানা করব তোমার, পিঁড়েতে থাকবে ভাইটি, উঠোনে থাকব আমরা সবাই। বাস, এক রাত্তির তো! তার ওপর মানুষের দেহ। শুলো—না ঘুমলো ; ঘুমলো—না মরলো।

আবার সেই হা-হা করিয়া হাসি।

* * *

রতন বুড়া সহজ মানুষ নয়।

লোকে পাগল বলে, কিন্তু ব্রজদাসী আন্দাজ করিয়াছিল ঠিক। পাগলের মধ্যে বস্তু আছে। সে ঠিক আন্দাজ করিয়াছিল। আন্দাজ করিয়াছিল—মণ্ডল ভাইটির কথা আছে বষ্টুমী মায়ের সঙ্গে।

সেদিন গভীর রাত্রে উঠিয়া বসিয়া সে-ই বলিয়াছিল, ভাইটি! মা জননী গো!

উত্তরের প্রতীক্ষা না করিয়াই বলিয়াছিল—শুনছ আমার কথা? তোমাদের কথা যা আছে, সেরে লাও। ঘুমিয়েছে—সবাই ঘুমিয়েছে। আমি জানি, আমি বুঝেছি, তোমাদের কথা আছে। বল তো না হয়, আমি খানিক ঘুরে আসি চাঁদের আলোয়! সত্যই বুড়া চলিয়া গেল।

বৈষ্ণবীর ক্রোধের আর সীমা ছিল না। ক্রোধ হইয়াছিল লোকটির উপর। সে নিজেই ঘর হইতে বাহির হইয়া আসিয়া বলিল—কি তোমার কথা শুনি?

মণ্ডল বলিল,—এইটি নিতে হবে তোমাকে।

কাগজের একটি বাণ্ডিল সে বাহির করিল। বলিল—আমার বোঝা তুমি নিজের ঘাড়ে নিলে, আমার অঙ্গের কালি নিজের অঙ্গে মেখে কলঙ্কিনী সাজলে তুমি। তার জন্তে আমি দিচ্ছি না। ওর জন্তে তোমার মত মানুষকে যে দাম দিতে যায়, তার মত মূর্খ নাই। আমি দিচ্ছি ওর জন্তে; ওই হতভাগা—ওর জন্তে তো দরকার হবে—

—না, তুমি নিয়ে যাও। নিয়ে যাও তোমার পাপের বোঝা!

বলিয়াই বষ্টুমী ঘরে ঢুকিয়া মুহূর্তে দরজা বন্ধ করিয়া দিল। বিছানায় শুইয়া এতক্ষণে সে অস্থির হইয়া উঠিল। রাত্রে শিশুটা পাশে শুইয়া কিলবিল করিতেছে, তাহার সর্বাঙ্গ শিহরিয়া উঠিতেছে; মধ্যে মধ্যে কাঁদিতেছে, এ কিন্তু ক্ষুধার সুধা তাহার নাই, তাহাকে দুধে-ভিজানো ন্যাকড়ার শলিতা মুখে দিয়া শান্ত করিতে হইতেছে। হঠাৎ এই মুহূর্তে মনে হইল—এ যে চরম দুর্ভোগ বলিয়া মনে হইতেছে! এক দিন নয়, দুই দিন নয়, এই দুর্ভোগ ভোগ করিতে হইবে, হিসাব করিতে গিয়া সে কূল-কিনারা পাইল না। আতঙ্কে অভিভূত হইয়া গেল। চোখে জল আসিল। মনে মনে বার বার বলিল, এ আমি কি করলাম! গোবিন্দ এ আমাকে কোন্ জালে জড়ালে!

বাহির হইতে বাগ্দী বুড়া ডাকিল, মা জননী!

সে সাড়া দিল না।

বুড়া আবার বলিল—মোড়ল কি চলে গেল মা?

শুইয়াই ভ্রূ কুঞ্চিত করিয়া সে আবার বলিল—কে চলে গেল?

—মোড়ল ভাইটি!

—তা তো জানি না।

—চলে গিয়েছে। চাদর লাঠি কিছুই নাই। ও-ও এক ক্ষ্যাপা মা।

বৈষ্ণবী বাহিরে আসিয়া বলিল—সাধের ক্ষ্যাপা বাবা!

বুড়া হাসিল। ও কথাটা বাদ দিয়া বলিল—কথা হয়ে গেল!

বৈষ্ণবী এক মুহূর্ত ভাবিয়া লইল—তার পর বলিল—ওর সঙ্গে কথা আমার ছিল না বাবা। কিন্তু তোমাকে আমি গোটাকতক কথা বলব—না বলে আমি আর পারছি না।

—বল মা। না—এখানে নয়। এরা সব উশখুশ করছে। ঘুম পাতলা হয়েছে। মনে হচ্ছে, উঠবে এবার। চল, আমার মায়ের থানে চল।

—মায়ের থান?

—আমার এক মা আছেন মা। পাথুরে মা। বলেছিলাম না—বার-দুয়েক ঘর থেকে বেরিয়েছিলাম,—ক্ষ্যাপামি চেপেছিল ঘাড়ে। সেই ক্ষ্যাপামির ও একটা বোঝা। শেষবার ছিলাম বামা ক্ষ্যাপা বাবার তারাপীঠে। মায়ের থানে পেসাদ পেতাম আর বামা বাবার কাছে

বসে থাকতাম। বাবা গাল দিতেন, আর বলতেন—ভাগ বেটা! আমি বলতাম—আমাকে মা দাও তবে যাব। শেষে একদিন নিজের মনই ঘর-সংসারের জন্ম কাঁদল। বললাম বামা বাবাকে—তাই ভাগলাম আমি। নিজে আগুলে রাখলে মা-কে, আমাকে দিলে না—সে তোমার ধর্ম তোমার ঠাঁই। আমার ভাগের জন্মে আমিও নালিশ করব তোমার নামে। বাবা বললে,—ওরে হারামজাদা বেটা, নালিশ ক'রে তুই আমার নিবি কি? আমি বললাম—দেখবে কি নোব! কিছু না থাকে তোমার—তোমাকেই ক্রোক করব আমি! এমন খাটুনী তোমাকে খাটাব—বুঝবে মজা! বাবার হাতের কাছে ছিল একটা পাথর—বাবা পাথরটা ছুঁড়ে আমাকে মারলে—মাথাটা সরিয়ে না নিলে ফেটে যেত মাথাটা। তার পরে ত্রিশূল নিয়ে মারতে ছুটল। আমি না ওই পাথরটা কুড়িয়ে নিয়ে ছুট দিলাম। বাবা দিয়েছে। ও-ই আমার মায়ের ভাগ। আমবাগানের কোণে বুড়ো শিমূল গাছতলায় মাটির বেদী করে সেইখানে রেখেছি—ফুল-বেল-পাতা-সিঁদুর দিই। দুঃখ হলে বলি। কাঁদি। সুখ হ'লেও গিয়ে বলে আসি। ওতেই আমার মন সন্তুষ্ট। চল, সেইখানে চল।

গ্রামপ্রান্তের সেই আমবাগানের এক কোণে বাগ্দী বুড়ার মায়ের স্থান। চারিপাশে নিবিড় জঙ্গল; জ্যোৎস্না তখন উঠিয়াছে, সেই আলোয় বৈষ্ণবী দেখিয়া বুঝিল—জঙ্গলটা তৈরী করা জঙ্গল; আর একটু তীক্ষ্ণ দৃষ্টিতে দেখিতেই দেখিল—গাছগুলির অধিকাংশই বেল, কল্কে, করবী, জবা আর ধুতরার। ভিতরে ঢুকিয়া দশ-বারো হাত পরিমিত একটি পরিচ্ছন্ন স্থান, সম্মুখেই একটা বড় গাছের তলায় একটি মাটির বেদীর চারিপাশে ফুল-বেলপাতার রাশি জমিয়া আছে। বুড়া বলিল—বস মা। বল কি বলবে বল!

ছেলেটিকে প্রাঙ্গণে নামাইয়া দিয়া ব্রজ বুড়ার মাকে প্রণাম করিল। তার পর বলিল—আমি কি করি বল তো বাবা? এ যে আমি বন্ধনে পড়লাম!

—কিসের বন্ধন? ওর?—ছেলেটাকে দেখাইয়া দিল।

—হ্যাঁ বাবা। ও তো আমার নয়।

—তোমার নয়? আমার খানিকটা যেন 'সন্দ' হয়েছিল মা। তা বয়স হয়েছে, দৃষ্টির জোর তো কমে এসেছে, সন্ধ্যের মুখে ঠিক ঠাওর করতে পারি নাই।

চমকিয়া উঠিল বৈষ্ণবী।—কিসে তোমার মনে হ'ল বাবা?

—তোমার চেহারা দেখে। চাষ করি মা—গাছ দেখে ফলন্ত, না অফলন্ত বুঝতে পারি। গরু আছে ঘরে, শিঙের গাঁট গুনে দেহ কতটা ভারী হয়েছে দেখে বুঝতে পারি—ক'সন্তানের মা হয়েছে গাই। তা মা, মানুষের পেটে জন্মেছি, মানুষ নিয়ে ঘর করি, তোমার চেহারা দেখে বুঝতে পারব না? মেয়েগুলোর বুঝতে পারা উচিত ছিল—ওদের সন্দও হয়েছিল—আমাকে বললে—রমনের মা। বললে—বষ্টুমীর দেহ কি না, দেখে কে বুঝবে যে সন্তানের মা হয়েছে! তা ওকে কোথায় পেলে মা?

ব্রজ তাহাকে সব বলিয়া গেল। তার পর বলিল—বল তো বাবা, এবার আমি কি করি?

—কি করবে?

—হ্যাঁ।

—যা তোমার মন চায় মা, তাই কর। যদি বন্ধন সহ্য না হয়, তবে ওকে গাছতলায় শুইয়ে রেখে রাত্রে উঠে চলে যাও তোমার পথে। বল তো বুড়ো ছেলে তোমায় এগিয়ে দিয়ে আসবে, যতটা বলবে।

—কিন্তু এর কি হবে?

—সে ভাবনা তুমি ভাববে কেন মা ?

—তুমি ওর ভার নেবে বাবা ?

—না। সে আমি পারব না। সে কথা আমি বলছিও না।

—তবে ?

—ওর ভাগ্যে যা আছে তাই ঘটবে। কারুর দয়া হয় নেবে। না-হয় তো—। বুড়ো বিচিত্র হাসি হাসিল।

ব্রজ বিস্মিত হইয়া বুড়ার মুখের দিকে চাহিয়া রহিল, তার পর বলিল—তুমি এত নিষ্ঠুর বাবা ?

বুড়া হা হা করিয়া হাসিয়া উঠিল। সে হাসিতে জ্যোৎস্না-পাণ্ডুর স্তব্ধ রাত্রি যেন চমকিয়া উঠিল। নদীর ওপারে সে হাসির প্রতিধ্বনি উঠিল। বুড়ার মায়ের স্থানে শিমুলগাছের মাথায় কোন বৃহদাকার পাখী পাখার সাপট দিয়া নড়িয়া-চড়িয়া বসিল। হঠাৎ হাসি থামাইয়া বুড়া বলিল—আমি যে ব্যাটাছেলে মা। আমরা নিষ্ঠুরই বটে। তার পর আবার বলিল—মা গো, বয়স হল অনেক। ঠেকে-দেখে বুঝলাম অনেক। তুমি নিষ্ঠুর বললে মা, কিন্তু বল তো, ওকে ঘাড়ে চাপালে ওই বাঁচবে, না আমিই বাঁচব ? পুরুষমানুষ খেটে খেতে হয়, সকালে যাই সন্ধ্যের আসি। কে ওকে দেখবে বল ? রমনের মা ভাববে, রমনের ভাগীদার এল, রমনের বউ ভাববে—তার ছেলের অংশীদার এল। পাড়ায় কারুর যদি সদ্য সদ্য থাকত কোলের ছেলে—তবে তাকে দিলে হয়তো নিতে পারতো। কিন্তু তেমন তো নাই কেউ পাড়ায় !

তার পর বলিল—ওঠ মা, রাত্রি প্রায় শেষ হয়ে এল। চল, বাড়ী চল। বরং সারাটা দিন কাল ভেবে নাও। যা তোমার প্রাণ চাইবে, তাই কর। ফেলে যেতে চাও, রাত্রে উঠে চলে যেও, পিছন ফিরে চেয়ে দেখো না। ওর কি হবে তা ভেবো না। চলে যেও সামনে চক্ষু রেখে। আর প্রাণ যদি চায়—তবে ওকেই বুকে জুড়িয়ে ধর, নিজেকে ভেঙে-চুরে গড়, ঘর বেঁধে দি—থেকে যাও এখানে, আমি যত দিন আছি তোমার কোনও কষ্ট হবে না। আমি মরলে—।

হাসিয়া বুড়া বলিল—তা আমি এখন দশ বছর বাঁচব মা। বেশ ডাঁটো আছি এখনও। চল—এখন ফিরে চল।

বৈষ্ণবীর মনে হইতেছে সে যেন জলে ডুবিয়া যাইতেছে। জলমগ্ন মানুষ ভাসিয়া উঠিয়া যেমন করিয়া মাথা নাড়ে অস্থির ভাবে তেমনি ভাবেই সে মাথা নাড়িল—সেটা হাঁ, অথবা না কে জানে! বুড়া তাহা বুঝিল—সে বলিল—ভাল কথা মা। আজ তুমি ভাব। কাল যা হয় করবে। ভাল ক'রে ভাব মা! হাম-বা—না তুঁহু! তুঁহু!

বুড়ার কথা-মত পরের দিনটা সে সমস্ত দিন থাকিল, অনেক ভাবিল কিন্তু কূল-কিনারা পাইল না—ঘর বাঁধিতেও মন উঠিল না—ছেলেটাকে ফেলিয়া যাইতেও পারিল না। সমস্ত দিনটা চোখ মেলিয়া বসিয়া র'হিল, চোখে কিছু পড়িল না; শুধুই ভাবিল। রাত্রে সকলে ঘুমাইয়াছে, তাহার চোখে ঘুম নাই—সে ভাবিতেছে। বুড়াই তাহাকে বেশী করিয়া ভাবাইয়া দিয়াছে। সে লোকটা চলিয়া গিয়াছে। বুড়ার কথাই ভাবিতেছে সে। আর একবার প্রত্যক্ষ ভাবে বোঝার গুরুত্বটা অনুভব করিতেছে।

হঠাৎ বাহিরে কাহার পায়ের শব্দ উঠিল। ব্রজ বুঝিল সে কে। কিন্তু শুনিয়াও চঞ্চল

হইল না।' সে শক্তিই তাহার যেন নাই। এইবার কে ডাকিল—মা!

বুড়া ডাকিতেছে। ব্রজ সাড়া দিতে পারিল না। সে যেন আধ-নিদ্রার মত দুঃস্বপ্ন দেখিতেছে, প্রাণপণে জাগিবার চেষ্টা করিতেছে, তবু জাগিতে পারিতেছে না।

—মা!

—এঁ্যা? বহু কষ্টে এবার সে সাড়া দিল।

—যাবে যদি মা—তবে এই সময়! ভূরা ঘুমে সব ঘুমোচ্ছে।

এ কথার উত্তর সে খুঁজিয়া পাইল না। আবার আচ্ছন্ন হইয়া পড়িতেছে সে। সে উঠিতেই ছেলেটা চঞ্চল হইয়া উঠিয়াছে। তাহার গায়ে হাত দিল।

—মা!

ব্রজর বুকখানা আবার ধড়ফড় করিয়া উঠিল। ওদিকে বুড়ার ডাকের বিরাম নাই—মা শুনছ? যাও যদি দেরি করো না আর, তোমাকে এগিয়ে আমাকে আবার রাত্রি থাকতে ফিরতে হবে।

—না। এবার ব্রজ পাশ ফিরিয়া শুইল। শুইয়া অনেক কাঁদিল, মণ্ডলকে অভিসম্পাত দিল, তার পর কখন হঠাৎ ঘুমাইয়া পড়িল, পুরা দুইটা রাত্রি, তিনটা দিনের একটা ঝড় যেন শান্ত স্তব্ধ হইয়া গেল। পরের দিন সকালে বুড়া তাহাকে ডাকিয়া বলিল—তাহ'লে মায়ের নাম নিয়ে হরি বলে আজ আরম্ভ করে দিই ঘর?

—ঘর? ব্রজ আজও সংশয়াকুল মন লইয়া প্রশ্নের সুরেই ঘর কথাটা উচ্চারণ করিল। এ কি নিষ্ঠুর যন্ত্রণার মধ্যে সে পড়িল!

—আর ঘর ব'লে হ্যাঁক্ রেখো না মা। ওরে নিয়ে আয় কোদালখানা!

'জয় তারা' বলিয়া সে পাড়ার প্রান্তেই একটি বকফুলের গাছকে সম্মুখে রাখিয়া ঘরের বনিয়াদ পত্তন করিয়া দিল। বকফুলের গাছটা থাকিবে মাঝ-উঠানে।

## দশ

ঘরে ঢুকিতে গিয়া বষ্টুমীর চোখে জল আসিয়াছিল। ঘর! আবার ঘর!

সেদিনের সে ঘরখানা কিন্তু পাকা-পোক্ত ঘর ছিল না। বাঁশ দিয়া চালা তুলিয়া চারিপাশে খল্পা বাঁধিয়া ঘরখানা বাগ্দী বুড়া একদিনেই তুলিয়া ফেলিল। নদীর ধারের বাঁশ, পাড়ায় চাঁদা করিয়া খড় ও সাবুইয়ের দড়ি সংগ্রহ করিয়া ওই বকফুলের গাছটার তলায় ঘর গড়িয়া দিল। বকফুলের গাছটার তলায় একটা পাকা-পোক্ত মেঝের মত মাটির বেদী বাঁধা ছিল। বেদীটা বাঁধা হইয়াছিল প্রায় এক বৎসর আগে। বাগ্দী-পাড়ার অবীরা অর্থাৎ সন্তান-সন্ততিহীনা ওই মানদা বুড়ী জীবন-মহোৎসব করিয়াছিল। মৃত্যুর পর কে তাহার শ্রাদ্ধ করিবে—কে তাহার পরলোকে সদগতির জন্ম ভগবানের চরণে ফুল-জল দিবে, জ্ঞাতিগোষ্ঠী ফকীর গোঁসাইকে ভোজন করাইয়া আশীর্বাদ লইবে—এই লইয়া ভাবনার তাহার অন্ত নাই। অনেকে তাহাকে পোষ্য লইতে বলিয়াছিল, কিন্তু সে তা লয় নাই। বুড়ীর কিন্তু পয়সা আছে। ঘরে কাজ নাই, সারাটা দিন বুড়ী মাঠে মাঠে ঘুরিয়া বেড়ায়। তিন-চারিটা গাই আছে, তাদের চরায়, গোবর কুড়ায়, ঘুঁটে দেয়; ফসলের সময় মাঠের ঝরা ফসল সংগ্রহ করে; বর্ষার সময় জালি পাতিয়া

পুকুরে নালায় খালে মাছ ধরিয়া বিক্রী করে। খায় এক সন্ধ্যা, কাজেই পয়সা তাহার জমে। কতক পুঁতিয়া রাখে, কতক ধার দেয় পাড়ার লোককে। মানদা বুড়ীর সেই জীবন-মহোৎসব উপলক্ষে এখানে বেদী বাঁধা হইয়াছিল। রান্না-বান্না খাওয়া-দাওয়া হইয়াছিল তাহার উঠানে, এখানে হইয়াছিল অষ্টপ্রহর হরিনাম সংকীর্তন। সে বেদীটা আর ভাঙা হয় নাই। বরং যত্ন করিয়াই ওটা রাখা হইয়াছে। ওটাই পাড়ার মজলিসের স্থান হইয়া উঠিবার উপক্রম হইতেছিল।

ওই বুড়ী বলিল—ওই ঠেনে বাঁশে খড়ে চালা তুলে দাও মাতব্বর। কাল থেকে আমি পাঁচবার বলেছি—আমি তোমাকে ঠাঁই দোব মা।

রতন বুড়া হঠাৎ একটা হুঙ্কার দিয়া উঠিল—টাকা লাগবে!

—টাকা? তু ক্ষেপলি নাকি আবার? টাকা! মরণ!

—হ্যাঁ টাকা। জীবন মচ্ছব করিয়েছিস, টাকা লাগে নাই? দেবতা বষ্টুম বসাবি, টাকা লাগবে না? টাকা লাগবে। পাঁচ টাকা। খরচ নাই?

ব্রজ লজ্জা পাইল, সে তাড়াতাড়ি বলিল—সে কি বাবা! পাঁচ টাকা আমি দিচ্ছি, আমার আছে। বৃন্দাবনে যাবার জন্যে পথে বেরিয়েছিলাম—

রতন বুড়া বলিল—কুকুর হ'তে সাধ গিয়েছে তোর, তীর্থের টাকায় পথে ঘর বাঁধবি;—উহু— সে হবে না। ওই বুড়ীই দেবে টাকা।

অদ্ভুত মানুষ সব, বিচিত্র বিশ্বাস, ঝিনুকের খোলার ভিতর মুক্তার মত হৃদয়, যেমন রতন বুড়া—তেমনি মানদা বুড়ী—তেমনি আর সব মানুষেরা;—ব্রজর রূপ দেখিয়া—তাহার গান শুনিয়া তাহাকে তাহারা ভালবাসিয়াছিল. কপালে তিলক, গলায় কণ্ঠী, নাকে রসকলি দেখিয়া পবিত্রাত্মা ভক্ত বৈষ্ণব ভাবিয়া শ্রদ্ধা করিয়াছিল, ভালবাসায় শ্রদ্ধায় তাহাকে অভিসিঞ্চিত করিয়া দেবতা বানাইয়া তাহাকে তাহারা ঘর বাঁধিয়া দিল। ব্রজর টাকা কিছুতেই লইল না, বুড়ীই দিল টাকা; গোটা পাড়ার লোক সেদিন কাজ কামাই করিল, দেখিতে দেখিতে বৈকালবেলা পর্যন্ত ঘর উঠিয়া গেল। বুড়া হাসিয়া বলিল—বেঁধে দিলাম তোমার তালপাতার কুঁড়ে! বুঝেছ মা! তুমি এখানে আজকেই হরি বলে আস্তানা বাঁধ। দেখ থেকে! তুমিও বুঝে দেখ— —আমরাও বুঝে দেখি! বনাবস্তি হয়, শক্ত-পোক্ত ঘরে জেঁকে বসবে। না হয় তো—তোমার বাড়ীর সামনেই পাড়া থেকে বেরুবার পথ মা, খোলা পড়েই রয়েছে!

বুড়াই হাঁড়ি-কুড়ি, টুকি-টাকি সংগ্রহ করিয়া আনিয়া দিল। সে-ই পাতিয়া দিল ইটের উনান। বলিল—তোমার কাছে আজ চারটি খাব মা!

ব্রজ বলিল—সে যে আমার মহাভাগ্যি বাবা। আপনি খাবেন! আমার ঘর পবিত্র হবে। ওই হতভাগা—ওর পরম কল্যাণ হবে। আপনি তো সামান্য ব্যক্তি নন!

রতন হা-হা করিয়া হাসিয়া উঠিল।—এই দেখ—বেটী কি বলে দেখ।

—ঠিক বলছি বাবা। আপনি মহাজন—

—মহাজন? আবার উচ্চ হাসিয়া সমস্ত পল্লীটা সচকিত করিয়া তুলিল বুড়া। তারপর বলিল—মহাজনী কারবারে সাধ হয় না কার বল মা, সাধ একদিন আমারও হয়েছিল। কিন্তু বড় কঠিন কারবার মা! আসল ডুবিয়ে দেনা ঘাড়ে ক'রে ঘরে ফিরলাম। বিদ্যে না থাকার ফল। জ্ঞান নাই—শুধু ভক্তিতে হবে কি? গুরু বললে, ফিরে যা, বাড়ী যা, কচু কুড়োতে এসেছিস, মন পড়ে আছে কচুর ক্ষেতে, কচু-বেচা পাঁচ সিকে তোর সম্বল, তোর আবার মহাজনীর সাধ কেন? ভাগিয়ে দিলেন মা।—বলিয়া সেই হা-হা করিয়া হাসি।

হাসি থামাইয়া বলিল—নাও এখন ঘরে চল।

বষ্টুমী এক দিকে হাসিল, অন্য দিকে কাঁদিল। ঘর! আবার ঘর!

দীর্ঘদিন পরে সেই অতীত কথা বলিতে বলিতে ব্রজ নিজের কপালে মৃদু আঘাত হানিয়া বলিল—আমার পা সেদিন যেন কে চেপে ধরেছিল। মনের ভিতরটাও যেন কেমন কেঁদে উঠেছিল। কিন্তু আমি মানি নাই। পথে পথে ঘুরে বেড়াচ্ছিলাম—খালি বুক; বুক জুড়ে পেলাম—ওই আমার কালকে—।

বাবাজী বলিলেন—না। ও কথা তোমার মুখে সাজে না।

হাসিয়া ব্রজ বলিল—প্রভু—আমার গুরু গল্প বলতেন—সে গল্প সেদিন মনে পড়ে নাই, আজ মনে পড়েছে। বলতেন—কালের ছলনা বড় বিচিত্র। জীব বুঝতে পারে না। অমৃত আনে—কাল বিষ হয়ে তার মধ্যেই লুকিয়ে থাকে। একটা গাছে এক পক্ষিণী বেঁধেছিল বাসা। দুটি ডিম পেড়েছিল। একদিন ঝড় এল—বাসাখানি তছনছ হয়ে গেল—ডিম দুটি মাটিতে পড়ে ভেঙে নষ্ট হয়ে গেল। বিহঙ্গিনীর সে মহাদুঃখ। কেঁদে কেঁদে সে গলা ভেঙে ফেললে। তারপর লাগল বাসাখানি মেরামত করতে। বাসা মেরামত হল, কিন্তু ডিমের দুঃখ তার গেল না। হঠাৎ একদিন তার নজরে পড়ল—নদীর ধারে—একটি গাছের গোড়ায় কতকগুলি ডিম। তার বুকের লালসা একেবারে লক লক করে উঠল, বললে—কেউ যখন নাই—তখন নে—একটি ডিম নিয়ে পালিয়ে চল! ওর তো অনেক আছে; একটি গেলে বুঝতেও পারবে না। যেমন ভাবনা তেমনি কাজ। ডিম দুটি ঠোঁটে নিয়ে বাসায় এনে—বুক দিয়ে ঢেকে তা দিতে আরম্ভ করলে। কি আনন্দ কি গান তার। হঠাৎ একদিন মাঝরাত্রে বুকের মাঝখানে কে যেন বিঁধিয়ে দিলে—একটা আগুনে পোড়ানো তপ্ত রাঙা একটা শলা। চীৎকার ক'রে পক্ষিণী পাখা নেড়ে উঠবার চেষ্টা করলে—কিন্তু তাও পারলে না, কে যেন পাক দিয়ে তাকে বন্ধন করলে। পক্ষিণী জিজ্ঞাসা করলে—কে রে নিষ্ঠুর? কে বললে—আমি তোর কাল। বিহঙ্গিনী সভয়ে দেখলে—তার চোখের সামনে—ছোট একটি ফণা মেলে একটি সাপের ছানা দুলছে। পক্ষিণী বললে—এ গাছের সর্বাঙ্গে কাঁটা—এ গাছ আকাশ ছুঁয়ে আছে। সাপ হয়ে তুই এলি কি ক'রে? কাল হেসে বললে—তুই নিজে আমাকে এনেছিলি হতভাগিনী, ঠোঁটে তুলে এনে—বুকের গরম দিয়ে আমাকে ডিম ফুটিয়ে বের করলি তুই। তাই তোর বুকেই বিষ ঢালতে হ'ল আমাকে।

ব্রজদাসী হাসিল—ঘরে ঢুকে ছেলেটিকে বুকের কাছে নিয়ে শুয়েছিলাম। মনে হয়েছিল কত আনন্দ—কত সুখ—কত আরাম।

* * *

ঘরের আরাম আছে—আনন্দ আছে—সুখ আছে। খাইয়া-দাইয়া-শুইয়া গভীর তৃপ্তিতে নিশ্চিন্ত হইয়া গাঢ় ঘুমে ঢলিয়া পড়িতে পড়িতে তাহার মনে হইল, এমন করিয়া নিজের ঘর সে কখনও পায় নাই। বৈকালে উঠিয়া তাহার মনে পড়িয়া গেল কয়েকটা জরুরী প্রয়োজনের কথা।

কেরোসিনের ডিবে একটা বুড়া আনিয়া দিয়াছে, কিন্তু মাটির প্রদীপ না হইলে সন্ধ্যা দিবে কিসে? ধুনুচী একটা চাই। ঘরে ঢুকিয়া সে ছোট একখানি যুগল মূর্তির ছবি—খান-চারেক ইঁট মাটি দিয়া গাঁথিয়া তাহার উপর কম্বলের ছোট আসন বিছাইয়া বসাইয়াছে। ছোট একটি কাঠের সিংহাসন তাহার চাই।

আজ সে গ্রামখানার ভিতরে প্রবেশ করিল।

ছোট গ্রাম। একখানা মাত্র মুদীর দোকান আছে। কিছুই পাওয়া গেল না। ফিরিয়া সে খানিকটা মাটি মাখিয়া প্রদীপ গড়িতে বসিল, উনানের আগুনে কোন রকমে শুকাইয়া লইয়া আজকার কাজটা সারিতে হইবে।

ওদিকে ছেলেটা কাঁদিতে শুরু করিল। বিব্রত হইয়া উঠিল সে।

দুধ গরম করিতে হইবে।

ওঃ—তিন-চারি দিনেই ছেলেটার গলায় জোর হইয়াছে। পলিতায় দুধ খাইয়া তৃপ্ত হইতে চাহিতেছে না। বাগ্দী মেয়েগুলির ইহার মধ্যেই এদিকে নজর পড়িয়াছে। স্তন দিবার ভান করিতে হইতেছে। সাবধানতা অবলম্বনের সে এতটুকু ত্রুটি করে না। ছেলেটাকে কোলে লইয়া সে ঘরের মধ্যে গিয়া বসে। বুকের অপুষ্ট স্তন-বৃন্ত ছেলেটার মুখে দিয়া সে নিজেও শিহরিয়া সারা হইয়া যায়, ছেলেটাও ওই অপুষ্ট বৃন্ত মুখে ধরে ব্যাকুল আগ্রহে, পরমুহূর্তেই আপনিই সে বৃন্ত মুখ হইতে খসিয়া যায়, সঙ্গে সঙ্গে দুরন্ত ক্ষোভে চীৎকার করিয়া ওঠে। সে চীৎকার তাহার আর থামিতে চায় না। পাড়ার মেয়েরা বলিতেছে—ছেলে তোমার আচ্ছা কাঁদুনে বষ্টুমী!

ছেলেটাকে সে কোলে তুলিয়া লইল। উনানে বসাইয়া দিল দুধের বাটি। পলিতা গড়িল, ছোট একটা বাটি বাহির করিল। সঙ্গে সঙ্গে মনটা তাহার কেমন তিক্ত হইয়া উঠিল। বাটিটা চন্দনের বাটি। অভাবে সেটাকেই ছেলেটার দুধের বাটি করিতে হইয়াছে।

ছেলেটার পেটে রাক্ষসের ক্ষুধা, চীৎকার করিয়াই চলিতেছে; বুকে ক্রমাগত মুখ ঘষিতেছে। কিন্তু আজ তাহার স্তন-বৃন্তে সে যন্ত্রণা অনুভব করিতেছে। তবু সে স্তন-বৃন্তটা তাহার মুখে গুঁজিয়া দিল।

—মা!

চমকিয়া উঠিল ব্রজদাসী। বাগ্দী বুড়া আসিতেছে।

বাগ্দী বুড়া একটা ভার কাঁধে বহিয়া প্রবেশ করিল। ভারটা একেবারে দাওয়ার উপর নামাইয়া দিল।

বিস্মিত হইয়া বষ্টুমী বলিল—এ সব কি! এত সব জিনিস!

বুড়া হাসিয়া বলিল—নন্দোচ্ছব মা। নানান জায়গা থেকে ভার-ভারোটা আসে। নিয়ে এলাম, তুলে রাখ।

—কত দাম লাগল বাবা? প্রশ্নটা করিয়া সে জিনিসগুলি দেখিয়া লইল; দেখিয়া সে হাসিল। বুড়ার হিসাব খুব! মাদুর, কম্বল, দুইটা ছোট-বড় বালিশ, মশারি পর্যন্ত একটা। সে নামাইতে বসিল। নিচে টুকরা জিনিস অনেক। বাটি, ঝিনুক, কাজল-লতা; একপ্রস্থ বাসন, খানিকটা মিছরী পর্যন্ত। একটা ডালা খালি করিয়া অন্য ডালাটা খালি করিতে গিয়া সে চমকিয়া উঠিল। দু'খানা নূতন তাঁতের মোটা কাপড়ের নিচে খানকয়েক পুরানো কাপড়। পুরানো কাপড় দেখিয়া সে চমকিয়া উঠিল। বলিল—এসব তুমি কিনে আনলে বাবা? পুরানো কাপড় সুদ্ধ?

—তোমার কাপড় দু'খানি কিনেছি মা। বাকী—মিছে কথা তোমার কাছে তো বলব না মা, নেহাত দায়ে না পড়লে মিছে কথা আমি বলি না। বাকী জিনিস মোড়ল ভাইটি দিয়েছে। তোমাকে সে একটি ছুঁচ দেয় নাই মা। যা দিয়েছে—সে ওই ওকেই। বাসন ক'খানা পর্যন্ত ওর জন্যেই দিয়েছে।

বষ্টুমী চুপ করিয়া বসিয়া রহিল। বুকের ভিতরটা যেন কেমন করিয়া উঠিল।

—তোল তোল। তার ছেলেকে সে দিয়েছে—সে অধিকার—

—না-না-না। কোন অধিকার তার নাই এ ছেলের ওপর। নিয়ে যাও এসব—তাকে ফিরে দিয়ো।—ব্রজদাসীর চোখ দুইটা জ্বলিয়া উঠিল।

বুড়া বলিল—আমি যে বিপদে পড়লাম।

—কেন? ফিরে তুমি দিচ্ছ না বাবা, সে পাঠিয়েছে আমাকে, আমি ফিরে দিচ্ছি। ছেলে তার, এই বলে যদি সে দিতে চায়—তবে সে নিয়ে যাক্ তার ছেলে!

—আমি যে জোর করে আদায় ক'রে নিয়ে এলাম।

—কেন আনলে তুমি বাবা? ও আমি নোব না। আমার নাম ক'রে বলো তুমি, আমি ফিরিয়ে দিলাম। যা সত্যি তাই বলবে। বলবে—আমার মত না নিয়েই তুমি তার কাছে জিনিস চেয়েছিলে।

রতন হাত দুইটা উল্টাইয়া দিয়া বলিল—বেশ—তাই বলব। কিন্তু—

—কি? কিন্তু কিসের এর মধ্যে?

রতন দাঁত খিঁচাইয়া উঠিল—এর মধ্যে নয়, তোর মধ্যে।—চটিয়া গিয়াছে বুড়া। তুই-তুকারি শুরু করিয়া দিয়াছে। বুড়া বলিল—তুই এত ক্ষেপে উঠলি কেনে? আমাদের পাড়ায় একটা মা-কুকুর ছিল। সেটার বাচ্ছা হলে—আর তার কাছ দিয়ে যাবার জো থাকত না। শীতের দিন—চারটি খড় পেতে দোব—গরমে শোবে—ছানাগুলোকে নিয়ে—ভাল করতে গেলাম—তো সে হারামজাদী ভাবলে ছানা কেড়ে নিতে এসেছে—দিলে ঘ্যাঁক করে কামড়ে। তুই যে তাই করছিস!

বুড়া উঠিয়া চলিয়া গেল। ব্রজদাসী লজ্জিত হইল। কিন্তু যত লজ্জাই সে পাইয়া থাক নিজের আচরণে—ওই জিনিসগুলা সে কিছুতেই লইবে না, লইতে পারিবে না।

কিছুক্ষণ পর বুড়া আবার ফিরিয়া আসিল। মেজাজ অনেক ঠাণ্ডা এখন। বুড়া বলিল, যা বলবার তুমি বাপু মহেশ ভাইকেই বলো। সে আসছে একটা দুধালো ছাগল নিয়ে। তুমি কাপড় দুখানা তুলে নাও। ও দুখানা সে দেয় নাই, ও আমি কিনে এনেছি। আমি দিয়েছি।

ব্রজ কাপড় দুখানি তুলিয়া লইল।

বুড়া চলিয়া যাইতেছিল। তাহাকে সে ডাকিল, যেয়ো না বাবা। দাঁড়াও।

—কেন? আবার কি?

—সে লোকটিকে যা বলবার তোমাকেই বলতে হবে বাবা। তার সঙ্গে কথা বলব না। আমার আর কে আছে বল—তুমি ছাড়া?

—আমি ছাড়া আর কেউ নাই তোমার? বুড়া হাসিল এতক্ষণে।—তা হলে শোন মা। আমার পরামর্শ শোন। জিনিস তুমি ঘরে তোল। আমি তাকে বলব, জিনিসগুলির দাম তাকে নিতে হবে। দেবে তুমি ক্রমে ক্রমে। দু টাকা, চার টাকা—ভিখ-সিখ করে যখন যেমন পারবে ফেলে দেবে। কেমন?

ব্রজ বলিল—বেশ। তাই। এ তুমি খুব ভাল বলেছ বাবা।

—আমি ভাল কথাই বলি। লোকটি যে আমি সোজা নই। হা-হা করিয়া হাসিতে হাসিতে রতন চলিয়া গেল।

ব্রজদাসী ছেলেটাকে কোলে লইয়া জিনিসগুলার সামনে বসিয়া রহিল। তবু কেমন যেন

ভয় করিতেছে। সে চঞ্চল হইয়া উঠিল, আবার ঘর! পরের ছেলে লইয়া—! দশদিন পর বড় হইলে—ঐ লোকটা যদি—। সে আবেগে ছেলেটাকে বুকে চাপিয়া ধরিল।

ছেলেটা দুগ্ধহীন স্তন-বৃন্ত মুখে করিয়া আবার কখন ঘুমাইয়া পড়িয়াছে। নাড়া-চাড়া করিতেই আবার সে চুক্ চুক্ করিয়া স্তন-বৃন্ত আকর্ষণ করিতে আরম্ভ করিল। ব্রজ যন্ত্রণার শিহরণে কুঁজা হইয়া গেল, প্রতিটি স্নায়ু-শিরাতে কিছু একটা যেন দ্রুতবেগে ছুটিয়া চলিয়াছে; নাচিয়া বেড়াইতেছে যেন! সমস্ত শরীরে ঘাম দেখা দিয়াছে।

ঠিক এই মুহূর্তেই বুড়া আবার ফিরিল ছাগল লইয়া। বলিতে-বলিতেই ঢুকিল—তাই হ'ল মা। যা বলবে—তুমি—তাই হবে। সে ফিরে গেল।

উঠানে দাঁড়াইয়া সে ব্রজকে দেখিয়া বলিল—আহা মা! এবারে যেন ঠিক নন্দরাণীর মত লাগছে।

ব্রজ যেন অসাড় হইয়া গিয়াছিল—সে তবু নড়িয়া ছেলেটাকে বুক হইতে পৃথক করিয়া সোজা হইয়া বসিতে পারিল না।

রাত্রে ব্রজর জ্বর আসিল। বুক জুড়িয়া অসহ্য বেদনা।

রমনের মা হাসিয়া বসিল—ঠোনকার জ্বর মা। ও হয়।

*        *        *

দিন দুই পর—জ্বর ছাড়িলে সে স্নান করিল।

স্নান করিল সে একা; মেয়েদের সঙ্গে মিশিয়া ঘাটে গেল না। পাড়ার মেয়েরা গেল পুকুরে। সে গেল নদীতে।

ছোট নদী। ময়ূরাক্ষীতে গিয়া পড়িয়াছে কয়েক ক্রোশ দূরে;—নাম ডাহুকী। দুই পাশে নিবিড় বন—শিরীষ ও বাঁশ বন। তারই মধ্য দিয়া ছোট নদীটি বহিয়া গিয়াছে। ময়ূরাক্ষীর বুক বালিতে ভরিয়া উঁচু হইয়া ওঠায় বারো মাস জল থাকে। জল অবশ্য হাঁটু-খানেক, তবে মধ্যে মধ্যে দহ আছে। সেখানে জল থাকে সাঁতার। কিন্তু ভয় আছে। ছোট মেছো-কুমীর থাকে দহে—আর আছে নাকি ভয়ানক একটা কিছু, রক্ত-মাংসের জন্তু নয়, একেবারে খাঁটি পাথর—কিন্তু জীবন্ত। সেগুলি নাকি চলিয়া বেড়ায়—মানুষ পাইলে টানিয়া লয় এক মুহূর্তে এবং বুকে চাপিয়া বসিয়া রক্ত চুষিয়া খাইয়া ফেলে।

সেকালের বিশ্বাস একালে আর ঠিক চলে না। নানা জনে এখন নানা রকম কথা বলে; কেউ বলে—পাথরের খণ্ডের আকারের কোন জন্তু—যেমন শুশুক, এমন কিছু হইবে। কেহ বলে—গড়ানে পাথর জলের স্রোতে গড়াইয়া চলে—তাহার মুখে পড়িলেই মানুষ পড়িয়া যায়, চাপা পড়ে। যাই হোক, ডাহুকীতে মধ্যে মধ্যে মানুষ মরে কিছুর আক্রমণে—যাহাকে এখনও লোকে পাথর বলে। আগে মরিত বেশী। মেছো-কুমীরগুলা নিতান্তই ছোট আকারের—ওগুলা মানুষ কখনও মারে না, তবে আক্রমণ করে—কামড়ায়—লেজের আছাড় মারে। এই কারণেই এখানে নদীতে স্নান বড় একটা কেহ করে না।

ব্রজ আজ একটা দীর্ঘনিশ্বাস ফেলিয়া বলিল—আমি সেদিন না জেনেই গিয়েছিলাম নদীতে স্নান করতে। রতন বুড়ো আমায় একটা কথা বলেছিল প্রভু, স্নান করতে গিয়ে সেই কথাটা মনে পড়ল। বুড়ো বলেছিল—মা বাজা গরু দেখে চিনতে পারি—গাছ দেখে চিনতে পারি—মানুষ দেখলে পারব না—এ কি হয়! মেয়েগুলো তোমার রূপ দেখে ভুলেছে, মিষ্টি গান শুনে

ভুলেছে। মনে যে কথা উঠেছে—সে কথা মনেই থেকে গিয়েছে মা। তাই ভয় হয়—মেয়েদের সঙ্গে ঘাটে গিয়ে স্নান করতে। ওরা যদি বুঝতে পারে—ও আমার নিজের নয়—ও আমার কুড়ানো, তাই নদীতে গেলাম। আপনার কাছে লজ্জা করব না প্রভু, সব কথা বলতে বসেছি—বলব—সব খুলেই বলব। স্নান করতে গিয়ে জলে নেমে—।

আজ স্নান করিতে গিয়া সে নিজের দেহের দিকে চাহিয়া অবাক হইয়া গেল। নিজের দেহ সে তো না-দেখা নয়। এ যেন আর কারও দেহ! যত সে মুগ্ধ হইল—ভয়ও পাইল তত। সে জলে গলা ডুবাইয়া বসিয়া রহিল। চোখ হইতে অকারণে জলের ধারা গড়াইয়া আসিল। অনেকক্ষণ পর উঠিয়া শিশুটির ক্লেদ পরিষ্কার করা ন্যাকড়াগুলি তুলিয়া লইয়া বাড়ী ফিরিল।

ছেলেটা ঘুমাইতেছে। সে নিশ্চিন্ত হইয়া চুল ঝাড়িয়া চূড়া করিয়া বাঁধিল, আয়না সামনে রাখিয়া তিলক কাটিতে বসিল।

আয়নার মধ্যে নিজের মুখ দেখিয়া সে বিস্ময়ে অভিভূত হইয়া গেল। এ কে? ইচ্ছা হইল ওই প্রতিবিম্বকে সে জিজ্ঞাসা করে—তুমি কে গা? কবে বাহির হইলে তুমি সূতিকাগার হইতে? ঠিক যেন শুক্লা দ্বিতীয়ার চাঁদের ফালির ক্ষীণ আলোয় পাণ্ডুর পশ্চিম আকাশের কোণের মত তাহার চেহারা হইয়াছে। মুখখানা পর্যন্ত যেন ভাঙিয়া গড়িতেছে কেহ। শীর্ণ হইয়া গিয়াছে তাহার সে নিটোল মুখ। রূপের এ পরিবর্তন তাহার ভাল লাগিল। ভারি ভাল লাগিল। চোখের দৃষ্টিতে আগে তাহার হাসির ছটা ছিল; আজ মনে হইল, সেখানে যেন কান্না টলমল করিতেছে।

দেবতার আসনের সম্মুখের স্থানটুকু নিকাইয়া বাসি ফুল ফেলিয়া দিয়া সে প্রদীপ জ্বালিল। বুড়া তাহাকে একটি পিতলের প্রদীপ দিয়াছে। প্রদীপ জ্বালিল—ধুনা জ্বালাইল, প্রদীপ ঘুরাইয়া প্রভুর আরতি সাড়িয়া উঠিতেছে—এই সময়টিতেই ছেলেটি সাড়া দিয়া উঠিল। সে ঘুরিয়া দেখিল—ছেলেটা জাগিয়াছে, পা গুটাইয়া এক হাতের মুঠা মুখে পুরিয়া চুষিতেছে অন্য হাতখানি কাঁপিতেছে। মিটমিট করিয়া সব যেন দেখিতেছে। বড় ভাল লাগিল আজ। হাসিয়া সে তাহাকে বলিল—এই তো লক্ষ্মী-সোনা জেগে উঠে খেলা করছে! কাঁদলে কি চলে, কাজ কি ক'রে হয় সংসারের?

হাতের আরতির প্রদীপটার শিখায় হাতের তালু গরম করিয়া তাহার কপালে দিয়া বলিল—নীরোগ হয়ে বেঁচে থাক!

উঠিতে গিয়া কি মনে হইল—প্রদীপটা তাহার মুখের সামনে ঘুরাইয়া দিল।

"সাঁঝের পিদীম নড়ে চড়ে—  
যে আমার খোকনকে থোঁড়ে—  
সে যেন এই আগুনে—পোড়ে।"

সঙ্গে সঙ্গে বৈষ্ণবীর আরও মনে পড়িয়া গেল—

"আরতি করে নন্দরাণী গোপাল মুখ হেরি—  
গাওত নব নাগরীগণ বাথান সব ঘেরি।"

প্রদীপ রাখিয়া ওই কলি দুইটি গাহিতে গাহিতে নতুন কাজললতায় কাজল পাড়িতে বসিল।

এ যেন এক অপরূপ নেশা। এ নেশার ঘোর শুধু বাড়িয়াই চলে—কমে না, কাটে না।

বৈষ্ণবী মাতিয়া উঠিল। আবার যেন সব হাসিয়া উঠিল। ছেলেটা হাসিতে শিখিয়াছে, সে হাসে, চোখের সামনে প্রদীপ ঘুরায়—আলোর ছটার সঙ্গে সঙ্গে চোখের তারাটি ঘোরে—সে হাসে, কোলে তুলিয়া নাচায়—সে হাসে, মুখে মুখ ঘষে—সে হাসে, বৈষ্ণবীও হাসে—বৈষ্ণবী হাসে সরবে, খিল খিল শব্দে। নেশার ঘোরে দিন চলিয়া যায় জলের মত।

নতুন ঘর হইয়াছে, সে ঘরখানাকে বৈষ্ণবী এমন করিয়া সাজাইতে লাগিল যেন ঘরখানিকে সে হাসাইয়া তুলিবে। খড়ি-মাটি দিয়া লেপিয়াছে। খড়ি-মাটির লেপনের উপর মধ্যে মধ্যে গেরি-মাটির গোল মাড়ুলি দিয়া তাহার উপর তুলি দিয়া আল্পনা আঁকিয়াছে।

হঠাৎ একদিন নজর পড়িল—উঠানে সে নয়নতারা ফুলের চারা আনিয়া পুঁতিয়াছিল—তাহার তিন-চারিটি আধ হাত আন্দাজ বড় হইয়া উঠিয়াছে—দুইটির মাথায় দুইটি ফুল ফুটিয়াছে। একটির কুঁড়ি বোধ হয় কাল ফুটিবে।

সন্ধ্যামণির গাছগুলিতেও তেজ ধরিয়াছে। পাতাগুলি চওড়া হইতে শুরু করিয়াছে। একটিতে যেন কুঁড়ি উঁকি দিতেছে।

শুধু তাই নয়। তাহার অঙ্গন হাসিতে আনন্দে ভরপুর হইয়া উঠিল। তাহার কণ্ঠস্বরের খ্যাতি অঞ্চলটায় রটিয়া গেল। ময়ূরাক্ষীর এ অঞ্চলও অজয়ের তীরের মত বৈষ্ণব-তীর্থের মাহাত্ম্য-ধন্য। কয়েক ক্রোশ উত্তরেই মহাপ্রভু নিত্যানন্দের জন্মস্থান—একচক্রা মহাতীর্থ তাহারই কাছাকাছি—বীরচন্দ্রপুরে আছেন বাঁকা রায়। এ অঞ্চলেও আখড়া আছে অনেক। সদগোপ-প্রধান অঞ্চল; মধ্যে মধ্যে সমৃদ্ধ ব্রাহ্মণ কায়স্থের গ্রামও আছে—কিন্তু অধিকাংশ গ্রামেই বৈষ্ণব ধর্মের প্রভাব বেশী। ব্রাহ্মণেরা তান্ত্রিক অনেকে আছেন—কিন্তু বৈষ্ণব ধর্মের উপর কোন ঘৃণা বা বিদ্বেষ নাই। বিশেষ করিয়া পদাবলী শুনিয়া কাঁদিয়া অন্তরখানাকে একবার ধুইয়া লইতে সকলেরই একটা তৃষ্ণা আছে। তাহারই জন্য ব্রজ বৈষ্ণবীর নাম চারিদিকে ছড়াইয়া পড়িল।

দীর্ঘনিশ্বাস ফেলিয়া ব্রজ বলিল—আমার গুরু কথায় কথায় এই গানটি গাইতেন প্রভু—

"প্রেমের কাজল পরলি পাগল মনের নয়নে,
ওই কাজলের কালো ছটা লাগল জীবনে।
কালোই যে তোর হ'ল আলো—
আলোয় কালো রঙ বুলালো—
অন্ধ হলি দৃষ্টি গেলো—হায় এ ভুবনে।"

আমারও তাই হ'ল প্রভু। আমি সাধ করে পরের ছেলে কোলে ক'রে মা সেজে বসলাম। মনে হ'ল—আমি আমার সব পাওনাগণ্ডা পেয়ে গিয়েছি; তাকেই মূলধন ক'রে কারবার আরম্ভ করলাম। আঁটসাঁট করে ঘর বাঁধলাম—সংসার পাতলাম। খেয়েদেয়ে দুলালকে ওই বাগ্দীবুড়ীর কাছে রেখে বেরিয়ে যেতাম—ভিক্ষে করতে।

ব্রজ ভিক্ষায় যাইত, গৃহস্থেরা কাজ-কর্ম ফেলিয়া গান শুনিত। একটা গৃহস্থ-বাড়ীর দরজায় খঞ্জনী বাজাইয়া বসিয়া গেলেই—সাড়া পড়িয়া যাইত—সঙ্গে সঙ্গে পাড়ার বাড়ীতে বাড়ীতে খবর পৌঁছিত—মেয়েরা সব ছুটিয়া আসিয়া বসিয়া যাইত,—গান গাহিয়াই চলিত—দু'খানা—চারখানা। ফিরবার পথে চণ্ডীমণ্ডপে অথবা বাবুদের বৈঠকখানার সামনে বসিয়া গান শুনাইতে

হইত। বাড়ীতে ফিরিয়া দেখিতে পাইত একজন দু'জন বৈষ্ণব বাবাজী বসিয়া আছেন। বলতেন—মা-জী এখানে এসে আখড়া তুলেছেন শুনেছি, শুনেছি মা-জীর কণ্ঠের নাম-গানে পাষাণ কাঁদে। শুনতে বড়ই ইচ্ছা, তা প্রভুর ইচ্ছে না হলে তো তা হয় না। প্রভুর ইচ্ছেয় আজ এসে পড়েছি। রতন বাবা আমাদের জানেন। বাবা আমাদের মায়ের ভক্ত পাগল মানুষ ; তা বেশ করেছেন—মহতাশ্রয়ে আছেন।

বাগ্দী বুড়া হাসিত। অকপট, অসঙ্কোচ হা-হা করিয়া হাসি। মহৎ বলিলেও লজ্জিত হইত না—অহঙ্কৃত হইত না, নিন্দা করিলেও ক্ষুব্ধ হইত না, রাগিত না। সে-ই বৈষ্ণবীর অতিথি সৎকারের একটা ভার গ্রহণ করিয়াছিল। ছোট তামাক—বড় তামাক—যে তামাকের রসিক যত জন আসুক সে-ই যোগাইত সব। পয়সা দিয়া তামাক কিনিত না বুড়া। ক্ষেতে লাগাইত রঙপুরী তামাক। আর ডাহুকীর তীরে জঙ্গলের মধ্যে লাগাইত গাঁজার গাছ। বুড়ার ওই পাগল খ্যাতির জন্যই চৌকিদারে জানিয়াও কিছু বলিত না। পুলিস আসিবার খবর থাকিলে সে-ই আসিয়া খবর দিয়া যাইত।

—হঠাৎ সেদিন এলেন আপনি।

বাবাজী বিষণ্ণ মৃদু হাসিয়া বলিলেন—মনে আছে। মহেশকেই সঙ্গে নিয়ে গিয়েছিলাম।

—হ্যাঁ। আপনার নাম শুনেছিলাম। আপনার ওই আখড়ার কত গল্প শুনেছিলাম। দেখতে সাধ হ'ত কিন্তু সাহস হ'ত না। লোকে বলত—ইংরিজী লেখাপড়া জানা লোক—আগে ছিলেন হাকিম, হঠাৎ সব ছেড়ে দিয়ে মানগোবিন্দপুরে আখড়া তুলে—গোবিন্দের শরণ নিয়েছেন। ভয় হ'ত—ইংরিজী জানা হাকিম বোষ্টম বাবাজী হয়েছে কিন্তু সে মন কি ছাড়তে পেরেছে? আবার সাধও হ'ত। হঠাৎ সেদিন আপনি এলেন। সঙ্গে মহেশ মণ্ডল। রতন বুড়ো এসে ডাকলে। বুকটা গুর গুর করে উঠল। তবু গুরুর নাম নিয়ে—আর দুলালকে কোলে নিয়ে বেরিয়ে এসে প্রণাম করলাম। আপনি বললেন—তোমার দোরে হরি বলে এসে দাঁড়িয়েছি। নামের ভিখিরী হয়ে।

বাবাজী বলিয়াছিলেন—শুনেছি তোমার কণ্ঠে নাকি সুধা আছে—বৈষ্ণবী, নামের সুধা—কণ্ঠের সুধা দুইয়ে মিলে শুকনো গাছে ফুল ফোটায়। বাঁশীতে নূপুরের ধ্বনির রেশ শোনা যায়। চোখে দেখছি রূপ—তুমি ভাগ্যবতী।

ব্রজদাসী লজ্জিত হইয়াছিল। সবিনয়ে হাত জোড় করিয়া বলিয়াছিল—আমি সামান্য বৈরাগী বোষ্টমের মেয়ে প্রভু। ওসব কথা আমাকে বললে—আমার অপরাধ হয়। ভগবান রূপ দিয়েছেন—তাতে কালো দাগ ধরেছে বয়েসের সঙ্গে, কোলে এই দেখুন—আমার ফুল ফল হয়ে গিয়েছে।

—বেশ তো। ওই ফলে সাজিয়ো প্রভুর নৈবেদ্য। প্রভুর লীলায় কি শুধু রাধাই আছেন? মা যশোমতী নাই?

ব্রজদাসী বিস্মিত হইয়া তাঁহার মুখের দিকে চাহিয়া রহিল। ইংরাজী জানা বাবাজী বলিয়াই হয় তো এমন নূতন মধুর কথা শুনাইতে পারিলেন তাহাকে।

মহেশ মণ্ডল নীরবে বসিয়া সব শুনিতেছিল, আঙুল দিয়া মাটি খুঁড়িতেছিল।

বাবাজী তাহাকে বলিলেন—তুমি এত নীরব কেন মহেশ?

বাগ্দী বুড়া হা-হা করিয়া হাসিয়া বলিল—রব সময়-বিশেষে হ'রে যায় বাবাজী। ঠাই-বিশেষেও হরে। আবার মানুষ-বিশেষে তার সামনেও হরে। কিম্বা হয়তো মনের মধ্যে

কোন ভাব উঠেছে আর কি! সুখ হোক, দুঃখ হোক—উঠেছে কিছু!

বাবাজী হাসিয়া বলিলেন—কি ব্যাপার মহেশ?

বুড়া বলিল—ওই দেখ! যে দরজায় ধাক্কা দেবে দাও গোঁসাই—মানুষের ভাবের ঘরটি হল আসল ঘর—ওখানে ধাক্কা মেরো না। লাও গো মা—গান শোনাও বাবাজীকে!

গান শুনাইবার আগেই সে একটা কাণ্ড করিয়া বসিল। কি জানি কেন, লোকটির প্রতি আজ আর সে কিছুতেই রাগ করিতে পারিল না। বরং খানিকটা যেন দুঃখ হইল। সে ছেলেটিকে ভালো করিয়া তাহাকে দেখাইবার সংকল্প করিল। দেখিয়া যাক। কেমন হইয়াছে —কত সুন্দর হইয়াছে একবার দেখুক। বাবাজীকে সে বলিল—একটু বসুন প্রভু।

গান শেষ করিয়া খঞ্জনী রাখিয়া সে চোখ মুছিয়া বলিল—আজ আর আমি পারব না প্রভু!

বাবাজী বলিলেন—আমিও আর শুনতে চাইব না। এর বেশী আর কি শুনব?

ব্রজ বলিল—ও কথা আপনিই বলতে পারেন বাবা। কত বড় মহাজন আপনি। শুনেছি তো সব।

—কি শুনেছ? বড় চাকরি করতাম?

ব্রজ একটু লজ্জিত হইল। বাবাজী হাসিয়া আবার বলিলেন—বেশ তো, তোমার ছেলেকে ইংরিজী লেখাপড়া শেখাও, ও-ও বড় চাকরি করবে। আমি যদি বেঁচে থাকি তবে যাতে চাকরি পায় তোমার ছেলে—সে চেষ্টা আমি করব। আর আজ নিয়ে এস ওকে—মাথায় হাত দিয়ে সেই আশীর্বাদ করে যাই। আন ওকে।

ব্রজ স্থির দৃষ্টিতে বাবাজীর দিকে চাহিয়া রহিল।

বাবাজী বলিলেন—ভাবনায় পড়ে গেলে?

ব্রজ আরও কিছুক্ষণ ভাবিল। তারপর বলিল—ওকে কি আশীর্বাদ করবেন সে আপনি জানেন বাবা। আপনি আমাকে আশীর্বাদ করে যান—আমি যেন ওকে রেখে ব্রজগোপালকে পাই।

বাবাজী বলিলেন—ও পাওয়া-না-পাওয়া তোমার হাতে। মানুষের আশীর্বাদে মানুষ ধন পায় সম্পদ পায়—জ্ঞান পায় বুদ্ধিও পায়, কিন্তু যা চাইলে তুমি তা পাওয়া যায় না। ব্রজগোপাল পাওয়া যায়—দেওয়া যায় না। তবে চাইলে তুমি পাবে।

—এই আমার ঢের বাবা—এই আমার ঢের।

বাবাজী আবার বলিলেন—দুঃখ তুমি পেয়েছ—মুখে তার ছাপ রয়েছে। তার বদলে দুঃখ দিয়েছ কিনা জানি না। মুখ দেখে মনে হচ্ছে দাও নি। ওই তো চেয়ে পাওয়ার সব চেয়ে বড় দাবী গো! দয়া করে কাকে? দয়ার হকদার একমাত্র দুঃখীতেই যে! অন্নবস্ত্রের দুঃখের কথা তো নয়। ওটা আলাদা। আপন জনের অভাবে যে দুঃখ পায়—আপন জনে যাকে দুঃখ দেয়—সেই তো আসল দুঃখ। ও দুঃখ মানুষে ঘোচাতে পারে না বলেই তাকে বোঝাতে হয়। হক হয়েছে তোমার। তবে চেও। ভাল করে চেও। না চাইলে পায় না।

বাগ্দী বুড়া এতক্ষণ ঝিমাইতেছিল, গাঁজার দমটা তাহার আজ বোধ হয় বেশী হইয়াছে। এই কথাটা তাহার কানে যাইতেই কিন্তু সে হা-হা করিয়া হাসিয়া উঠিল, বলিল—ঠিক বলেছ গোঁসাই। কানা কুকুর মাড়ে সন্তুষ্ট, পোষা কুকুর এঁটোয় তুষ্ট, কেড়েখাকী হাঁউ ক'রে গিয়ে ঝাঁপিয়ে পড়ে—হাঁড়ি-কুড়ি বেবাক মেরে দিয়ে চলে যায়। দেখ না কেন আমার অদেষ্ট! পাথর পেয়ে ভাবলাম—রতন পেলাম। ফাঁকি—একদম ফাঁকি, গোঁসাই একদম ফাঁকি। কাঠের গুঁড়িতে ঢেঁকি করলে কাজ হয়—ধান ভানে। পোড়ালে পোড়ে। লাঙ্গল করলে মাটি

চষে। ঠাকুর করলে কি হয়? কচু! কচু! আবার হা-হা করিয়া হাসিয়া উঠিল।

বুড়ার হাসিতে পাড়াটা গম্-গম্ করিয়া উঠিল। বষ্টুমী শিহরিয়া উঠিল, বলিল—ছি বাবা! ও-সব কথা বলতে নাই।

বুড়া রক্ত-রাঙা চোখ দুইটা মেলিয়া বলিল—কচু জানিস তুই। তুই তাহ'লে মরবি।

মুহূর্তে বিবর্ণ হইয়া গেল বষ্টুমীর মুখ।

বাবাজী উঠিবার সময় বলিলেন—একটা কথা তোমাকে বলবার ছিল। একদিন এস আমার প্রভুর আখড়ায়। কেমন? গান শুনিয়ে আসবে।

## এগার

উদ্বেগ হইয়াছিল। বাবাজী বলিলেন—একটা কথা তোমাকে বলবার ছিল!

কি কথা? ওই মহেশ মণ্ডল বাবাজীর শিষ্য। সে কি গুরুকে বলিয়াছে? বলিয়াছে—দুলাল তাহার দুলাল নয়! বলিলে ক্ষতি হয়তো নাই—কিন্তু না—; মন তাহার—না বলিয়া উঠিল। রতন বুড়া জানিয়াছে—পৃথিবীর আর কেউ জানিলে—সে সাক্ষী হইয়া দাঁড়াইবে। দুলাল তাহার নয়—এই কথা বলিয়া সাক্ষী দিবে!

যাই-যাই করিয়াও তাই যাওয়া হইয়া উঠিল না। সংসারে ছোট ছোট কাজগুলি বড় হইয়া উঠিল। কতদিন ভিক্ষায় মানগোবিন্দপুরের দিকের গ্রামের পথে বাহির হইয়া থমকিয়া দাঁড়াইয়া ফিরিয়া আসিল। পথ বদল করিয়া অন্যদিকের গ্রামের মুখে পথ ধরিল।

একদিন মহেশ আসিয়া দাঁড়াইল।

চোরের মত—মাথা হেঁট করিয়া দাঁড়াইয়া বলিল—ভাল আছেন?

হাসিয়া ব্রজ বলিল—ভালই আছি। আমার দুলালও ভাল আছে। দেখবেন আমার দুলালকে?

মহেশ বলিল—ভগবানে মতি আছে আপনার, পুণ্য ছাড়া আপনার জীবনে পাপ নাই—আপনার দুলাল ভাল থাকবে না?

ব্রজ দুলালকে কোলে লইয়া—দোলাইয়া চুমা খাইয়া—বুকে চাপিয়া বলিয়াছিল—কথা বলছে এইবার। আও আও ক'রে—কত কথা!

মহেশ একবার কোলে লইবার বাসনাও প্রকাশ করে নাই, ব্রজও দেয় নাই। কিছুতেই তাহার বলিতে মন উঠিল না—একবার নেবেন আমার দুলালকে?

মহেশ বলিল—বাবাজী আপনাকে যেতে বলেছিলেন—কই গেলেন না?

—রাস্তা যে অনেকটা দু ক্রোশ—আড়াই ক্রোশ পথ।

কথাটা নিতান্তই একটা তুচ্ছ অজুহাত। বলিয়া নিজেই অপ্রস্তুত হইল।

ভিখারিণী বৈষ্ণবী—পথ হাঁটিতে কষ্ট! ছেলেবেলায় মায়ের সঙ্গে কত হাঁটিয়াছে! হাঁটিয়া নবদ্বীপ গিয়াছিল। তারপর প্রথম যৌবনে হাঁটিয়াছে কত তাহার ঠিকানা নাই। সঙ্গে ছিল গুরু। বাউল বুড়ার সঙ্গ ধরিয়া ঘুরিতেছিল সে—হরিণী যেমন তৃষ্ণায় জলের সন্ধানে ঘোরে তেমনি করিয়া।

ঘুরিতে ঘুরিতে—গুরু সঙ্গ ছাড়িলেন। চলিয়া গেলেন নিজের তৃষ্ণার জলের সন্ধানে।

পথ চলিবে। সদর রাস্তার পথ নয়। পদচিহ্নহীন মাঠের প্রান্তরের পথে। যে পথে লোকের সঙ্গে দেখা হইবে না। কাহারো কোন প্রশ্নের জবাব দিতে হইবে না। রক্তে যেন তাহার বান ডাকিয়াছে—মদের প্রভাব আর তাহার নাই, কিন্তু অদ্ভুত উত্তেজনা তাহার শিরায় শিরায়।

হঠাৎ সে একটা শব্দ করিয়া থমকিয়া দাঁড়াইল।

কে যেন কিসে প্রচণ্ড আঘাত করিতেছে!

ঠুই-ঠুই-ঠক্-ঠক্। ঠুই-ঠুই-ঠক্-ঠক্।

সামনে ঘন জঙ্গল।

দৃষ্টি বিস্ফারিত করিয়া দুলাল ভ্রূ কুঞ্চিত করিল।—কোথায় আসিয়াছে সে?—এ তো—! এ তো বাগ্দীপাড়ায় নদীর ধারের জঙ্গল—! এটা তো শ্মশানটা! ওই তো সামনেই রতন পাগলার পাথর বুড়ীর আস্তানা।

অবিরাম শব্দ উঠিতেছে—ঠক্—ঠক্—ঠুই—ঠুই!

সে চীৎকার করিয়া উঠিল—কে রে?

ওদিক হইতে রতন বুড়ার হুঙ্কার উঠিল—নিকাল! নিকাল!

দুলাল আবার চীৎকার করিয়া বলিল—এও—পাগ্‌লা!

প্রচণ্ড জোরে আঘাতের শব্দ উঠিল—ঠক্—ঠক্—ঠুই—ঠুই। সঙ্গে সঙ্গে রতন হাঁক দিল—নিকাল! আভি·নিকাল!

দুলাল রতনের উপর ক্রুদ্ধ হইয়া উঠিল। বুড়া শয়তান—! সকল আক্রোশ যেন তাহার উপর গিয়া পড়িল। অসুস্থ মস্তিষ্কে মুহূর্তে তাহার অভিপ্রায় জাগিয়া উঠিল—রতন বুড়াকে, মহেশ মণ্ডলকে, আর ওই বাবাজীটকে আজই রাত্রে মারিয়া সে ফেরার হইবে। তারপর দেশান্তরে—বনে হোক—নগরে হোক চলিয়া গিয়া সে বাস করিবে। বায়ুমণ্ডলে একটা ঘুষি চালাইয়া সে বলিল—যেখানে গিয়ে ডাণ্ডা গেড়ে বসব—সেইখানেই হম্ র‍্যাজ বনায়েগা। চলো মুসাফের! সে শ্মশান পার হইয়া আসিয়া উঠিল—রতন ক্ষ্যাপার পাথর বুড়ীর আশ্রমে।

সে অবাক হইয়া গেল।

অন্ধকারের মধ্যে একটা অগ্নিকুণ্ড জ্বালিয়াছে পাগল। সেই আগুনের লালচে আলোয় পাগলকে দেখাইতেছে প্রেতের মতো; চোখ দুইটা কুঁচ ফলের মতো লাল—তাহাতে এক বিচিত্র ভয়াল উদ্‌ভ্রান্ত দৃষ্টি, সর্বদেহের পেশীগুলি দড়ির মত শক্ত এবং প্রকট হইয়া উঠিয়াছে। একটা হাতুড়ি লইয়া ওই পাথরটার উপর আঘাত করিয়া প্রকাণ্ড বড় পাথরটাকে ভাঙিয়া ফেলিয়াছে। এখন সে কুড়ুল লইয়া আঘাত করিতেছে শিমুলগাছটার গোড়ায়—আর চীৎকার করিতেছে—নিকাল—নিকাল!

বাগ্দীপাড়ার লোকগুলি সভয় দৃষ্টিতে চাহিয়া সারিবদ্ধ মাটির পুতুলের মতো দূরে দাঁড়াইয়া আছে। নিস্পন্দ নির্বাক।

দুলাল ডাকিল—এই বুড়ো—! ও কি হচ্ছে?

রতন গর্জন করিয়া উঠিল—ক্যা-ও! হাতের কুড়ালখানা ফেলিয়া দিয়া আগাইয়া আসিল—

—তুই এখানে কেন রে—বৈরেগীর বাচ্চা?

—হচ্ছে কি?

বাগ্দী বুড়ী ছুটিয়া আসিয়া তাহার হাত ধরিয়া টানিয়া বলিল—সরে আয় দুলাল, সরে

আয়। আজ ওর মা জাগবে। পাথর ভেঙেছে, মা বেরিয়ে গাছে লুকিয়েছে—গাছ কেটে মাকে বের করবে রে!

দুলাল হা হা করিয়া হাসিয়া উঠিল।

বুড়াও সঙ্গে সঙ্গে চীৎকার করিয়া উঠিল—এই ঠিক হয়েছে! তোকে বলিদান দিলেই মা জাগবে! শ্মশানে বষ্টুমী মায়ের কুড়নো ছেলে—বুড়ীও হা হা করিয়া হাসিয়া উঠিল।

* * *

রাত্রির অন্ধকারে দুলাল আসিয়া আখড়ার উঠানে দাঁড়াইল। প্রেতের মত মূর্তি হইয়াছে তাহার। চোখ দুইটা জ্বলিতেছে। দাঁতে দাঁত ঘষিতেছে নিষ্ঠুর আক্রোশে।

ডাকিল—মা!

কেহ উত্তর দিল না।

আবার সে ডাকিল—মা!

কোন সাড়া পাইল না। সে এবার দরজায় ধাক্কা দিল। বন্ধ দরজার তালা শব্দ করিয়া উঠিল। কোথায় গেল?

যেখানে যাক্, ফিরিবে তো! দুলাল মায়ের প্রতীক্ষা করিয়া দাঁড়াইয়া রহিল।

ব্রজদাসীর কাছে সে কৈফিয়ৎ চাহিতে আসিয়াছে। রতন পাগল তাহাকে বষ্টুমী মায়ের কুড়ানো ছেলে বলিয়াছে। শুনিয়া সে উন্মত্তের মতো অতর্কিতে বুড়াকে চাপিয়া ধরিয়া মাটিতে ফেলিয়া বুকে বসিয়া বলিয়াছিল—বল, কি বললি?

বুড়া ভয় পায় নাই। বুড়া তাহাকে বলিয়াছে—মহেশের বেজাত পুত্র সে। শ্মশানে তাহাকে ফেলিয়া দিয়াছিল—বৈষ্ণবী তাহাকে কুড়াইয়া লইয়া মানুষ করিয়াছে।

দুলাল স্তম্ভিত হইয়া গিয়াছে।

বুড়াকে ছাড়িয়া দিয়া সে পলাইয়া যাইতে উদ্যত হইয়াছিল, পথ হইতে আবার ফিরিয়া আসিয়াছে ব্রজদাসীর কাছে। জিজ্ঞাসা করিবে—কথাটা সত্য কিনা! সত্য যদি হয়—তবে কেন সে তাহাকে কুড়াইয়া লইয়াছিল! কেন—কেন?

—কে?

ব্রজদাসীর শঙ্কিত কণ্ঠস্বর। কতক্ষণ দুলালের খেয়াল ছিল না, স্তব্ধ হইয়া দাঁড়াইয়াছিল।

ব্রজদাসী আবার প্রশ্ন করিল—দুলাল!

দুলাল যে তাহার প্রতীক্ষায় দাঁড়াইয়া থাকিবে—এমনই একটা প্রত্যাশা লইয়া সে আখড়ায় প্রবেশ করিয়াছিল। সেও যে ফিরিতেছে ওই বাগ্দীপাড়া হইতে।

বাবাজীর ওখান হইতে ফিরিয়া সে বৃন্দাবনে যাইবার উদ্যোগই করিতেছিল।

মহেশকে প্রণাম করিয়া বিদায় লইয়া বলিয়াছিল—তুমি দেবতা! তোমাকে আমি অনেক কটু বলেছি, আমাকে তুমি মাপ কর। বাবাজী আমাকে সব বলেছেন।

মহেশ বিষণ্ণ হাসিয়া বলিয়াছিল—আপনি আমার মহাপাতক ঘটালেন মা-জী! আপনার প্রণাম নেবার মত লোক্ আমার চোখে দেখি নাই। গুরুর কলঙ্ক মাথায় নিয়েছিলাম—তাতে আমি সুখ পেয়েছিলাম মা-জী। তাকে আমি বড় ভালবাসতাম। তার সন্তান!

বেচারী কাঁদিয়া ফেলিয়াছিল।

ব্রজ বলিয়াছিল, দুলালের ভার তা হ'লে তোমার ওপর রইল।

—সে কি? আপনি—

—আমি বৃন্দাবনে যাব। কাল সকালেই। বাবাজী আদেশ করেছেন, আমারও মন উঠেছে।

হাত জোড় করিয়া মহেশ কি বলিতে গিয়াছিল, সঙ্গে সঙ্গে ব্রজ হাত দুটি জোড় করিয়া বলিয়াছিল।—কিছু বলবেন না, আমার আর সহ্যশক্তি নাই!

মাথা হেঁট করিয়া মহেশ চলিয়া গিয়াছিল। ব্রজ বলিয়াছিল—বৃন্দাবনে যাইবার আয়োজন করিবে। কি-ই বা আয়োজন! খুঁজিয়া পাতিয়া বাহির করিল—পুরাতন ঝোলাটি। সে ঝোলাটির ভিতরের জিনিসগুলি তেমনি আছে। ওটি সে নাড়ে নাই। একবার ঝোলার মুখ খুলিয়া ভাল করিয়া দেখিয়া লইল। দুই একটা পুরানো জিনিস পাল্‌টাইয়া লওয়া, পুরানো আয়নাখানা আজ ষোল বৎসরে অব্যবহার্য হইয়া গিয়াছিল, সেখানা বাহির করিয়া দিয়া—নূতন আয়না লওয়া, পুরানো তেলের শিশি পাল্‌টানো, তিলক মাটি পুরানো চন্দনকাঠ টুকরাটাও বদলাইতে হইল। দুইখানা নূতন কম্বল, একটা বালিশ—।

হঠাৎ কাহার পায়ের শব্দে সে চমকিয়া উঠিয়াছিল—কে?

মহেশ মণ্ডল হাঁপাইতে হাঁপাইতে বলিয়াছিল—মা-জী, রতন পাগলের নাকি শেষ অবস্থা!

—সে কি?

—হ্যাঁ—আমি যাচ্ছি। যাবেন দেখতে?

—যাব। কিন্তু হঠাৎ কি হল?

—লোকে বলছে গাছ চাপা পড়েছে।

—গাছ চাপা!

—হ্যাঁ। বলছে—গাছ কেটে মাকে বের করতে গিয়েছিল—যাবে তো এস।

—চল।

ছুটিয়া বাহির হইয়াছিল ব্রজদাসী। যাইবার আগে রতনবাবার পায়ের ধূলা লইবার ইচ্ছাও তাহার ছিল।

রতন পাগল গাছ. চাপা পড়িয়াছে। গাছ কাটিবার সময় দুলাল আসিয়া বাধা দিয়াছিল। দুলাল চলিয়া যাইবার পর—উঠিয়া কুড়ালখানা কুড়াইয়া লইয়া একবার তাহার পিছনে ছুটিবার উদ্যোগ করিয়াছিল—কিন্তু সঙ্গে সঙ্গেই ফিরিয়া দ্বিগুণ উৎসাহে গাছে কোপ মারিয়া বলিয়াছিল—ছলনা—আমার সঙ্গে ছলনা! ওই বৈরেগীর বাচ্চাকে পাঠিয়ে আমাকে ভুলাবি? ওর পিছনে ছুটব আর তুই এদিকে পিটটান দিবি?

কয় দিন হইতে রতন উন্মাদ পাগল হইয়া উঠিয়াছিল। এবার তাহার উন্মত্ততার ধারা অন্য রকম। অন্য অন্য বারে সংসারের সকলকে কাটিবার ঝোঁক লইয়া হইত। এবার সে দিন-কয়েক ওই মায়ের স্থানে আহার নিদ্রা ছাড়িয়াছিল। খাওয়া-দাওয়া ছিল না, শুধু গাঁজা খাইয়াছে আর চীৎকার করিয়াছে। দু'দিন হইতে চীৎকার করিয়া গোটা আমবাগানময় ছুটিয়া বেড়াইয়াছে। সন্ধ্যায় হঠাৎ বাড়ী আসিয়া বলিয়াছিল—হাতুড়ি দেখি—হাতুড়ি!

হাতুড়ি হাতে করিয়া গোটা পাড়ায় ঘোষণা করিয়া বলিয়াছিল—আজ রাতে মাকে বার করব। খবরদার কেউ বাইরে বেরুবি না। খবরদার! খবরদার!

গাঢ় অন্ধকার-ভরা কৃষ্ণা চতুর্দশীর রাত্রি। লোকগুলি জানালা খুলিয়া বাহিরের দিকে চাহিয়া বসিয়াছিল। ছেলেরা কাঁদিলে সভয়ে মুখচাপা দিয়া বলিয়াছে—চুপ! ওদিকে গাঢ় অন্ধকারের

মধ্যে জমাট অন্ধকারের একটা স্তূপের মত ওই আমবাগানটার মধ্যে অনবরত সমানতালে দুইটা কঠিন বস্তু সংঘর্ষের শব্দ উঠিতেছে, ঠুই—ঠুই ঠুই—ঠুই!

মধ্যে মধ্যে রতন পাগলের হিংস্র চীৎকার উঠিতেছে—নিকাল! নিকাল!

কখনও কখনও চীৎকার করিতেছে—অ্যা-ই।

হাতুড়ি মারিয়া সে যেন আঁধার ঘরের লোহার কপাটে হানা দিয়াছে।

কিছুক্ষণ পর শব্দ থামিল। পাগল ফিরিয়া আসিয়া কুড়াল লইয়া বাহির হইয়া গেল। চীৎকার করিয়া বলিয়া গেল—আয় সব দেখবি আয়।

ফিরিয়া গিয়া আগুন জ্বালিল। আগুনে জঙ্গলটা আলো হইয়া উঠিল। পাড়ার লোক সভয়ে আসিয়া দূরে দাঁড়াইল—সারিবদ্ধ মাটির পুতুলের মত।

পাগল গাছ কাটিতেছিল, হঠাৎ কুড়াল চালানো বন্ধ করিয়া বলিল—বেরিয়েছিল।

অর্থাৎ পাথরের মধ্যবর্তিনী তাহার ইষ্ট দেবী।

—বেরিয়েছিল। পাথরটা ভাঙলাম, বেরিয়ে ঢুকে গেল শিমূল গাছটার গোড়ায়। এইবার গাছটা কাটব। নইলে গেল কোথা? যাবে কোথা?

সাধারণ মানুষ এ প্রশ্নের উত্তর কি দিবে। পাগল গাছ কাটিতে শুরু করিয়াছিল।

দুলাল চলিয়া যাইবার পর সে দ্বিগুণ উৎসাহে গাছের উপর কুড়াল চালাইল। বার বার বলিল—বৈরেগীর বাচ্চাটাকে পাঠিয়ে আমাকে ছলনা!

দেখিতে দেখিতে মড়মড় শব্দ উঠিল।

পাগল গাছটা পড়িবার দিক ঠাওর করিতে ভুল করিল না, বিপরীত দিকেই সরিয়া আসিয়া দাঁড়াইয়া চীৎকার করিয়া উঠিল—নিকাল! অব্ নিকাল!

মুহূর্তে একটা অভাবনীয় কাণ্ড ঘটিয়া গেল—বড় গাছটা পড়িবার সময় আর একটা গাছের উপর পড়িল—সেই গাছটার একটা ডাল আছাড় মারিয়া পড়িল পাগলের উপর।

মুমূর্ষু অবস্থা—এখনও কিন্তু চীৎকার করিতেছে মধ্যে মধ্যে—নিকাল!

নিষ্ঠুরতম যন্ত্রণার মধ্যেও রক্তাক্ত পিষ্ট বিকৃত-মূর্তি পাগল কঠোর মুষ্টি প্রসারণ করিয়া কিছু যেন আঁকড়াইয়া ধরিতে চেষ্টা করিল। শেষ হাতটা পড়িয়া গেল—বাঁকানো আঙুলের খোলা মুঠি মেলিয়া।

কে যেন বলিল—দে হাতে পাথর দিয়ে দে। বল—এই তোমার আপনার। এই নিয়ে যাও তুমি। ছেলে-পিলে যারা রইল—তাদের দিকে হাত বাড়িয়ো না। কিন্তু কেহই সে সাহস করিল না। ও মুঠির মধ্যে যাহাকে পাইবে—তাহাকে ছাড়াইয়া লইবার শক্তি বোধ করি যমেরও হইবে না। মরিলেও মুঠি খুলিবে না।

বৈষ্ণবী পাড়ার প্রান্ত হইতেই ফিরিল। দেখিবার শক্তি হইল না তাহার। সে তাহার বাপের চেয়ে বেশী স্নেহশীল ছিল। একদিন গরুড়ের মত পক্ষ মেলিয়া তাহাকে ঢাকিয়া রাখিয়াছিল। বনবাসের মধ্যে আশ্রয় দিয়াছিল সেকালের মুনিঋষির মত। তাহার এ শেষ দশা দেখিবার মত শক্তি সে সংগ্রহ করিতে পারিল না।

বাগ্দীবুড়ী বলিল—ভাগ্যে দুলাল পালিয়েছিল মা! নইলে—তাকে নিয়েই ও যেত। তাকে আর কুবাক্যি বলতে বাকী রাখে নাই। বললে মহেশের—ওই মোড়লের, ছি—ছি —ছি—।

সব শুনিয়া ব্রজর মনে হইয়াছিল—সে আসিবে। সে হয়তো রতনের মতই আজ তাহাকে কাটিয়া—খুঁজিয়া দেখিবে তাহার মা-কে সে পায় কি না।

অন্ধকারে আখড়ায় ঢুকিয়াই দেখিল উঠানে প্রেতের মত দাঁড়াইয়া আছে। তবু সে প্রশ্ন করিল—কে?

দুলাল এবার ফিরিয়া দাঁড়াইল—

—দুলাল?

চীৎকার করিয়া উঠিল দুলাল—কোথা গিয়েছিলি?

—রতনবাবাকে দেখতে।

আবার দুলাল চীৎকার করিয়া উঠিল—রতন পাগল আমাকে ও কথা বললে কেন? তুই আমার মা নোস?

ব্রজ ভাবিয়া পাইল না কি উত্তর দিবে! অন্ধকারের মধ্যেও দুলালের মুখ সে দেখিতে পাইতেছে। অন্ধকার যেটুকু অস্পষ্ট করিয়া রাখিয়াছে তাহার অন্তরের মমতায় প্রদীপের আলোয় সেটুকু স্পষ্ট করিয়া তুলিয়াছে; তাই বা কেন—ওই আলোতে শুধু দুলালের বাহিরটাই না—ভিতরটাও দেখিতে পাইতেছে। দুলালের চোখে আগুন জ্বলিতেছে—কিন্তু ব্রজ দেখিল—ওই আগুনের মধ্যে চোখের জলের ঢেউ উঠিয়াছে। দুলালের ওই কর্কশ রূঢ় চীৎকারের অন্তরালে বুক-ফাটানো আর্তনাদ প্রতীক্ষা করিয়া রহিয়াছে। সে কি করিয়া বলিবে? আজ তাহার সত্য বলাই উচিত। কাল সে যাত্রা শুরু করিবে; দীর্ঘকাল পূর্বে পিছনে ফেলিয়া আসা পথের উদ্দেশে সে চলিতে আরম্ভ করিবে—আজ সকল মিথ্যার ঘর পৃথিবীর সম্মুখে খুলিয়া দিয়া সব দায় চুকাইয়া দেওয়াই উচিত। দুলাল আসুক—তাহার পরিচয়, সে যদি আজ বলে কেন তুই আমাকে কুড়াইয়া বাঁচাইয়াছিস্? তবে সে বলিবে—ওরে আমি যে বৈষ্ণবী, জাত আমার কাছে বড় নয়—জীব আমার কাছে সব চেয়ে বড়, তাই জাতিবিচার করি নাই, তাই আমার স্বর্গের পথে চলায় ছেদ টানিয়া তোকে শ্মশান হইতে কুড়াইয়া এত বড় করিয়াছি—তুই এখন যা—আপন পথে চলিয়া যা, আজ আমার মুক্তি। আমি আজ প্রভুর নাম লইয়া আমার পথে চলিলাম। আমি তোকে গর্ভে ধরি নাই, তবে প্রতারণা তোকে করি নাই, তোর মা বোধ হয় আমার বুকেই বাসা বাঁধিয়া আছে, বিশ্বাস না হয়—তুই আমাকে হত্যা কর।—ওই রতন-বুড়া পাথর ভাঙিয়া যেমন তাহার মাকে খুঁজিয়াছে—তেমনি করিয়া আমাকে খুন করিয়া দেখ—রতনের পাথরের মায়ের মত তোকে আমি ঠকাইব না, তুই তোর মাকে খুঁজিয়া পাইবি।

দুলাল আবার চীৎকার করিয়া উঠিল—মা! বল!

ব্রজ এবারও উত্তর দিতে পারিল না। সে চোখে দেখিতে পাইতেছে দুলাল ছুটিয়া পলাইতেছে—অন্ধকারে প্রান্তরের মধ্য দিয়া—

—মা! তোর পায়ে পড়ি—বল্ বল্।

এবার মৃদুস্বরে ব্রজদাসী বলল—কি বলব?

—তুই আমার মা নোস্?

ব্রজ বলিতে গেল—না। কিন্তু অকস্মাৎ কি যেন একটা জমাট-বাঁধা বস্তু বুক হইতে উপরের দিকে ঠেলিয়া উঠিয়া তাহার কণ্ঠ রুদ্ধ করিল—প্রাণান্তকর যন্ত্রণায় তাহাকে অধীর করিয়া তুলিল, সে একটা অস্ফুট আর্তনাদ করিয়া থর থর করিয়া কাঁপিয়া উঠিল।

দুলাল তাহার হাত চাপিয়া ধরিল—তুই কাঁদছিস? তবে তুই—তুই—

ব্রজদাসী দুই হাতে তাহাকে বুকে জড়াইয়া ধরিয়া বলিল—তুই আমার ছেলে দুলাল,—আমি তোকে গর্ভে ধরেছি বাবা। দশ মাস দশ দিন—

দুলালের চোখের আগুনের অন্তরালে সত্যই জলের পাথার ছিল—আগুন নিভাইয়া সে

পাথার এব্যর উথলিয়া উঠিল—বলিল, তবে—তবে কেন বুড়ো—

—পাগল,—পাগলের কথা বাবা। নইলে পাথর ভেঙে দেবতা বের করতে যায়!

—না-না, তুই মিছে কথা বলছিস। আমার জাত নাই। আমার মা, সে—

—আমি তোর মা।

ব্রজদাসীর চোখে এবার আলো জ্বলিয়া উঠিল যেন।

দুলাল বলিল—তুই অমন ক'রে তাকাচ্ছিস কেন?

—আয়, আমার সঙ্গে আয়।

—কোথায়?

—আয়। সে মন্দিরের দুয়ার খুলিল। প্রদীপ উজ্জ্বল করিয়া দিয়া বলিল—শোন, এই আমার প্রভু সামনে, বল্ ওঁর সামনে তোকে যদি বলি—বিশ্বাস হবে তোর?

বিবর্ণ পাংশু হইয়া গেল দুলালের মুখ।

—শোন্—আমি তোর মা। আমার গর্ভে তোর জন্ম। পথে গাছতলায় তোকে আমি প্রসব করেছিলাম।

—আমার বাবা? লোকে পাঁচজনে গুজ-গুজ করে—

—আমার স্বামী তোর বাপ।

—সে তোর স্বামী?

—হ্যাঁ। স্বামী—

—কে? আমার বাবা? ওই—ওই মোড়ল?

—গোবিন্দ! গোবিন্দ! না—না—

—তবে? ওই বাবাজী?

ব্রজ দুলালের মুখের দিকে তাকাইয়া রহিল।

—বল্?

ব্রজ বলিল, বলিল ঠিক নয়, বলিয়া ফেলিল, কি বলিবে ভাবিয়া না পাইয়াই বলিয়া ফেলিল—হ্যাঁ।

—তবে—। দুলাল কাঁদিয়া সারা হইয়া গেল।

ব্রজ বুঝিল। সে বলিল—আমরা দুজনে বৈষ্ণবের সাধন পথে মিলেছিলাম বাবা। তারপর সে পথে—ওই রতনের মত—আমাদেরও হ'ল পতন। তুই এলি আমার বুকে। লজ্জায় আমি ওকে ছেড়ে পথে বেরিয়েছিলাম। তারপর—

মিথ্যার পর মিথ্যা জুড়িয়া সে বলিয়া গেল। সে মিথ্যাকে সত্য করিয়া তুলিবার ভার মন্দিরের দেবতার পায়ে সমর্পণ করিয়া মনে মনে বলিল—সকল সাজা তুমি আমাকে দিয়ো। দুলালকে এ নিষ্ঠুর সত্যের আঘাত দিতে আমি পারব না, পারব না, পারব না!

দুলাল হঠাৎ উঠিয়া বলিল—আয় আমার সঙ্গে।

—কোথায়?

—বাবার কাছে।

ব্রজদাসী মন্দিরের দাওয়ার উপর উপুড় হইয়া শুইয়া পড়িল। বলিল—আর আমি পারছি না দুলাল। আমাকে আজ তুই ক্ষমা কর, বাবা!

—তবে আমি চললাম।

—কোথায়?

—তার কাছে।

সে সেই অন্ধকার কৃষ্ণা চতুর্দশীর রাত্রেই বাহির হইয়া গেল। ভয় তাহার নাই। সে দুর্দান্ত —প্রচণ্ড তাহার দেহ—তাহার উপর প্রবল হৃদয়োচ্ছ্বাস তাহাকে আকুল করিয়া তুলিয়াছিল।

সমস্ত রাত্রি ব্রজদাসী তেমনি ভাবে পড়িয়া রহিল। কোন প্রার্থনা জানাইল না। মন মস্তিষ্ক সব যেন পঙ্গু হইয়া গিয়াছে তাহার।

অমাবস্যার অন্ধকারের চেয়েও গাঢ় অন্ধকার চোখ বন্ধ করিয়া আপনার চারিপাশে সৃষ্টি করিতে পারে। সেই অন্ধকারের মধ্যে সে পড়িয়া রহিল।

পৃথিবী নিস্তব্ধ।

কতক্ষণ পর কে জানে—নিস্তব্ধ অন্ধকার পৃথিবীতে যেন প্রথম আলোকরেখার স্পর্শ লাগিল। ব্রজ অনুভব করিল, কে যেন তাহার কপালে স্নেহস্পর্শ বুলাইয়া দিতেছে—মৃদু সে স্নেহ, সে স্পর্শ। হাতখানা কঠোর কর্কশ, কিন্তু সেই হাতেরও স্পর্শটুকু মধুর, পাছে কর্কশ হাতের রূঢ়তা আঘাত করে—তাই মৃদু স্পর্শে হাত বুলাইতেছে।

—মা!—দুলাল ফিরিয়াছে।

—বাবা!

—আমি মদ খাই নি মা। ওরা আমাকে জোর ক'রে—। ছোট ছেলের মত দুলাল কাঁদিতে শুরু করিল।

—কখনও খেয়ো না বাবা। বৈষ্ণবের ছেলে তুমি—। আমি কাল চ'লে যাব, তোমার নিজের ভাল মন্দ—

—চলে যাবি? কোথায়? চীৎকার করিয়া উঠিল দুলাল।

—আমি বৃন্দাবনে যাব বাবা।

—না। না। না। দুলাল এবার উপুড় হইয়া মায়ের বুকের উপর ভাঙিয়া পড়িল। আমি আর—আর—। সে কথা বলিতে পারিল না—শুধু দীর্ঘ হাতখানা প্রসারিত করিয়া ব্রজদাসীর পায়ে ধরিয়া চুপ করিয়া পড়িয়া রহিল।

—পা ছাড়, দুলাল।

—না। এবার সে বলিল—তোর পায়ে হাত দিয়ে বলছি। তুই যা বলবি—আমি শুনব।

ব্রজ এবার উঠিয়া বসিল। দুলালের কপালে হাত বুলাইয়া দিয়া বলিল—গিয়েছিলি? দেখা হ'ল?

প্রশ্নের মর্ম বুঝিতে দুলালের বিলম্ব হইল না। সে বলিল—না।

—কেন?

—না। পথ হ'তে ফিরে এলাম। একটু নীরব থাকিয়া দুলাল বলিল—না। তাকে আমার দরকার নাই। আমরা বেশ আছি। তুই যা বলবি আমি শুনব। শুধু—

—কি? বল্?

—বিয়ে আমি করব না। না।

—বেশ। ব্রজ হাসিল। ষোল বছরের দুলাল—তাহার মনে বিবাহের সাড়া আজও জাগে নাই।

## ষোল

ব্রজদাসী থাকিয়া গেল।

তাহার গোপালের আশ্রম—সত্য এবং প্রাণবন্ত হইয়া উঠিল। দুলাল মস্তক মুণ্ডন করিয়া গলায় কণ্ঠী ধারণ করিয়া কপালে তিলক আঁকিল। ব্রজদাসীই তাহাকে বহির্বাস পরিতে দিল না, নহিলে সে ব্যগ্রতা প্রকাশ করিয়াছিল। ব্রজদাসী গোপালের গৃহদ্বারে লুটাইয়া পড়িয়া আনন্দে চোখের জলে গৃহদ্বারের সম্মুখটুকু মার্জনা করিয়া দিল।

নরোত্তম দাস বাবাজী কিন্তু চলিয়া গেলেন।

বলিলেন—আমার ডাক এসেছে। আর থাকব না আমি।

ব্রজদাসীকে ডাকিয়া বলিলেন—মানগোবিন্দপুরের আখড়ার ভার তুমি নাও। তোমার দুলালকে তুমি দিয়ে যাবে।

ব্রজদাসী হাত জোড় করিয়া বলিল—না। আমি গোপালকে ছেড়ে যাব না। মানগোবিন্দপুরকে আমি ভয় করি।

বাবাজী বলিলেন—তবে মহেশকে ভার দিয়ে যাচ্ছি। দুলাল যদি—

—যদি? যদি কেন বলছেন?

—বলব না। দুলালকে সে-ই বুঝিয়ে দেবে। তুমি কিন্তু দুলালের শিগ্‌গীর বিয়ে দিয়ো।

হাসিয়া ব্রজ বলিল—বিয়ে ও করবে না এখন। সেইটুকু আমি শপথ করেছি ওর কাছে।

একটু চুপ করিয়া থাকিয়া বাবাজী বলিলেন—তুমি নিজের পথ ধরলেই ভাল করতে ব্রজ।

দুলালকে ডাকিয়া আশীর্বাদ করিলেন—নীরবে, কোন কথা বলিলেন না, শুধু চোখ হইতে দু'ফোঁটা জল ঝরিয়া পড়িল।

দুলালও কোন কথা বলিল না।

ব্রজ শেষ ক্ষণটি মুখর করিয়া তুলিল, বলিল—চলুন আপনি এগিয়ে, আমরা মা-বেটায় যাব একবার শ্রীধামে, আপনার সঙ্গে যে বোঝাপড়া বাকী রইল, সে সেইখানে হবে। দেখবেন, দুলাল কেমন নিষ্ঠাবান হয়েছে।

বাবাজী হাসিলেন। বলিলেন—তোমার অসম্পূর্ণ সোনার কলস দেওয়া মন্দির এবার সম্পূর্ণ হোক।

•

সে মন্দির ধীরে ধীরে গড়িয়া উঠিল। আর বোধ হয় সামান্য বাকী।

দুলাল, দুর্দান্ত দুলাল পাল্টাইয়া যাইতেছে। ভোরে উঠিয়া স্নান করে, ফোঁটা তিলক কাটে, সে-ই ফুল তোলে; তাহার মা তাহাকে গৃহমার্জনা করিতে দেয় না। তাহার পর সে ফুলগাছগুলির পরিচর্যা করে। বৈষ্ণবী ভিক্ষায় বাহির হয়, দুলাল ঐটুকু পারে না।

বলে—না মা। ও পারব না। না। আমি—

সে যে কি বলিতে চায় বলে না, ব্রজদাসী তাহা বুঝিতেও চায় না। সে যতদিন আছে ততদিন কোন চিন্তা নাই। তাহার গান শুনিয়া লোকে দু হাত ভরিয়া দেয়, সে সেই দু হাতের ভিক্ষার এক হাতেরটুকু সঞ্চয় করিয়া যায়—দুলালের জন্য।

দুপুরে দুলাল একা বসিয়া থাকে। আকাশের দিকে চাহিয়া বসিয়া থাকে। পায়ে শিকল বাঁধা বাজপাখীর মত আকাশের দিকে চাহিয়া বসিয়া থাকে।

মধ্যে মধ্যে মেল ট্রেনের শব্দ আসে। কখনও কখনও মানগোবিন্দপুরের প্রান্তভাগের মজা দীঘির ঘাটে মোটর বাসগুলাকে ধুইতে আনিয়া ইলেকট্রিক হর্ন বাজায়—তাহার শব্দও সে শুনিতে পায়। সাধারণ গ্রামবাসীদের কাছে এ শব্দগুলো—শব্দবৈচিত্র্যের মধ্যে হারাইয়া যায়, তাহার কাছে এ শব্দ হারায় না।

সে দীর্ঘনিশ্বাস ফেলে, একটু নড়িয়া চড়িয়া বসে।

তাহার পরই বলে—ধু—র্। ভা—গ্!

মধ্যে মধ্যে শোভা দিদিকে মনে পড়ে। মনে মনে প্রণাম জানাইয়া বলে—তোমাকে প্রণাম—শত কোটি প্রণাম! তুমি আমাকে তাড়িয়ে দিয়েছ। তোমার ছায়া আর আমি মাড়াব না। সে অস্থির হইয়া উঠে। শোভা দিদি! অকৃতজ্ঞ শোভা দিদি! বুকটা কখনও কখনও ফুলিয়া উঠে তাহার। আজও ফুলিয়া উঠিল।

—দুলাল!

ভিক্ষা হইতে মা ফিরিল। সে দীর্ঘনিশ্বাস ফেলিয়া বলিল—গোবিন্দ! গোবিন্দ! তারপর উঠিয়া বাহিরের আগড় খুলিয়া দিয়া বলিল—আজ এত সকালে ফিরলে মা?

সে অবাক হইয়া গেল, ব্রজদাসীর সঙ্গে একটি বিধবা ও একটি কিশোরী। ভোলাদাসী ও তাহার কন্যা। মা বলিল—ওরা আখড়া দেখতে এসেছিল। ব'স ভাই—ব'স। এইটি আমার ছেলে।

—বাঃ, এ যে চমৎকার ছেলে গো! লোকে যে বলে কালো!

সত্য কথা—বৈষ্ণব হইয়া ব্রজদাসীর প্রত্যাশা মত একটি মিষ্ট শান্ত শ্রী দেখা দিয়াছে দুলালের সর্বাঙ্গে। সে কালো—কিন্তু সে শান্ত স্নিগ্ধ।

দুলাল লজ্জিত হইয়া একটু হাসিল।

মেয়েটিও মুখ ফিরাইয়া হাসিল। বেশ মেয়েটি। পাড়াগাঁয়ের মেয়ের মত ধূলিমলিন নয়, দীপ্তি আছে। তবে দুলালের চোখ এড়াইল না, এ দীপ্তি সূর্যের দেশের মানুষের নয়। এ মেয়েকে—চাঁদের দেশের্ বলা চলে। দুলাল বইতে পড়িয়াছিল—চাঁদের নিজস্ব কোন দীপ্তি নাই, সূর্যের আলো চাঁদের উপর পড়ে, তাহাতেই প্রতিফলিত হইয়া উঠে চাঁদের দীপ্তি। মেয়েটি নকল করিয়াছে। তবুও ভাল লাগিল।

দেখিয়া শুনিয়া অনেক পান চিবাইয়া ভোলাদাসী মেয়েকে লইয়া চলিয়া গেল। ব্রজদাসী বলিল—তোকে মেয়ে দেখাতে এনেছিল। আমি নিজে কিছু বলি নি বাবা। ওরা নিজেই এসেছিল।

দুলাল হাসিয়া বলিল—মেয়ে ভাল।

—বিয়ে করবি?

—দেখি ভেবে।

আকাশে মেঘ জমিয়াছে। বর্ষা নামিবার লক্ষণ চারিদিকে স্পষ্ট হইয়া উঠিয়াছে। একটা বিদ্যুৎ খেলিয়া গেল। বৈশাখের প্রখর প্রদীপ্ত নয়, বর্ষার অপেক্ষাকৃত অনুজ্জ্বল ক্ষীণ। কিছুক্ষণ পর ঘন গম্ভীর গুরু-গুরু ধ্বনি আকাশ ছাইয়া বাজিয়া উঠিল। খালে ব্যাঙ ডাকিতেছে। অনেক ব্যাঙ একসঙ্গে ডাকিতেছে। কোন ঝোপে বসিয়া বনকাক ডাকিতেছে—কুক্—কুক্—কুক্—কুক্। ছোট চাতক পাখীগুলা শূন্যমণ্ডলে নাচিয়া নাচিয়া উড়িয়া যাইতেছে।

গুর্‌-গুর্‌-গুর্‌-গুর্‌-গুর্‌-গুর্‌ ধ্বনির আর বিরাম নাই।

মেঘের ডাক নয়। এরোপ্লেন। একখানা এরোপ্লেন উড়িয়া বেড়াইতেছে। দুলালের মনে পড়িল যুদ্ধ চলিতেছে।

আখড়ায় বসিয়া সব হারাইয়া গিয়াছে। সন তারিখও হারাইয়া গিয়াছে। ইংরাজী বিয়াল্লিশ সাল এটা। মাস শ্রাবণ। ইংরাজী কোন্ মাস সে জানে না।

প্লেনখানা চলিয়া গেল।

এরোপ্লেন লুঠ করিয়া বোমা ফেলিয়া ইংরাজের সঙ্গে লড়াইয়ের সাধ ছিল একসময়।

—গোবিন্দ! গোবিন্দ!

তারপর ডাকিল—মা!

—কি?

—কি করছ?

আজকাল দুলাল আর তুই-তুকারি করে না। ভাষাকে সে সংযত সংস্কৃত করিয়াছে।

—যাই।

—আসতে হবে না। তুমি কর বিয়ের সম্বন্ধ—

—করব?

—হ্যাঁ, কর। বলিয়া দুলাল বাহির হইয়া চলিয়া গেল।

আকাশের প্লেনটা যেন অনেকটা নীচে নামিয়া পড়িয়াছে—ওই—ওই—ওইখানে। ওই মাঠের ওপারে—ময়ূরাক্ষীর তীরের জঙ্গলের মাথায় ওই—ওই লাট খাইতেছে। হ্যাঁ, লাট খাইতেছে।

থাক। সে আর যাইবে না।

তাহার অন্তরের সমস্ত তৃষ্ণাকে সে অবরুদ্ধ করিয়াছে। ও বড় পাজী নেশা। দুনিয়াকে আর এক রকম করিয়া দেয়। ছুটিয়া চলে, স্থির মাটি। যে মাটি, ক্ষেত-খামার গাছ-পালা বুকে লইয়া শান্ত স্থির ধরিত্রী—সে লাগাম-কষা, চাবুক-খাওয়া ঘোড়ার মত ছুটিয়া চলে, থামে না। বাসের পাশের ডাণ্ডা ধরিয়া এক হাত বাড়াইয়া পৃথিবীর মুখের লাগাম ধরিয়া সে অনেক ছুটাইয়াছে, নিজেও ছুটিয়াছে। আর না। মা যাহা চায় সে তাই করিবে। নহিলে সে—সেই বিরিজনন্দন ডাণ্ডা লইয়া বনে গিয়া বাঘ মারিয়া—হাতীর দাঁত উপড়াইয়া—বনকে ভয়শূন্য করিয়া বন কাটিয়া নগর গড়িতে পারিত। কিম্বা রাজাকে মারিয়া কোতোয়ালকে বাঁধিয়া রাজকন্যাকে লুটিয়া লইয়া পলাইতে পারিত।

চল, বাড়ী ফিরিয়া চল।

জোর বাতাস উঠিয়াছে। বাতাস নয়, ঝড়। আকাশে কালো মেঘের পুঞ্জগুলা ফুলিয়া বড় হইতেছে, সঙ্গে সঙ্গে দুরন্ত বেগে নৈর্ঋৎ কোণ হইতে অগ্নিকোণের দিকে ছুটিয়া চলিয়াছে। বর্ষার ঝড়ো বাতাসে মাথার লম্বা বাবরি চুলগুলো চোখে কপালে আছাড় খাইতেছে। রাত্রে নিশ্চয় মুষলধারে বর্ষা নামিবে। পাতা খড় উড়িয়া মুখে চোখে সর্বাঙ্গে লাগিতেছে। খানকয়েক কাগজ আসিয়া তাঁহার বুকে আটকাইয়া গেল। বাতাসের যেন বেগে আঁটিয়া লাগিয়া গিয়াছে। হাত ছাড়াইয়া ফেলিয়া দিতে গিয়া সে থমকিয়া দাঁড়াইল।

লাল হরফে মোটা অক্ষরে ছাপা কাগজ।

মাথায় লেখা—বিপ্লব—বিপ্লব—বিপ্লব।

আরও অনেক কথা। নীচে নাম রহিয়াছে শোভা সেন।

দুলাল থমকিয়া দাঁড়াইল। বুকখানার ভিতর মেঘের ডাকের প্রতিধ্বনি উঠিল।* একটা বিপুল শক্তি প্রচণ্ড আলোড়নে যেন আবর্তিত হইয়া উঠিল।

* * *

ব্রজদাসী চারিদিকে খুঁজিয়া অধীর হইয়া উঠিল। রাত্রি প্রায় এক প্রহর হইয়াছে, দুলাল ফেরে নাই। সেই 'আসি' বলিয়া বাহির হইয়াছে। আকাশ ভাঙিয়া বর্ষণ শুরু হইয়াছে। কোথায় দুলাল ?

কেহই কোন সন্ধান বলিতে পারে না।

এক প্রহর রাত্রে সংবাদ আনিল মহেশ মণ্ডল। মানগোবিন্দপুর হইতে সে ছুটিয়া আসিতেছে। বৃষ্টিতে ভিজিয়া সে ঠকঠক করিয়া কাঁপিতেছে।

দুলালকে সে মানগোবিন্দপুরে দেখিয়াছে। মাথার চুল উড়িতেছে, চোখে আবার সেই আগের দৃষ্টি ফুটিয়াছে। শোভাকে পুলিস ধরিয়া লইয়া গিয়াছে—তাহারই প্রতিবাদে সভা হইতেছিল, সেই সভায় সে দুলালকে দেখিয়াছে। পুলিস আসিয়া লাঠি মারিয়া সভা ভাঙিয়া দিয়াছে, কতক লোককে গ্রেপ্তার করিয়াছে, অনেক জনের মাথা ফাটিয়াছে। মহেশ দুলালকে দেখিয়া বিস্মিত হইয়াছিল, তাহার হাত ধরিয়া বলিয়াছিল—দুলাল !

মুহূর্তে হাতখানা হেঁচকা টানে ছাড়াইয়া লইয়া সে চীৎকার করিয়াছিল—এ্যা—র্ত্।

তারপর তাহার দিকে চাহিয়া দেখিয়া তাহাকে চিনিয়া ছুটিয়া পলাইয়াছে, বলিয়াছে—নেহি যায়েঙ্গা—যাও।

ব্রজদাসী পাংশু বিবর্ণ মুখে মোড়লের মুখের দিকে চাহিয়া রহিল।

বিদ্যুৎ চমকিয়া উঠিল যেন, আকাশে বাজ ডাকিয়া গেল যেন। প্রায়-সম্পূর্ণ মন্দিরের উপরেই বোধ হয় বাজ পড়িল।

সারারাত্রি সে জাগিয়া বসিয়া রহিল। জানে, সে ফিরিবে না। তবু বসিয়া রহিল।

দিন কয়েক পর—মহেশ আবার ছুটিয়া আসিল।

—এক দল এখান থেকে বেরিয়ে গিয়েছে। শুনছি, রেলের লাইন তুলে ফেলে দিচ্ছে। থানা পোড়াচ্ছে। পুলিস এসেছে কলকাতা থেকে ট্রেন বোঝাই। কাল নাকি বোলপুরে গুলি চলেছে।

—গুলি ?

—হ্যাঁ।

দুরন্ত দুর্দান্ত দুলাল—মানুষের জীবনের সকল বন্যায় সে প্রথম ঢেউ—সেই তো সকলের আগে ছিল ! ব্রজ মহেশের মুখের দিকে চাহিয়া শুষ্ক কণ্ঠে প্রশ্ন করিল—মরেছে ? কিন্তু উত্তরের প্রতীক্ষা করিল না, প্রয়োজন ছিল না, সে চোখে যেন দেখিতে পাইতেছে—রক্তাক্ত ধূলি-ধূসরিত দুলাল অসুরের মত দেহ প্রসারিত করিয়া দিয়া পড়িয়া আছে। ব্রজ পাগলের মত ছুটিল। বোলপুর সে চেনে। অজয়ের তীরবর্তী অঞ্চল সে দীর্ঘকাল পায়ে হাঁটিয়া ঘুরিয়াছে। কিছুক্ষণ পর সে শুনিল—দাঁড়াও ব্রজ।

ব্রজ পিছন ফিরিয়া চাহিল না, সে বুঝিল—মহেশ মণ্ডলই আসিতেছে। ভালই হইয়াছে, সে দুলালের দেহ মণ্ডলকে ফিরাইয়া দিবে, বলিবে—নাও, আমি একদিন তোমার হাত থেকে নিয়েছিলাম। আমি ফিরিয়ে দিলাম। যা তুমি করতে চেয়েছিলে—তাই হয়েছিল—তাই হয়েছে। সকল কলঙ্কের চিহ্ন তোমার মুছে গেল।

ট্রেন বন্ধ। পায়ে হাঁটিয়া ধূলি-ধূসরিত দেহ—লাল ধূলায় লালচে কাপড়, রুক্ষ চুল, চোখে

প্রখর চঞ্চল দৃষ্টি লইয়া সে আসিয়া বোলপুর পৌঁছিল। সামনে যাহাকে পাইল তাহাকেই জিজ্ঞাসা করিল—বলতে পারেন প্রভু, কোথায়—কোন্ জায়গায়? হাঁপাইতে লাগিল সে।

—কি?

—গুলি করেছে?

তীক্ষ্ণ দৃষ্টিতে সে ব্রজর দিকে চাহিয়া বলিল—কেন? তোমার—

—আমার ছেলে। দুলাল। ব্রজদুলাল দাস।

—তোমার ছেলে? কিন্তু—

—কোথায় বাবা? কোন্ জায়গায় গেলে তার দেহখানা পাব?

—কি জানি? কিন্তু—কই—

—বলুন বাবা—বলুন!

লোকটি আর কথা বাড়াইল না—আঙুল দেখাইয়া বলিল—স্টেশনের ওখানে গুলি চলেছিল, কিন্তু কই—ব্রজদুলাল দাস কই—? না তো!

ব্রজ আর শুনিল না—ছুটিল।

লোকটি মিথ্যা বলে নাই—যাহারা মরিয়াছে তাহাদের মধ্যে ব্রজদুলাল দাস বলিয়া কেহ ছিল না। লোকে বলিল—থানায় বলিল—ডাক্তার বলিল। ব্রজ বিশ্বাস করিল না-কি কে জানে—কোন একজনের বুকের ঝরিয়া-পড়া রক্তে ভিজা মাটির পাশে বসিয়া রহিল।

* * *

মল্লারপুরের ওদিকে রেল-লাইন তুলিয়া দিয়াছে।

ব্রজ অন্ধকার রাত্রে কাহাকেও না বলিয়া একদিন মল্লারপুরের দিকে রওনা হইল। রামপুর-হাটে অনেক লোককে বাঁধিয়া লইয়া গিয়াছে। ব্রজ দীর্ঘনিশ্বাস ফেলিল।

লোহার শিক দেওয়া খাঁচার মত ঘরের মধ্যে হাতে-পায়ে বেড়ীতে আবদ্ধ দুলাল পড়িয়া আছে—শিঙে-নাকে-গলায় বাঁধা মহিষের মত। লালচে চোখ মেলিয়া বাহিরের দিকে চাহিয়া নিশ্বাস ফেলিতেছে। ব্রজকে দেখিয়া সে কথা বলিবে না, একটু নিঃশব্দ হাসি ফুটিয়া উঠিবে মুখে—দু'ফোঁটা জলও গড়াইয়া পড়িবে চোখের কোণ হইতে।

এবার ব্রজর মায়ের মনের অনুমান মিথ্যা হইল না।

মল্লারপুর পৌঁছিয়া শুনিল—ব্রজদুলাল নয়, বিরিজনন্দন একজন আছে। ধরা পড়িয়াছে। অল্প বয়স—দুর্দান্ত ছেলে—বুনো মহিষের মত গোঁ—তেমনি আকৃতি! ব্রজর সন্দেহ রহিল না।

—কি হবে?

—কে জানে? ফাঁসি—দ্বীপান্তর—যা খুশী ওদের। আবার বলছে—জেলের মধ্যে দাঁড় করিয়ে গুলি ক'রে মেরে দেবে।

ব্রজ আবার ছুটিল। সন্ধ্যা হইয়া গিয়াছিল, লোকে বারণ করিল—পৃথিবী আর সে পৃথিবী নাই, এ রাত্রে তুমি যেয়ো না। প্রচণ্ড বর্ষা—বন্যায় দিগ্‌দিগন্তর ভাসিয়াছে। পথে নদী—দারকা—এখানে দারকাকে নদ বলে, বর্ষায় প্রচণ্ড স্রোত, সেই দারকার দুকূল-পাথার।

ব্রজ মানিল না।

বর্ষণ শুরু হইল পথে। আকাশ-পৃথিবী একাকার হইয়া গেল—বৃষ্টির ধারায় ধারায় মেঘ ও মাটির মধ্যে শূন্যলোক পরিপূর্ণ করিয়া একসঙ্গে জুড়িয়া দিল। অন্ধকার—এমন অন্ধকার ব্রজদাসী কখনও দেখে নাই। ব্রজ তাহারই মধ্য দিয়া চলিল। বর্ষণ একসময় থামিল। ব্রজ

একটু জোরেই চলিতে চেষ্টা করিল, কিন্তু দারকা নদীর ঘাটে আসিয়া আটকাইয়া গেল। নদীর জল স্পষ্ট দেখা যায় না—শুধু একটা বিস্তীর্ণ শুভ্র আস্তরণ বিছানো রহিয়াছে বলিয়া মনে হইল—কিন্তু অন্ধকার রাত্রিতে হাসির মত খল-খল কল-কল শব্দে বন্যা বহিয়া চলিয়াছে—সেখানে অস্পষ্ট কিছু নাই। খেয়া নাই। এপারে-ওপারে কোথাও একটি ক্ষীণ আলোকরশ্মিও দেখা যায় না, গ্রাম চেনা যায় না; ব্রজ তবু চীৎকার করিল—মাঝি—মাঝি!

তাহার কণ্ঠস্বর নদীর বুকে ছড়াইয়া পড়িল—ভাসিয়া চলিয়া গেল—কিন্তু সাড়া কেহ দিল না।

একা সে একটা গাছতলায় বসিয়া রহিল।

ভোর হইলে দেখিল—ঘাট কোথায়? সে একটা আঘাটায় বসিয়া আছে।

আরও খানিকটা ঘুরিয়া ঘাটে গিয়া দেখিল—খেয়া বন্ধ। সরকারী হুকুমে খেয়া বন্ধ হইয়া গিয়াছে। এইমাত্র পুলিস আসিয়া ওপারে বসিয়াছে।

রেলের পুল আছে। লোহার কাড়ির উপর কাঠের স্লিপার পাতা পুল। সাহস থাকিলে সন্তর্পণে পার হওয়া যায়। ব্রজ ফিরিল—সেই পুলের উপর দিয়াই পার হইবে সে!

রেলের পুলের উপরেও পাহারা। ইহারা পুলিস নয়, গোরা পল্টন বন্দুক লইয়া পাহারা দিতেছে।

দূরে দূরে লোক জমিয়া আছে। বিচিত্র দৃষ্টিতে চাহিয়া এই পাহারা দেওয়াই দেখিতেছে। তাহারাই ব্রজকে আটকাইল।—যেয়ো না, গুলি ক'রে দেবে। ক্ষেপে গিয়েছে বেটারা। কাল রাত্রে জল-ঝড়ের মধ্যে জেল থেকে ছ'জন কয়েদী পালিয়েছে।

—জেল থেকে পালিয়েছে?

—হ্যাঁ। বাহাদুর ছোকরা সব!

—বিরিজনন্দন—

—সেও পালিয়েছে। হাতকড়ি খুলে—জানলার শিক বেঁকিয়ে—কাপড় বেঁধে—পাঁচিল টপকে—বাইরে লাফিয়ে পড়েছে। জন-দু-তিন ডাকাত আর এরা তিন-চারজন।

* * *

ব্রজ দিনে ঘুমায়—রাত্রে ঘরে আলো জালিয়া জানালা খুলিয়া দিয়া তাহারই পাশে চুপ করিয়া বসিয়া থাকে।

নিজে কাটারী লইয়া জানালার সামনের কতকগুলি গাছের ডাল কাটিয়া দিয়াছে।

কাহাকেও সে এ কথা বলে নাই। বাবাজীকে না, মহেশকেও না। বলিতে তাহার সাহস নাই। শুধু বলিয়াছে—দেবতা গোপালকে। বলিয়াছে—একটি রাত্রে একটি বারের জন্য তাহাকে এখানে আসিবার মতি দাও।

রাত্রে বসিয়া থাকে। খুট করিয়া শব্দ হইলে বাহির হইয়া চাপা গলায় ডাকে, দুলাল?

সাড়া পায় না। তবু দাঁড়াইয়া থাকে। চারিপাশ ঘুরিয়া-ফিরিয়া দেখে। তাহার পর দীর্ঘনিশ্বাস ফেলিয়া ঘরে ফিরিয়া আপন মনে আপনাকে শুনাইয়াই বোধ হয় গায়—"মনে ছিল আশা—হ'লে বৃদ্ধ দশা—গোপাল পুষিবে শেষে।"

মাত্র ওই একটা কলিই গুন-গুন করে। গান তো সে গায় না, ওইটুকুই মনে পড়িয়া যায়—আপনিই বিলাপ-গুঞ্জনের মত বাহির হইয়া আসে।

মধ্যে মধ্যে মহেশের কাছে যায়। খবরের কাগজে দুলালের ফাঁসি বা দ্বীপান্তরের খবর উঠিয়াছে কি না জানিতে যায়। থাকিলে মহেশ গোপন করিবে না—সে কথা সে জানে।

করিতে পারিবে না। চোখ দিয়া তাহার বন্যা বহিয়া যাইবে।

মহেশ বলে—আর নিজেকে মিথ্যে মায়ায় জড়িয়ে রাখবেন না মা-জী। চ'লে যান। পথে বেরিয়ে—ছলনায় বাঁধা প'ড়ে আটকে রয়েছেন। আমি তার জন্যে দায়ী। আর না। অনেক দুঃখ ভোগ করলেন। এইবার সময় এসেছে, বেরিয়ে পড়ুন, চ'লে যান। গুরুদেবকে লিখেছিলাম, তিনি লিখেছেন—

ব্রজ বলে—যাব। তাই যাব। চিঠি শুনব না।

ব্রজ উদ্যোগ-আয়োজন করে। কিন্তু সে আয়োজন তার শেষ কোন দিন হয় না। বাঁধে আর খোলে। এটা লইতে ভুল হইয়াছে। আবার খোলে—ছি, এ-সবে তার প্রয়োজন কি? এত পোঁটলা বহিয়া কি পথ চলা যায়!

নিজের ছলনা এক-এক সময়ে নিজেই ধরিয়া ফেলে, কিন্তু তাহাতে সে লজ্জিত হয় না। বলে—আমার যদি নিজের সন্তান হ'ত তবে কোন্ দিন—কোন্ দিন আমি চ'লে যেতাম। এ যে পরের। সেখানে গিয়ে যদি শুনি—পরের ব'লেই এটা তুমি পেরেছিলে, নিজের হ'লে কি পারতে? শাস্তিকে তো ভয় করি না, অনেক শেল বুকে ব'য়ে বেড়াচ্ছি, এর চেয়ে আর কোন বড় শক্তিশেল ভগবানের আছে? শাস্তি নয়, লজ্জা; নিজের কাছেই যে লজ্জায় ম'রে যাব। শুধু একটা সংবাদের প্রতীক্ষা!

সাত-আট মাস হইল দুলাল চলিয়া গিয়াছে। জেল হইতে পলাইয়া—আবার হয়তো কোথায় ধরা পড়িয়াছে। কিম্বা ঝড় আছে, ঝঞ্ঝা আছে, বন্যা আছে, বজ্রপাত আছে, রোগ আছে, জন্তু-জানোয়ার আছে, সাপ আছে—মৃত্যু আছে—মৃত্যু তো বহুরূপে ঘুরিয়া বেড়াইতেছে, মানুষের চারিপাশ ঘিরিয়া পাকে-পাকে ফিরিতেছে, সে শুধু খোঁজে সুযোগ। দুলালের দুর্দান্তপনা—দুরন্তপনার মধ্যে সুযোগ যে প্রতি মুহূর্তে প্রতি পদক্ষেপে মৃত্যুকে ডাকে!

শুধু সেই সংবাদটার প্রতীক্ষা সে করিয়া আছে। সংবাদ আসিলেই সে চলিয়া যাইবে। তাহার সকল আয়োজন এইখানে বসিয়াই করিতে আরম্ভ করিল। সে এক তপস্যা।

আর তাহার প্রতীক্ষায় লাভ নাই। সে চলিয়াই যাইবে। প্রাণ-মন সমস্ত কিছুকে সে একত্রিত করিয়া দেবতার সেবায় ঢালিয়া দিল। আখড়াকে সে উৎসব-মুখর করিয়া তুলিবার চেষ্টায় ব্যাকুল হইয়া উঠিল। সব মিথ্যা—তুমি সত্য। তুমি যখন রহিয়াছ—মূর্তি ধরিয়া ব্রজর আখড়ার সিংহাসনে বসিয়াছ—তখন ব্রজর তো সব আছে। কিসের দুঃখ। সে স্নান করিয়া পবিত্র বস্ত্র পরিয়া বাল্যভোগ সাজায়, মালা গাঁথিয়া পরায় গোপালকে, চন্দনের অলকাবিন্দু তিলক-রেখা আঁকিয়া দেয়—হাতে একটি নাড়ু তুলিয়া দেয়, মৃদুস্বরে গান গায়—

"একবার তেমনি-তেমনি-তেমনি ক'রে নাচ রে
চাঁদের কোণা!
চরণে চরণ দিয়ে—তেমনি ক'রে!
তোর মুরলী বান্ধায়ে দিব যত লাগে সোনা,
নাচ রে চাঁদের কোণা!"

ঠিক এমনি একটি মুহূর্তে সেদিন ভারী জুতার শব্দ করিয়া কে আসিয়া উঠানে দাঁড়াইল। একজন বিচিত্র পোশাকপরা লোক। সিপাহীর মত পোশাক। পিছনে এক পাল ছেলে—এক দল লোক।

দুলালের বন্ধু শিউচা। সে বলিল—ধেৎ—আমার নাম শিবদাস। আমি বাঙালী রে বাবা! শিউচা তো পুলিসের গুলি খেয়ে মরেছে। হা-হা করিয়া হাসে। সে বিচিত্র সংবাদ আনিয়াছে।

দুলালের বন্ধু। একসঙ্গে বাসে চাকরি করিত। একসঙ্গেই পলাইয়াছিল। বিচিত্র সংবাদ আনিয়াছে।

দুলাল যুদ্ধে চাকরি করিতেছে।

সে কি? তোমরা যে সব—লাইন তুলে—

হা-হা করিয়া হাসিয়া সে বলিল—পাগল সব। আস্ত পাগল। লাইন তুলতে কে গিয়েছিল—সে মা-গঙ্গা জানে - আমরা তিনজন যুদ্ধের চাকরিতে মোটা মাইনে ব'লে চ'লে গেলাম কলকাতা। সেখানে হ'ল না, চলে গেলাম পানাগড়। সেখানে চাকরি মিলে গেল। ড্রোইবিংয়ের পরীক্ষা নিলে—আরও শেখালে, লাইসেন্ ক'রে দিলে—বাস্—বড় বড় গাড়ী নিয়ে চ'লে গেলাম। আমি বাড়ী এলাম ছুটি নিয়ে—কাঁধে বোমার টুকরো লেগেছিল। আবার যাব। দুলাল খুব গাড়ী চালাচ্ছে—সে-ই চাটগাঁয়ের ওধার—জঙ্গল-পাহাড়—সেদিকে আছে এখন।

কে একজন বলিল—আঃ, বাছা রে! কোন্ দিন কি হবে—কেউ খবর পাবে না।

সে বলিল—সেটির জো নাই। দুলাল মায়ের নাম-ঠিকানা দিয়েছে; আমি আমার দিয়েছি; যে যার আপন লোকের ঠিকানা দিয়ে রেখেছে। কিছু হ'লে রেজেস্টারী চিঠি আসবে—কিছু দিয়ে গেলে তা আসবে। সরকার ডেকে ক্ষতিপূরণ দেবে—টাকা দেবে। সে সব পাবে। সে সব বন্দোবস্ত পাকা।

তার পর বলিল—দুলাল একটি কথা ব'লে দিয়েছে। তোমরা সব যাও বাপু। যাও—যাও। কারও সামনে আমি বলব না—ব্যাগো! শেষে সে 'ব্যাগো' বলিয়া একটা হাঁক মারিয়া উঠিল। সকলে চমকিয়া উঠিয়া পলাইয়া গেল।

শিউচা হাসিয়া বলিল—ওদের ছামনে ঝুট বলতে হ'ল। আমার নাম শিউচা। নাম আমরা ভাঁড়িয়েছি তো! লাইন তুলতে আমরা গিয়েছিলাম। বিরিজনন্দন ভিজে গায়ে বাসের গ্যারেজে হাঁক মারলে মায়ী—সে কি বলব তোমাকে! ইনকিলাব জিন্দাবাদ্! মারো ডাণ্ডা! আরে বাপ রে! তারপর বললে—শিউচা, দে আমাকে একটা হাপপ্যাণ্ট আর একটা শার্ট, আর একটা চাদর। পাগড়ী বেঁধে ডাণ্ডা ঘাড়ে নিয়ে বললে—চল্। পহেলে লাইন উখাড় দেব, তারপর চল্—জেল তোড়কে ছিনিয়ে আনব শোভা দিদিকে। বেরিয়ে সে হয়ে গেল অন্য রকম কাণ্ড! ধরা পড়লাম, জেলে ভরলে, বিরিজনন্দন শলা ক'রে সাহস ক'রে জেল থেকে পালাবার ব্যবস্থা করলে। আরে বাপ রে! সে এক কাণ্ড! আজও দেখ না—গায়ের রোঁয়া সব খাড়া হয়ে উঠেছে!

তারপর হাসিয়া বলিল—নাম আমাদের কেউ জানত না। সব নাম ভাঁড়িয়েছিলাম। পুলিস এখানে কোন খোঁজখবর করে নি?

ব্রজদাসীর কণ্ঠস্বর শুষ্ক হইয়া গিয়াছে, দেহমন পঙ্গু হইয়া গিয়াছে, সমস্ত আকাশ পৃথিবী যেন দোল খাইতেছে, সে চোখ বন্ধ করিয়া যেন তলাইয়া যাইতেছে গাঢ়তম অন্ধকারের মধ্যে। ওরে দুরন্ত—ওরে দুর্দান্ত! তবু তাহার আক্ষেপ—এ বুক হইতে তাহার রক্তকে ক্ষীর করিয়া তাহার বুক ভরিয়া দিতে পারি নাই। ওরে দুলাল, মাতৃস্তন্যবঞ্চিত দেহে তুই—। চোখ দিয়া তাহার জল গড়াইয়া পড়িল।

শিউচা আবার প্রশ্ন করিল—পুলিস এসেছিল নাকি?

ব্রজদাসী ঘাড় নাড়িয়া জানাইল—না।

সে বলিল—ঠিক হায়। তারপর জেল থেকে পালিয়ে অনেক ঘুরে শেষে পানাগড়ে গিয়ে

আসল নাম লিখিয়ে যুদ্ধের কাজ নিলাম।

ব্রজ এবার বলিল—সে কি বলেছে?

—বলে নাই কিছু। তবে আমি গোপনে খোঁজটা নিলাম। এ যদি প্রকাশ হয় তবে একেবারে গুলি ক'রে মেরে দেবে তো, তাই জন্তে। আচ্ছা চললাম। যুদ্ধ শেষ হ'লেই আসবে সে। যদি—। হাসিয়া বলিল—তা হ'লে খবর পাবে। রেজেস্টারী চিঠি আসবে, কিছু যদি দেয় সে—তাও পাবে। তুমি একটা মাদুলি দিয়েছিলে—সেটা সে ঠিক রেখেছে—বলেছে—তা যদি হয়, তবে মাদুলিটা পাঠিয়ে দিতে বলব! আর সরকার যা দেয়—তা পাবে।

স্তম্ভিত হইয়া বসিয়া রহিল ব্রজদাসী।

কিছু বলিয়া দেয় নাই দুলাল?

মাদুলিটা সে সযত্নে রাখিয়াছে?

সে যদি—। তাহা হইলে সেইটা ফেরত আসিবে?

দোল-পর্ব চলিয়া গেল।

মহেশ আসিয়া বলিল—মা-জী—

—মোড়ল!

—কি ঠিক করলেন?

—ঠিক আর কি করব? আর ক'টা দিন দেখি? রেজেস্টারী তো আসবে—

—না। না। তা কেন? সে হয়তো ফিরেই আসবে।

—দেখি।

বৈষ্ণবী উঠিয়া চলিয়া যায় পোস্ট-আপিসে।—আমার কি কোন রেজেস্টারী আছে বাবা?

নাই।

দিন যায়—মাস যায়—বছর যায়—। যুদ্ধ হঠাৎ শেষ হইয়া গেল। রেজেস্টারী আসিল না। দুলালের সঙ্গী শিউচা ফিরিল। বলিল—কলকাতায় এল। এসে বললে, যা তুই বাড়ী। আমি এখন যাব না। সে শোভা দিদির খোঁজ করছে। দুদিন তাকে রাস্তায় দেখেও ধরতে পারে নি। তা ছাড়া—আবার কোন নতুন হাঙ্গামাতে মাতবার ফিকিরে আছে সে। হাসিয়া বলিল—সে একটা হালফেশানের মেয়ে বিয়ে করবে। তারপর তার একটা না একটা হাঙ্গামা চাই-ই।

হা-হা করিয়া সে হাসিতে লাগিল।—সে হ্যায় বিল্লিজনন্দন। মারে ডাণ্ডা দনাদন্। যাঁহা ডাণ্ডা গাড়তা হুই রাজ বানাতা! সে আসবে না।

এবার ব্রজ একদিন সব বন্ধন একটানে ছিঁড়িয়া বাহির হইয়া পড়িল। নাকে রসকলি কাটিল—গলায় নূতন কণ্ঠী পরিল, গৈরিক কাপড় ছোপাইয়া লইল, ভিক্ষার ঝুলি কাঁধে লইল, চূড়া করিয়া চুল বাঁধিল, হাতে খঞ্জনী লইয়া বাবাজীকে গোপালের ভার বুঝাইয়া দিয়া বাহির হইয়া পড়িল।

দীর্ঘকাল পরে সে গান ধরিল—

"কবে আমি ব্রজে যাব,
মাধুকরী মেগে খাব—
পথের ধূলায় ধূসর হয়ে—"

এবার সে পথ হাঁটিবে না। ট্রেনে চাপিয়া—চোখ মুদিয়া বসিবে। একেবারে বাংলা দেশ

পার হইয়া সেই এক বড় জংশনে নামিবে—তাহার পর বৃন্দাবন।

শ্রীকৃষ্ণ পরমানন্দ গোবিন্দ নন্দ-নন্দন !

স্টেশনে আসিয়া সে গান আরম্ভ করিল। ভিক্ষা শুরু করিল।

আর সে সে-কালের সে নয়। বিরহিণী রূপসী বৈষ্ণবী নয়। আজ সে দুঃখিনী, দুলালের মা, প্রৌঢ়া ব্রজদাসী বৈষ্ণবী। কেহ আর আজ ইঙ্গিত করিল না, হাসিল না, রসিকতা করিবার চেষ্টা করিল না। আজ তাহাকে কেহ করিল শ্রদ্ধা—কেহ করিল স্নেহ—কেহ বলিল মা। কেহ বলিল মেয়ে।

কিন্তু সকলেই তাহার গান শুনিয়া কাঁদিল।

গান শেষ করিয়া সে একজনকে বলিল—আমাকে একখানা টিকিট কেটে দেবেন বাবা ?

—কোথাকার টিকিট ? দাও।

খুঁট খুলিয়া সে একমুঠা টাকা তাহার হাতে দিয়া বলিল—কলকাতার।

—কলকাতার তো এত টাকা কেন ?

—ও! আমি বৃন্দাবনের ভাড়া খুঁটে বেঁধে রেখেছিলাম কি না? তাই দিয়েছি। কলকাতা হয়ে আমি বৃন্দাবন যাব বাবা, সেই টিকিট একখানি কেটে দাও।

লোকটি হাসিয়া বলিল—তা তো হয় না। কলকাতা পূবে, বৃন্দাবন পশ্চিমে। কলকাতা গেলে—সেখান থেকে আবার নতুন টিকিট কিনতে হবে। এখান থেকে কলকাতার যা ভাড়া —সেই ভাড়াটা আবার বেশী লাগবে।

ব্রজদাসী একটু ভাবিয়া বলিল—তবে কলকাতার টিকিটই কিনে দাও। কি করব।

কি করিবে সে ? কলিকাতা যে তাহাকে যাইতেই হইবে।

এই কিছুক্ষণ আগে একজন খবরের কাগজ পড়িয়া গল্প করিতেছিল—একজন এ-দেশী পল্টনের সিপাহী এবং একজন নিগ্রো সিপাহী—পরস্পরের মধ্যে গালি-গালাজ করিয়া ছুরি লইয়া মারামারি করিয়াছে। এই দেশী লোকটি নিগ্রো সিপাহীটিকে খুন করিয়া ফেলিয়াছে। আহত অবস্থায় দেশী সিপাহীটিকে পুলিস গ্রেপ্তার করিয়াছে।

ব্রজ জানে—এ তাহার দুরন্ত দুর্দান্ত দুলাল ছাড়া আর কেহ নয়।

সে জানে—। টপ-টপ করিয়া চোখ দিয়া তাহার জল পড়িতে শুরু হইল। সে জানে—এবার তাহার নিষ্কৃতি নাই। ফাঁসিকাঠে—

সে তাহার পূর্বে একবার তাহাকে দেখিবে। দুলালকে লইয়া কত ভাবনা সে ভাবিয়াছে, কত প্রশ্ন জাগিয়াছে—কতজনকে জিজ্ঞাসা করিয়া তাহার উত্তর সে সংগ্রহ করিয়াছে। ফাঁসির পূর্বে দরখাস্ত করিলে মা-বাপ স্ত্রী-পুত্র—ইহাদের দেখিতে অবশ্যই অনুমতি মিলিবে।

তাহাকে দেখিয়া—সকল খেদের সকল ভাবনার শেষ করিয়া সে আবার বৃন্দাবনের পথে রওনা হইবে। গিয়া তাঁহার চরণাশ্রয়ে গড়াইয়া পড়িয়া বলিবে—সব শেষ করিয়া আসিয়াছি। এইবার তুমি দয়া কর।

তাহার পূর্বে দুলালকে একবার—

ট্রেনখানা দুরন্ত বেগে ছুটিয়া চলিয়াছিল। ব্রজ জানালার বাহিরে মুখ বাহির করিয়া সকলের অগোচরে কাঁদিতে লাগিল।

ঝর-ঝর করিয়া সে জল পৃথিবীর বুকে পড়িতেছিল। পৃথিবী তৃপ্ত হইল—ধন্য হইল। পৃথিবী বলিল—আরও কাঁদ তুমি। তোমার সন্তানেরা তোমার কোল ছাড়িয়া ছুটিয়া চলে

ভবিষ্যৎ-বধূর হাতছানিতে। প্রৌঢ়া তুমি অনুসরণ করিতে পার না, এমনি করিয়া চিরকাল কাঁদিয়া আসিয়াছ, আজও কাঁদিতেছ; সেই অশ্রুর একটি বিন্দু সিন্ধু হইয়া আমাদের স্নান করায়; সেই স্নানে ওই দুরন্ত অস্ত্রাঘাতে ক্ষরিত আমার বুকের সকল রক্ত কলঙ্ক—সকল উত্তাপ মুছিয়া যায়, শীতল হয়। আমি তৃপ্ত হই।

প্রতিটি অশ্রুবিন্দু মাটিতে পড়িবা মাত্র শুকাইয়া যাইতেছিল। দুরন্ত তৃষ্ণায় পৃথিবী পান করিতেছিল।

উৎসর্গ

শ্রীযুক্ত অতুলচন্দ্র গুপ্ত মহাশয়

শ্রদ্ধাভাজনেষু

## কয়েকটি কথা

১৩৬৬ সালে এই রচনাটি পুজা-সংখ্যা 'উল্টোরথে' বের হয়েছিল। তখন নাম ছিল 'যবনিকা'। গ্রন্থাকারে প্রকাশ করবার সময় নাম পরিবর্তন করে নাম দিয়েছি 'যোগভ্রষ্ট'। হয়তো গোড়ারটিই ঠিক ছিল—অন্তত ভূমিকা লেখবার সময় তাই মনে হচ্ছে। এই আখ্যানটি সচরাচর এই যুগে যে অর্থে উপন্যাসকে উপন্যাস বলে থাকি—তা ঠিক নয়। অর্থাৎ ঠিক অতি সাধারণ সমাজ-জীবনের দৈনন্দিন সমস্যায় পীড়িত; সুখে-দুঃখে, বর্তমানযুগবোধে জর্জরিত সমাজচিত্র নয়। এর পাত্রপাত্রী সবই কাল্পনিক—কোনখানে কোন সত্য জীবন ও ঘটনাকে কেন্দ্র করে নি বা আশ্রয় করে নি একটি ঘটনা ছাড়া। সেটি সুদর্শন, ডেটিন্যু এবং ওই বিচিত্র সন্ন্যাসী প্রসঙ্গ। বাকীটার মূল হল এই যে, আমার জীবনের অণুপরমাণুতে, বুদ্ধিতে ও হৃদয়ে, অতীত সংস্কার-বিশ্বাসে ও নূতন শিক্ষার বুদ্ধিতে যে আমি মর্মান্তিক প্রচণ্ড সংঘর্ষ অনুভব করছি—যার ফলে আজ সব ভেঙে ধূলিসাৎ হয়ে গেল, সেই ধ্বংসস্তূপে দাঁড়িয়ে আজ যে মনে হচ্ছে জীবনের পৃথিবীর দিক নেই, দিগন্ত নেই, সূর্য ক্ষণজীবী, চন্দ্র একটা বুদ্বুদ, সব মরুভূমি, সব মরুভূমি, শুধু বালু; কোন বিশ্বাস নেই, আশ্বাস নেই। এখানে সত্যটা কী? এখানে আজ উলঙ্গ প্রশ্ন—আমি কে? আমি কেন? আমি কী?

একদা বিশ্বাস করেছিলাম সৃষ্টির মূলে এক স্রষ্টাকে। ঈশ্বরকে। সঙ্গে সঙ্গে গড়েছিল মনোরাজ্যে সপ্তস্বর্গ, বৈকুণ্ঠ, নন্দনকানন, পারিজাত, মন্দাকিনী। গড়েছিল আদর্শ কর্তব্য। তাই ছিল স্রষ্টার শ্রেষ্ঠ নির্দেশ। শুধু মনেই গড়ে ক্ষান্ত হয় নি মানুষ। বাইরের পৃথিবীতে হিমাচলের উপরে বদ্রীনাথ-কেদারনাথ-অমরনাথের মন্দির থেকে দক্ষিণে জলমগ্ন কুমারিকা প্রান্তে কন্যাকুমারীর বেদীপীঠ নির্মাণ করেছে। দেশ-দেশান্তরে মসজিদ উঠেছে, গির্জা উঠেছে।

আজ জগতে এসেছে নাস্তিবাদ। ঈশ্বরবাদ আজ জীর্ণ বৃদ্ধ পিতার শবদেহের মত পড়ে রয়েছে। কোথাও আমরা সর্বময় উত্তরাধিকারী কর্তা বলে চিৎকার করছি। কোথাও মর্মান্তিক যন্ত্রণায় চিৎকার করছি। শুধু তাই নয়—আজ ওই ঈশ্বরের উপাধানের তলদেশে একটা চিরকুট পেয়েছি। যাতে লেখা আছে—ঈশ্বর চিরকালই এই শবের মত মিশরের মমির মত সাজানো ছিল। জীবন্ত মনে হয়েছিল কিন্তু জীবন্ত কোনকালে ছিল না। তবে? তবে আমরা কে? আমরা কী? আমরা কেন? জন্তুর পুত্র? সার্কাসের শিক্ষিত জন্তু? আমরা কি শুধু মরবার জন্য এবং যতদিন বাঁচি ততদিন শুধু ভোগের জন্য? বিশ্বব্রহ্মাণ্ডের ক্ষুদ্রতম কণা পরমাণু—তাকে ভেঙেও মহানাস্তিতে পৌঁছুতে পারি না। পৌঁছুই এক মহাশক্তির প্রলয়ঙ্কর প্রকাশে। সে কি অস্তি? না, সে নাস্তি? সেই তো যবনিকা।

এ প্রশ্ন অজ্ঞানে হোক, সজ্ঞানে হোক, প্রতিটি মানুষকে আজ একটি মর্মযন্ত্রণায় অধীর করে রেখেছে। অস্তিবাদে হোক, নাস্তিবাদে হোক, সে খুঁজছে সেই পরম উত্তর অর্থাৎ একটি পরম বিশ্বাস। সেইটিই প্রকাশ করেছি একটি কাল্পনিক কাহিনীর সাহায্যে। কাহিনী কাল্পনিক হোক, পটভূমির স্থান. কাল এবং ঐতিহাসিক স্থিতি ও গতি অক্ষরে অক্ষরে সত্য। তার বদল কোথাও করি নি। সেইখানেই আমার দাবি এ কাহিনীও সত্য। এ আমার কৌশলসর্বস্ব রচনা নয়, এ আমার অন্তরের যন্ত্রণায় সঙ্গীত।

তারাশঙ্কর বন্দ্যোপাধ্যায়

# শিবনাথের কথা

ফাঁসি। মৃত্যুদণ্ডাদেশ।

মৃত্যু পৃথিবীর প্রবলতম, প্রচণ্ডতম শক্তি। ভয়ঙ্করতম। সম্পূর্ণরূপে নিশ্চিহ্নতা। মৃত্যু কী, কেমন—আজও কেউ জানে না, জানতে পারে নি। এই শক্তি যার যতখানি করায়ত্ত, সে তত বড় শক্তিমান এই পৃথিবীতে। বাঘকে দেখে মানুষ প্রচণ্ড ভয়াতুর হয়; কিন্তু সে বাঘ যখন খাঁচায় বন্দী তখন মানুষ পরম কৌতুকে তাকে খোঁচা মেরে ডাক ছাড়ায়। ফণাধর সাপ ফণা তুলে সামনে দাঁড়ালে মানুষের হৃদ্‌পিণ্ড বুকের পাঁজরায় শেষ মাথা ঠুকে লুটিয়ে পড়তে চায়, কিন্তু সেই সাপকে বন্দী করে বিষদাঁত ভেঙে বেদে যখন খেলা দেখায় তখন চারপাশে মানুষের ভিড় জমে যায়। তার কারণ ভয় তো বাঘকেও নয়, সাপকেও নয়—ভয় সাপ-বাঘের আয়ত্ত ওই মৃত্যু-শক্তিকে। মৃত্যুই শক্তির উলঙ্গ রূপ—অথবা শক্তির শেষ অস্ত্র মৃত্যু। তার সম্মুখীন হলে কারও নিষ্কৃতি নেই; সে ক্ষমাহীন, সে চরমতম নিষ্ঠুর, সে ভীষণতম ভীষণ, তার উপর তার আঘাতের বিরুদ্ধে তাকে আঘাত করা যায় না—তাকে দেখাই যায় না। সে অন্ধতার চেয়েও অন্ধকার। সে নিরবয়ব, তাকে ছোঁয়া যায় না—অথচ সে এমনই নীরন্ধ্র যে তার গ্রাসে পড়লে মুহূর্তে ভয়ঙ্করতম পেষণযন্ত্রে কীটের মত পিষ্ট হয়ে চিহ্নহীন হয়ে যেতে হয়। সর্বশেষ ভয়ঙ্কর সে। শক্তিমানের সে শেষ অস্ত্র। কিন্তু আশ্চর্য তার সংস্কারহীন উদারতা। সে যেমন ঈশ্বরের আয়ত্তাধীন, তেমনি সে শয়তানেরও। বিষ্ণুর হাতে সে চক্র, রুদ্রের হাতে সে ত্রিশূল, ইন্দ্রের সে বজ্র, দৈত্যের সে ভীমকায় খড়্গ, বাঘের সে নখ-দাঁত, সাপের দাঁতে সে বিষ, মানুষের হাতে সে তলোয়ার-ছোরা, বন্দুক-পিস্তল, কামান-বারুদ, বোমা-অ্যাটমবোমা, হাইড্রোজেন বোমা। অকৃপণ উদারতায় সে, যে তার সাধনা করেছে—তাকেই নিজেকে বিতরণ করেছে। দুটো জাত মহামারণাস্ত্র নিয়ে আস্ফালন করে; দুই দিকে বসেই সে বিচিত্র হাসি হাসে। না, সে তো হাসে না; আকার-অবয়বহীন তার অদৃশ্য মুখে তো কোন অভিব্যক্তি নেই। রাজা, রাষ্ট্রনায়ক। এই শক্তিতেই রাজা, রাষ্ট্রনায়ক। তাদের হুকুমে সৈন্যবাহিনীর বন্দুক উদ্যত হয়—গুলিবর্ষণের মধ্য দিয়ে ঝাঁকে ঝাঁকে মৃত্যু বর্ষণ করে, তাই তারা রাজা অথবা রাষ্ট্রনায়ক। তার প্রতিনিধি বিচারক, রাজ্যের বিধানানুযায়ী চরম দণ্ডও দিতে পারে, তাই তারা রাজা বা রাষ্ট্রনায়ক—"I, therefore, sentence the accused Sudarsan to death and direct that he be hanged by neck till he is dead."

আলিপুর সেণ্ট্রাল জেলের ফটকের পশ্চিম দিকের ঘরটায় সুদর্শন এসে বসল। সরকারের অনুমতি নিয়েছিলাম তার সঙ্গে দেখা করবার। দীর্ঘদেহ সবল সুস্থ সুদর্শন এসে ঘরে ঢুকে আমাকে দেখে হেসে বললে, তুমি? আমি তাই ভেবেছিলাম।

সে চেয়ারে এসে বসল।

আমি তাকে বিপুল বিস্ময়ের সঙ্গে দেখছিলাম।

সে একটা গভীর দীর্ঘনিশ্বাস ফেলে হেসেই বললে—আমার দৃষ্টির অর্থ সে বুঝেছিল—বললে, কী দেখছ? ভয় পেয়েছি কি না?

সত্য বলতে—তাই দেখছিলাম। খুঁজছিলাম,—কোথায় রয়েছে তার মুখ-চোখে, হাস্ত-

পায়ের চঞ্চলতায়, কণ্ঠস্বরের কম্পনে ভয়ের সূক্ষ্মতম চিহ্ন। পরন্তু তার দণ্ডাদেশ হাইকোর্ট থেকে বহাল হয়ে ফিরে এসেছে, কাল সারারাত্রি সেলে একা সে মৃত্যুকল্পনার বা বিভীষিকার সঙ্গে বাস করেছে। তার এতটুকু চিহ্নও কি অভিসারিকার সিন্দূরবিন্দু বা কজ্জলরেখার মত কোথাও রেখে যায় নি সে ?

না, পেলাম না।

সুদর্শন বললে, ভয়! তারপর সে খানিকটা চুপ করে জালঘেরা জানলা দিয়ে বাইরের, অর্থাৎ জেলখানার ভিতরের দিকে তাকালে। এ ঘর থেকে যে পৃথিবী, মুক্ত পৃথিবী, যেখানে মানুষ অবাধে চলাফেলা করে, সেদিকটা দেখা যায় না। অবশ্য আকাশ আবরণ দিয়ে ঢাকা যায় না, আকাশ দেখা যায়। আকাশের দিকে তাকিয়েই সে নিজেকে বোধ হয় যাচাই করে নিলে। তারপর বললে, বলা কঠিন। তবে ভয়কে খুঁজে পাচ্ছি নে। থাকলে, মনের অনেক তলায় আছে।···তোমার সঙ্গে দেখা করবার আমার ইচ্ছে ছিল। দেখা করতাম। এরা যখন জিজ্ঞাসা করত—কাকে দেখতে চাও ? আমি তোমারই নাম করতাম। ছেলেবেলা থেকে তোমার সঙ্গে আমার চলার পথটা সোজা উল্টোমুখে। আমরা আজ এখানে বসে কথা বলছি, তবু মনের দিক থেকে দুজনে দুদিক থেকে অনেক দূরে। শেষ খুনটা তোমাকে করলে সত্যকারের নাটক হত। কিন্তু—

সে আবার হাসলে।

তারপর অন্যমনস্কভাবেই ওই আকাশের দিকে তাকিয়ে বললে, সব মনে পড়ছে। ওঃ, কত কথা! কেউ লিখলে, লিখে লিখে ফুরিয়ে উঠতে পারত না। মহাভারতের মত বিরাট-কলেবর হত। হঠাৎ হেসে উঠল অত্যন্ত সহজভাবে, বললে, মনে আছে—আমি তোমার বাবাকে গাল দিয়েছিলাম। বলেছিলাম, কোলাব্যাঙ! তুমি তখন কিছু বলতে পার নি। আমার সঙ্গে গায়ের জোরে পারতে না, আর আমিও কথাটা বলেছিলাম নিরাপদ ঠাঁই থেকে; কিন্তু তুমি দুদিন পরেই ইস্কুল থেকে ফেরার পথে পাড়ার ছেলেদের জুটিয়ে দল বেঁধে পথ আগলে আমাকে মেরেছিলে। গালের উপর নখের দাগ এঁকে দিয়েছিলে। গালের উপর হাত বুলিয়ে বললে, খুব ভাল করে দেখলে বোধ হয় এখনও তার ক্ষীণ চিহ্ন দেখা যায়। ওঃ, সে-সব কত কথা!

মনে পড়ে বইকি। আমার মনে থাকবারই কথা। ওই বিরোধে যে শেষ পর্যন্ত হার হয়েছিল আমার। হেডমাস্টার ওর মুখে নখের ক্ষত দেখে শাস্তি দিয়েছিলেন আমাকেই। আমি আপত্তি করে বলেছিলাম, ও আমার বাবাকে কোলাব্যাঙ বলবে আর আমি মারব না ?

হেডমাস্টার ব্যঙ্গভরে হেসে বলেছিলেন, তোর বাবা তো কোলাব্যাঙের মতই মোটা রে!

যে-কোন শিশু জীবনের ইতিহাসে এ-কথা ভুলবে না। কিন্তু সুদর্শনের তো মনে থাকার কথা নয়! তবুও মনে আছে।

দীর্ঘকাল পরে আজও সে-কথা আমার মনের মধ্যে প্রথম থেকেই ঘুরছিল। তাই আমি বললাম, সেই বোধ হয় তোমার বিপরীত মুখে যাত্রার শুরু!

সুদর্শন ঘাড় নেড়ে বললে, না। আবার একটু পরে বললে, মানুষ কতটুকু বোঝে, কতটুকুই বা জানে জীবনের ? মানুষের মধ্যে যে মহাশক্তি—যার নাম 'আমি'—সেই 'আমিই' তো সে শক্তিকে বোঝবার পরিমাপযন্ত্র। মানুষ পরকে দেখে জীবনকে চিনেছে মনে করে; কিন্তু 'আমি'কে না চিনলে তো জীবন চেনা হয় না। বার বার সে ঘাড় নাড়লে—তার অন্তরের দৃঢ় প্রত্যয় তার সর্বাঙ্গের ভঙ্গিতে মুখর হয়ে উঠল। তারপর একটু মৃদু হেসে বললে, তোমার 'আমি

আর আমার 'আমি' জন্ম থেকেই বিপরীতমুখী।

হয়তো কতকটা তাই। বাল্যকাল থেকেই আমার সঙ্গে সুদর্শনের কোথায় যেন একটা বিরোধ। জৈব বিদ্বেষের মত পরস্পরের প্রতি একটা অপ্রীতি। পারিবারিক কলহ ছিল না। পাঠ্যজীবনেও প্রতিযোগিতার কোন কারণ ছিল না। আমরা এক ক্লাসে পড়ি নি। শুধু পাঠ্য-জীবনে কেন, জীবনের ক্ষেত্রও আমাদের পৃথক ছিল; সে যা করত, আমি তা করি নি। দুজনের খেলার ক্ষেত্রও পৃথক ছিল। আমি খেলতাম ফুটবল, ক্রিকেট; সে ওদিক পানে হাঁটত না। ওদিক পানেই বা কেন—দশজন যেদিকে হাঁটত, যেখানে খেলত, সেদিকে সে কখনও যেত না। সে যেন একক ছিল প্রথম জীবন থেকেই। সেটা আশ্চর্যভাবে সকলের চোখে পড়ত, কারণ তার জীবনের প্রকাশ সবল ছিল বললেই সবটা বলা হবে না—তার মধ্যে একটা প্রচণ্ড কিছু ছিল। সবিস্ময় প্রশ্নে মানুষের ভুরু কুঁচকে উঠত।

আমাদের গ্রামে অ্যামেচার থিয়েটার ছিল—আজও আছে; তার সমারোহ ছিল অনেক; সে অভিনয় দেখে আমরা গায়ের র‍্যাপারের সিন টাঙিয়ে গ্রীষ্মদুপুরে কোন খামার-বাড়িতে অথবা কারও পাকা বাড়ির ছাদে চিলেকোঠার পাশে স্টেজ খাটিয়ে অভিনয় করতাম। সুদর্শন অভিনয় করত না, করতেও পারত না এবং সে দলেও কখনও আসত না; সে ভাগবতপাঠের আসর পাতত। কথাটা অবিশ্বাস্য মনে হবে, কারণ ভাগবত পাঠ করবে কি একটা দশ-বারো বছরের ছেলে! কিন্তু করত। ভাগবত নয়, চাণক্য শ্লোক পাঠ করত; ছেলেবেলা থেকে চাণক্য শ্লোক মুখস্থ করিয়েছিলেন ওর বাবা। বাড়ির দাওয়ায় আসর পেতে সে ভাগবত-পাঠের গৌরব অনুভব করত। সামনে রাখত একখানা জলচৌকি, তার উপর বিছিয়ে দিত একখানা পাট করা ধোওয়া কাপড়, নিজে বসত আসনে, এবং চৌকির উপর একখানা শিশু-বোধক রেখে পাঠ করত চাণক্য শ্লোক। আরম্ভ করত—'বন্দ মাতা সুরধুনি, পুরাণে মহিমা শুনি'—গঙ্গাস্তোত্র পাঠ করে। ফলে পাড়ার প্রবীণারাও এসে জুটতেন। শুনতেন।

এর আধুনিক ব্যাখ্যা হয়তো ইনফিরিয়রিটি কম্‌প্লেক্স—কিন্তু সে ব্যাখ্যা সুদর্শন সম্পর্কে আমি মানতে পারি নে। সুদর্শন নিজে তো মানেই না। সে ফ্রয়েডের তত্ত্বকেই বলে অর্ধসত্য! ঈডিপাস কম্‌প্লেক্স সম্পর্কে সে বলে, পুরুষ আর প্রকৃতি-তত্ত্ব যে জানে তার কাছে কি ওটা একটা তত্ত্ব? আলো তো আগুন নয়—ধোঁয়াটা তো নয়ই। ওটা ধোঁয়া। তন্ত্রমতে অনাবৃত নারীদেহ পূজা করে, সেই দেহ ভোগ করে যাঁরা এ তত্ত্ব বোঝবার সাধনা করেন তাঁদের সঙ্গে আমি ঘর করেছি। এ দেশে এ সাধনা অন্তত কয়েক হাজার বছরের। এঁটোখেগো একদল মানুষ চিরকাল আছে—ঘরের অনুচ্ছিষ্ট অন্ন তাদের কাছে বিস্বাদ, স্বভাবে গোলাম, যাদের চাকর রাখার ক্ষমতা আছে তাদের বাড়ির এঁটো খাদ্যই ওদের কাছে অমৃত। ওর মধ্যে কোন জীবাণু নেই। তবে ও নিয়ে লাফালাফি চেঁচামেচি করে কী হবে?

আমার নিজেরও অন্তরে অন্তরে অনুভব করেছি—বাল্যকাল থেকেই সুদর্শন যা করেছে তার পিছনে কোন কম্‌প্লেক্স ছিল না। তার প্রকৃতির মধ্যে প্রাণশক্তির একটা প্রচণ্ড গতিবেগ ছিল। জীবনের ঐকতানের মধ্যে সে যেন এক স্বতন্ত্র সুর; অনেকের মধ্যে যে ঐক্যের বৈচিত্র্য—তার মধ্যেও সে অনৈক্য সৃষ্টি করে।

ওই ভাগবতপাঠের আসরেই তার সঙ্গে আমার প্রথম বিবাদের আরম্ভ। সুদর্শন ভাগবত পাঠ করে শুনে সেদিন আমরাও কজন শুনতে গিয়েছিলাম। বিস্ময়ের অবধি ছিল না। ওরা তখন সবে মাস-কয়েক আমাদের গ্রামে এসেছে। ওর বাপ ছিলেন আবগারী দারোগা—আমাদের গ্রামের জামাই। মাতামহ ছিলেন ইস্কুলের শিক্ষক। সুদর্শনের বাবা বিশ্বেশ্বরবাবুর

ঘুষ খেয়ে চাকরি গেল; তিনি এসে উঠলেন তাঁর শ্বশুরের গ্রামে, অর্থাৎ আমাদের গ্রামে। হুগলী অঞ্চলের কুলীনের ঘরের ভাগ্নে বিশ্বেশ্বরবাবুর পৈতৃক ভিটে ছিল না। বিয়ের পর শ্বশুরের গ্রামে বাস করবার কল্পনা করে শ্বশুরকে নিয়মিত টাকা পাঠাতেন জমি কেনবার জন্য; বেশ কয়েক বিঘা জমি কেনাও হয়েছে তখন, ঘুষের মোটা টাকা হাতে নিয়ে শ্বশুর-বাড়িতে উঠে মাসখানেকের মধ্যেই একজনের বসতবাড়ি কিনে গৃহপ্রবেশ করে আমাদের প্রতিবেশী হলেন। এবং অর্থ ও বরখাস্ত-হওয়া সরকারী চাকরির গৌরবে গণ্যমান্যও হয়ে উঠলেন। ইংরেজী বলতে পারতেন, সকলের সঙ্গে—এমন কী শ্বশুরের সঙ্গেও ঝগড়া করতেন, চুরুট খেতেন। ছেলে সুদর্শন সে আমলে সুন্দর সুন্দর হাফপ্যাণ্ট কোট পরত। সদর্প পদক্ষেপে ঘুরত। বাপ বলতেন, ও একটা গ্রেট-ম্যান হবে। শুনতাম তাঁরা স্বামী-স্ত্রীতে ছেলেকে কখনও নিজেদের উচ্ছিষ্ট পর্যন্ত খেতে দেন না। কারণ সে গ্রেট-ম্যান হবে। সুতরাং প্রতিষ্ঠা হতে দেরি হয় নি। কিন্তু মাস ছয়েক না যেতেই বিশ্বেশ্বরবাবু মারা গেলেন। সুদর্শন কারও সঙ্গেই মিশত না; প্রথম প্রথম বিশ্বেশ্বরবাবুও ওটা পছন্দ করতেন না; তাঁর ভয়ে আমরা ওর কাছ থেকে দূরেই থাকতাম। বাপের মৃত্যুর পর তাদেরই দাওয়ায় নিঃশঙ্ক সুদর্শন ভাগবতের আসর করছে শুনে আমরাই গেলাম এগিয়ে। আমার সঙ্গে ছিল আমারই পাড়ার বন্ধুরা, তার মধ্যে ছিল বিপ্রপদ। একান্তভাবে মাটির জীব। সামান্য ক্ষুধায় চেঁচায়, অল্প কৌতুকে অট্ট হেসে গড়িয়ে পড়ে, ক্রোধে জ্ঞান হারায়, ভালবাসে প্রাণ ঢেলে, কাঁদে চিৎকার করে—বিপ্রপদ অদ্ভুত। কেঁচো চেঁচায় না—নইলে বিপ্রপদকে কেঁচো বলতাম। ক্লেদাক্ত জীব।

সুদর্শন শ্লোক পড়ে ব্যাখ্যা করছিল—বিস্ময় বোধ করছিল সকলেই। চাণক্য শ্লোক আমার মুখস্থ ছিল না, কিন্তু পরিচয় ছিল শ্লোকগুলির সঙ্গে। সেকালে অনেক ছেলেরই ছিল। হঠাৎ বিপ্রপদর বিচিত্র কৌতুকবোধ সমস্ত-কিছুর সুর-তাল ভঙ্গ করে দিল। সে যেন এই বহু সহস্র বৎসরের বিবর্তনে বিপ্লবে এগিয়ে-আসা মনুষ্য-সমাজের মানুষই নয়। স্থূল কুৎসিত, বুদ্ধিহীন বর্বর।

সুদর্শন শ্লোকটি পড়ে ব্যাখ্যা করলে, বিষ্ঠার মধ্যেও যদি সোনা পড়ে থাকে তৎক্ষণাৎ তাকে তুলে নেবে।

একটি প্রবীণা বলে উঠলেন, রাধামাধব! কী বলছ গো ছেলে?

সুদর্শন বললে, বলছি, বিষ্ঠার মধ্যেও যদি সোনার টুকরো পড়ে থাকে তবে তখুনি তাকে উঠিয়ে নেবে।

প্রবীণা বললেন, এ ভাগবত তোমার কোন্ বেদব্যাসের লেখা গো ছেলে? সোনার জন্যে বিষ্ঠায় হাত দিতে বলে?

সুদর্শন বললে, ছেলে মায়ের কোলে বিষ্ঠা ত্যাগ করলে লাগে না মায়ের হাতের গয়নায়? মা ফেলে দেয় সোনার গয়না? আর খুব তো বিষ্ঠা-বিষ্ঠা করছেন—বিষ্ঠা তো আপনার পেটে রয়েছে, ছেলেবেলায় তা সব ছেলেই খেয়েছে—আপনি খান নি?

প্রবীণা ক্রুদ্ধ হয়ে উঠেছিলেন—উঠবারই কথা; কিন্তু তিনি কী বললেন তা আর শোনা গেল না, বিপ্রপদর অট্টহাস্যে সব ঢাকা পড়ে গেল। সে কৌতুকে হেসে সারা। হি-হি-হি-হি! হি-হি-হি-হি! হি-হি-হি-হি!

সুদর্শন এবার ক্রুদ্ধ কণ্ঠে বলেছিল, এই বিপ্রপদ! এই!

বিপ্রপদ সেই হেসেই চলেছে।—হি-হি-হি-হি!

প্রবীণ্যাও এবার সবিস্ময়ে বললে, আ মরণ, এত হাসিস কেন রে ছোঁড়া ?

আমিও তাকে ধাক্কা দিলাম : এই বিপ্র ! হাসছিস কেন ?

সে এবার বহু কষ্টেই হাসি একটু থামিয়ে বললে, ভাগবতে বিষ্ঠা ! হি-হি-হি-হি-হি-হি-হি-হি !

এতক্ষণে সে বিষ্ঠা শব্দের অর্থটা বুঝেছে এবং ভাগবতের কথার মত পবিত্র কথার মধ্যে ওই অপবিত্র বিষ্ঠা শব্দের উল্লেখ শুনে তার বিচিত্র কৌতুকবোধ উথলে উঠেছে। ভাগবতের কথার মধ্যে বিষ্ঠার উল্লেখ ? ভাগবতে বিষ্ঠা ! কথাটা সে এমনই ভঙ্গিতে বলেছিল যে সারা শ্রোতা ও শ্রোতৃমণ্ডলীর মধ্যেও সে হাসির ছোঁয়াচ ছড়িয়ে পড়িল। সবাই সশব্দে প্রবল কৌতুকে হাসতে শুরু করে দিলে।

সুদর্শন ক্ষিপ্ত হয়ে উঠে এসে ধরলে বিপ্রপদকে।

আমি মাঝখানে ঝাঁপিয়ে পড়ে বাধা দিয়েছিলাম। আমার সঙ্গে সঙ্গে মহিলাদের দলও যোগ দিয়ে বলেছিলেন, এ কী, এ কী ? ছাড়। ছাড়। ও বাবা সুদর্শন, ছাড়। সুদর্শন ছেড়ে দিতে বাধ্য হয়েছিল, কিন্তু তার রাগটা পড়েছিল আমার উপর, কারণ আমিই তাকে বাধা দিয়েছিলাম প্রথম। মেয়েরা না থাকলে সে হয়তো আমার উপরেই তার প্রতিহত আক্রমণটা প্রয়োগ করত। মারামারিটা আমার সঙ্গেই করত, এবং তার শক্তির কাছে আমি পরাজিত হতাম এটা সন্দেহাতীতরূপে সত্য। কিন্তু তা হতে পায় নি ওই প্রবীণা মহিলাদের জন্যে। সুদর্শন তার বদলে আমাকে গাল দিয়েছিল। আজ সেটা নিতান্তই পরম্পরাহীন, অসংলগ্ন, অবান্তর মনে হয় ; কিন্তু সেদিন মনে হয় নি। তারও হয় নি, আমারও হয় নি। সে ফিরে গিয়ে 'শিশুবোধক'খানা হাতে করে ঘরের দরজা বন্ধ করতে করতে আমাকে বললে, তোর বাবা তো কোলাব্যাঙ রে, তোকে আমি ব্যাঙাচির মত মেরে দিতে পারি।

মারামারিটা সেইদিনেই হত। কিন্তু ওই মহিলারাই আমাকে নিবারণ করেছিলেন। ঘটেছিল তার পরের দিন ইস্কুল থেকে ফেরবার পথে।

হেডমাস্টার আমাকেই শাসন করেছিলেন। সুদর্শনের নাকের কোল থেকে চিবুক পর্যন্ত আমার নখের আঁচড়টা স্থায়ী দাগ রেখে যাবার মত গভীর হয়েছিল। সুদর্শনের মুখ এখন দাড়িতে ঢেকে রয়েছে—দাগটা আজও আছে, না, মিলিয়ে গেছে জানি না। কিন্তু অনেকদিন পর্যন্ত ছিল।

এর কিছুদিন পর আমার জীবনে ঘটল বিপর্যয়। আমার বাবা মারা গেলেন। মা মামাদের সঙ্গে পরামর্শ করে আমাকে পাঠিয়ে দিলেন মামাদের ওখানে। ওখানে মামাদের অভিভাবকত্বের অধীনে থাকব এবং পড়ব। পশ্চিম প্রদেশ—শরীরও ভাল হবে। বছরে দুবার ছুটিতে আসব। মধ্যে মধ্যে মা যাবেন। ওই সুদর্শনের সঙ্গে ঝগড়ার কিছুদিনের মধ্যেই তা ঘটে গেল। বাবার মৃত্যুর দিন সে এসে আমার পাশে বসে ছিল। কোন কথা সে বলে নি, চুপচাপ বসে ছিল। তারপর মামার বাড়ি যাওয়ার সময় পর্যন্ত আর দেখা হয় নি। বাবা মারা গেলেন ডিসেম্বরের শেষে ; শ্রাদ্ধ শেষ হল দশ দিনে, জানুয়ারির শেষ সপ্তাহের আগেই চলে গেলাম পাটনায়। গ্রামে ফিরলাম গ্রীষ্মের ছুটিতে। বিপ্রপদ রেলস্টেশন পর্যন্ত এসেছিল আমাকে প্রত্যুদ্গমন করে নিয়ে যাবার জন্যে। গ্রামে পৌঁছে ঘণ্টাখানেকের মধ্যেই অন্য বন্ধুদের সঙ্গে দেখা হল, সুদর্শনের সঙ্গে হল না ; তার কথা ঠিক মনেও হয় নি। কারণ ওরা তো আমাদের গ্রামের বাসিন্দা ছিল না ; আগন্তুক। তাও তাদের আসা—আমি গ্রাম থেকে মামার বাড়ি যাওয়ার কাল পর্যন্ত মাস কয়েকের বেশী হয় নি, তাই ঠিক ওকে মনেও ছিল না।

ওকে দেখলাম বিকেলবেলা। সে দেখাও মনের মধ্যে অক্ষয় হয়ে আছে। গ্রামের বাইরে খানিকটা দূর চাষের ক্ষেত পার হয়ে পূর্ব-পশ্চিমে লম্বালম্বি চলে গেছে ডিস্ট্রিক-বোর্ডের পাকা সড়ক, সড়কটার ঠিক ওপাশে একটা বিরাট মজা-দীঘি। লোকে বলে—মুসলমান রাজত্বেরও আগের কালে এখানকার রাজার কাটানো সরোবর। গোটা গর্ভটাই এখন চাষের জমিতে পরিণত হয়েছে—সরোবরের চিহ্ন হিসাবে জেগে আছে চারপাশে চারটে পাড়; সে পাড়ের উপর কাঁটাগাছ, শেয়াকুল, কেয়া ও ফণিমনসার জঙ্গল। দু-চারটে বড় শিরীষ গাছও আছে। দীঘিটা আকারে বিশাল—এত বড় যে ডিস্ট্রিক-বোর্ডের রাস্তাটা এক পাশ ঘেঁষে এটাকে কেটে চলে যেতে বাধ্য হয়েছে এবং গ্রামের একটি স্বাভাবিক নালা সেটাও এটার বুক চিরে নদীর দিকে চলে গেছে। ওই সড়কের নালার উপর একটা সাঁকো আছে, সেই সাঁকোটা আমাদের অতি প্রিয় জায়গা ছিল। বিকেলবেলা সেখানে গিয়েছিলাম বেড়াতে। খিলেনের সাঁকো, দুপাশে দুটো আলসে—তার উপর বসে চিরকাল গ্রামের কিশোরেরা আড্ডা দেয়। আমরা সেখানে পৌঁছেই দূরে নালার একটা বাঁকে কাঁটাঝোপের আড়াল থেকে শুনতে পেলাম দুপ্‌দাপ্‌ শব্দ। কেউ যেন মাটি পিটছে বা কাউকে মারপিট করছে। সাঁকোটার আলসের উপরে উঠেই দেখলাম, আমাদেরই সমবয়সী একটি ছেলে একটা বাঁশের লাঠি দিয়ে কিছুকে আঘাত করছে। দেখলাম কয়েক মুহূর্তের জন্য। তারপরই শব্দ স্তব্ধ হল, ছেলেটিকেও আর দেখতে পেলাম না।

এবার এগিয়ে গেলাম।

দেখলাম, নালাটার বাঁকের মাথায় ছেলেটি ঘাড় হেঁট করে বসে একাগ্রচিত্তে কী যেন করছে।

কাছে গিয়েই শিউরে উঠলাম। প্রকাণ্ড বড় হাত-তিনেক লম্বা একটা কেউটে সাপকে মেরেছে একটি ছেলে। সে সুদর্শন। মেরে দুটো কাঠি দিয়ে তার মাথা এবং চোয়াল চিরে মুখের ভিতরটা দেখছে নিবিষ্ট চিত্তে। সাপটার লেজটা তখনও অল্প নড়ছে।

পিছনে পায়ের শব্দ শুনে সে ধীর শান্তভাবে মুখ ফেরাল, তার হাত নড়ল না, যেমন কাঠি দিয়ে সাপটার মুখটা চিরে ধরেছিল তেমনই স্থির রইল।

সবিস্ময়েই বললাম, সুদর্শন!

সে বললে, হ্যাঁ। দীর্ঘদিন পর আমাকে দেখে তার মুখে কোন একটি ভাবরেখাও ফুটে উঠল না।

আমি বললাম, এত বড় সাপটাকে তুমি একা মারলে?

আবার সেই সংক্ষিপ্ত উত্তর, হ্যাঁ।

বিপ্রপদর চোখ দুটো বিস্ফারিত হয়ে উঠেছিল, সে বললে, প্রকাণ্ড সাপ!

এবার সুদর্শন হাসলে, হেসেই বললে, হ্যাঁ।

আমি বললাম, কিন্তু তুমি এখনও কী করছ?

—ওর বিষদাঁত আর বিষের থলিটা দেখছি। উঃ, কী সাংঘাতিক! এইটুকু এত সরু নালি এর মধ্যে আছে, তার ভিতর দিয়ে বিষ এসে পড়ে। গোড়ায় ওইটে বিষের থলি। আট-দশটা গরুকে মেরেছে, ক'দিন আগে একটা বাউরী মেয়ে মরেছে ওর কামড়ে। আজ তিন-চারদিন ওকে আমি খুঁজছি।

এবারে বাঁ হাতের বুড়ো আঙুল আর তর্জনী দুই আঙুলে সাপটার মাথা ধরে তুলে ডান হাতে একটা কাঠি দিয়ে বিষের থলিটায় চাপ দিয়ে ধরলে—খানিকটা তরল পদার্থ ফোঁটা হয়ে

ঝরে পড়ল। সুদর্শন বললে, বিষ।

আমার শরীরে কেমন একটা যেন শিউরে ওঠার মত অনুভূতি খেলে যাচ্ছিল। আমি বললাম, ওঠা ফেলে দাও ভাই সুদর্শন। কেন আর ওটাকে নিয়ে ঘাঁটছ ?

প্রতিবাদ করলে না সুদর্শন, ফেলেই দিলে। ফেলে দিয়ে বললে, এবার এই নিয়ে বারোটা সাপ মারা হল আমার। সাপ হল সাক্ষাৎ পাপ। পাপীকে—পাপকে দমন করব আমি।

বলেই সে হনহন করে চলে গেল। আমাকে জিজ্ঞাসাও করলে না—কখন এলে ? বরং হঠাৎ থেমে, ঘুরে দাঁড়িয়ে যা বললে তাতে আমি স্তম্ভিত হয়ে গেলাম। বললে, ভগবান আমাকে এই জন্যে পাঠিয়েছেন।

এমনি ধারার বিচিত্র অদ্ভুত সে, সেই ছেলেবেলা থেকে। প্রায় প্রতিবার ছুটিতে দেশে এসেছি—প্রতিবারই তার সম্পর্কে কয়েকটি বিচিত্র কাহিনী শুনেছি। দু-একটি চোখে দেখেছি।

তারপর একবার এসে দেখলাম বিপ্রপদর সামনের একটা দাঁত নেই। বিপ্রপদ ছিল দস্তুর, মূর্খ। সামনের দাঁত দুটো ছিল অশোভনরূপে বড়; লোকে বলত—কপাট নয়, ফটক। শুনলাম, দাঁতটা সুদর্শন ঘুষি মেরে ভেঙে দিয়েছে। বিপ্রপদ তখন লেখাপড়া ছেড়ে বাবু সেজে বেড়ায়। থিয়েটারের দলে ঢুকেছে, সৈনিকের, পথিকের পার্ট করে; সিগারেট অনেকদিন থেকেই খেত, এখন সেদিক দিয়ে উঁচু পর্যায়ে উঠেছে। থিয়েটারের দলে সখীর ব্যাচ তৈরির জন্ম গাইয়ে, দেখতে-শ্রীমান ছেলেদের পিছনে ঘোরে; তাদের লুব্ধ করে। হঠাৎ একদিন তার সঙ্গে দেখা হল সুদর্শনের এমনই একটি আলাপের ক্ষেত্রে। ছেলেটি দরিদ্র বিধবার ছেলে—ইস্কুলে পড়ে; বিপ্রপদ তাকে একটা সিগারেট ধরিয়ে দিচ্ছিল। সুদর্শন সেই মুহূর্তেই এসে পড়েছিল এবং থমকে দাঁড়িয়ে ছেলেটির কান ধরে বলেছিল, তুই সিগারেট খাচ্ছিস ?

বিপ্রপদ গর্জন করে উঠেছিল, তাতে তোমার কী ?

সুদর্শন তার দিকে স্থিরদৃষ্টিতে চেয়ে বলেছিল, তা হলে তুমি দিয়েছ ?

—দিয়েছি, বেশ করেছি।

সুদর্শন সঙ্গে সঙ্গে তার গালে মেরেছিল একটি চড়। মুহূর্তের মধ্যে বিপ্রপদও তার উপর লাফিয়ে পড়েছিল। তারপর দুজনে যুদ্ধ। সেই যুদ্ধে ঘুষি মেরে বিপ্রপদর সামনের দাঁত দুটি নড়িয়ে দিয়েছিল। একটি এমনি নড়েছিল যে, কিছুদিন না-যেতেই সেটি পড়ে গিয়েছিল। যুদ্ধের শেষে সুদর্শন বলেছিল, তুমি নিজে পাপ করছ, তার উপর সেই পাপ চারদিকে ছড়াচ্ছ। আমি তা হতে দেব না। আজ তোমাকে প্রথম সাবধান করে দিলাম, কিন্তু পরে তোমাকে কঠিন শাস্তি দেব।

সুদর্শন তখন ক্লাস টেন-এ পড়ে। এই ক'বছরে তার স্বাস্থ্যকে সে পরম যত্নে গড়ে তুলেছে। বাইশ জনের সঙ্গে মিশে সে ফুটবল খেলে না, ক্রিকেট খেলে না, কিন্তু বাড়িতে সে ডন-বৈঠক দিয়ে, ডাম্বেল ভেঁজে শরীর গড়ে তুলেছে পাথরে-খোদাই-করা মূর্তির মত। বিপ্রপদ নড়া-দাঁত নিয়ে ইস্কুলে নালিশ করেছিল। হেডমাস্টার সুদর্শনকে ভালবাসতেন—কিন্তু এই ধরনের ঔদ্ধত্য তাঁর ভাল লাগে নি, তিনি তাকে ডেকে প্রশ্ন করেছিলেন, কেন মেরেছ তুমি বিপ্রপদকে ?

সুদর্শন বলেছিল, ও একটা ছোট ছেলেকে সিগারেট দিচ্ছিল।

—তাতে তোমার কী ? বিশ্বসংসারকে শাসন করবার অধিকার তোমাকে দিলে কে ?

—অন্যায়কে শাসন করবার অধিকার সবারই আছে।

—না, নেই। তার জন্ম সমাজ আছে, গর্ভর্ণমেন্ট আছে, কোর্ট আছে। তুমি সমাজপতি? তুমি কোর্ট? তুমি পুলিস?

—আমি ওসব কিছুই মানি না।

—মান না? স্তম্ভিত হয়ে গিয়েছিলেন হেডমাস্টার।

—না, আমার বুদ্ধি আছে, গায়ে বল আছে, আমি বিচার করে দেখব; যেখানে অন্যায় সেখানেই আমি প্রতিকার করতে চেষ্টা করব। যেমন বিপ্রপদ করলে করেছি, তেমনি আর একজন করলেও করব। ঈশ্বর এই জন্তে আমাকে পাঠিয়েছেন।

এর পর—বোধ হয় উত্তেজনায় তার জ্ঞানগম্য লোপ পেয়েছিল—সে বলেছিল, আপনি অন্যায় করলেও করব।

—হোয়াট্! চিৎকার করে উঠেছিলেন হেডমাস্টার এবং বেতখানা টেনে নিয়েছিলেন—সেটা তাঁর চেয়ারের পিছনে যে আলমারিটা ছিল তার মাথার উপর তোলা থাকত; এবং বেতখানা তুলেছিলেন সুদর্শনকে মারবার জন্তে। সুদর্শন মিথ্যা দম্ভ করে নি—সেও মুহূর্তে হাত বাড়িয়ে উদ্যত বেতখানা চেপে ধরে টান মেরে ছাড়িয়ে নিয়ে ভেঙে ছুঁড়ে ফেলে দিয়েছিল এবং হেডমাস্টারের মুখের দিকে তাকিয়ে গম্ভীরভাবে বলেছিল, আজ থেকে ইস্কুল ছেড়ে দিলাম আমি।

হেডমাস্টার এর পরও তাকে ডেকে পাঠিয়েছিলেন—কিন্তু সে যায় নি। তার জীবন তখন সম্পূর্ণরূপে স্বাধীন, মুক্ত; বছরখানেক আগে তার মা-ও মারা গেছেন। মাতামহ মামা ওঁরা কেউ তাকে কোন কথা বলতে সাহস করেন নি। ওর বাপের আমল থেকেই ওঁদের সঙ্গে মনোমালিন্য চলে আসছে। ওর মাতামহ জামাইকে বলতেন—ঘুষখোর বদমাইশ, ওর বাবা শ্বশুরকে বলতেন—চোর, জোচ্চোর। কারণ তিনি বলতেন—তিনি এখানে জমি কেনবার জন্য যে টাকা পাঠাতেন সেই টাকায় শ্বশুর নিজের নামে কিনতেন ভাল জমি, আর জামাইয়ের নামে সস্তায় ডাঙা জমি কিনে দিতেন। কথাটার সমর্থন গ্রামেও ছিল। সুদর্শনের বাপের মৃত্যুর পরও এ বিবাদ মেটে নি; তার কারণটা সত্যই মর্মান্তিক। বিশ্বেশ্বরবাবুর মৃত্যুর আগে পর্যন্ত অসুখের সংবাদ পেয়েও শ্বশুর জামাইয়ের ঘরে পদার্পণ করেন নি। সুদর্শনের মা আদৌ তেজস্বিনী ছিলেন না, বরং নিজস্ব-মতামতহীন, একান্তভাবে নিরীহ মানুষ ছিলেন—তিনিও বাপ-ভাইদের এ অপরাধ ক্ষমা করতে পারেন নি। মায়ের যখন মৃত্যু হল তখন সুদর্শন বেড়ে উঠেছে বয়সে যতখানি, তার চেয়ে অনেক বেশী তার স্বয়ম্ভুত্বে। সুতরাং তাঁরা আর মিলনের চেষ্টাই করেন নি। হেডমাস্টার সুদর্শনের মাতামহকে ডেকে বলেছিলেন, আপনি ওকে ইস্কুলে আসতে বলুন, এই তো ক'মাস পরেই পরীক্ষা।

মাতামহ হাতজোড় করে বলেছিলেন, আমাকে মাপ করুন মাস্টারমশাই। ওর বাবা ছিল হারামজাদা বজ্জাত, তার ঔরসে ও জন্মেছে রামজাদা সত্যপীর; জন্ম থেকেই জ্যাঠামশায়—ও ছেলের বাপ-মা মামা-মাতামহ কেউ নেই, থাকে না। ভগবান সদয় এবং সহায়—বাপ মা দুটোকেই সরিয়েছেন। এখন আমি সামনে দাঁড়ালে ভগবানকে দরকার হবে না, নিজেই কাত করে দিয়ে চলে যাবে। ওর কাছে আমার ভরসা তো তেরাত্রিতে একটা পিণ্ডি, তাতে আমার লোভ নেই। ও যা খুশি করুক। আমাকে মাপ করবেন।

হেডমাস্টার একটা দীর্ঘনিঃশ্বাস ফেলে বলেছিলেন, এত উদ্ধত হবে, এ আমার ধারণা ছিল না মশাই। পড়াশুনায় ভাল, চরিত্র ভাল। কিন্তু—। একটু পরে বলেছিলেন, তা না হয় অন্য ইস্কুলে যাক। কিংবা প্রাইভেটে দিক।

—সে তো ঠিক করে ফেলেছে, বাড়িতে সংস্কৃত পড়বে।
—হ্যাঁ, খবর পেয়েছি আমি।

সংস্কৃতই পড়ছিল। হঠাৎ আবার এক কাণ্ড করে বসল। ওই পাষণ্ডদলন—পাপদমন। দেহের শক্তিতে সে তখন সত্যই প্রচণ্ড। সে দেহ তার দেখবার মত। আমাদের গ্রামে ধান চুরি একটা উপদ্রব হয়ে দাঁড়ায়। ধান চুরি চিরকালই আছে, চোরেরা গ্রামেরই, পুরুষানুক্রমে এ কাজ তারা করে আসছে। অল্পস্বল্পে লোকে গ্রাহ্য করে না। ক্ষেতের ধান খামারে উঠবার সময় সকলেই একটা হিসেব করে রাখে—কতটা নেবে চোরে, কতটা খাবে ইঁদুরে, কতটা খাবে কীট-পতঙ্গে। এ ছাড়া রাজা আছেন, ভিক্ষার্থী আছেন। হঠাৎ চোরের অংশ রাজভাগকেও ছাপিয়ে যাবার উপক্রম করল। ধান চুরিতে চোরের মজা এই যে ধানের সনাক্ত নেই, একবার ঘর থেকে নিয়ে পথে বের হতে পারলে সে ধান কার প্রমাণ করা যায় না। এবং চোরদের মধ্যে এমন এক নূতন চোরের আবির্ভাব হল যাকে চোখের সামনে দেখে হাত বাড়িয়ে প্রায় ধরে ফেলেও ধরা যায় না, কারণ এই নূতন চোর নিশি মুহূর্তের মধ্যে অন্তর্হিত হয়ে যায়, আধ মিনিটে পাঁচ মিনিটের ব্যবধান সৃষ্টি করে। ক্ষিপ্রতায় তার জুড়ি কেউ দেখে নি। সুদর্শনের বাড়িতে ধান ছিল, দু-তিনটে ধানের মরাই বাঁধা থাকত। সুদর্শন উঠোনের সামনে খোলা বারান্দায় মশারি খাটিয়ে শিয়রে একখানা হাঁসুয়া নিয়ে পাহারা দিত।

নিশিকে পাকড়াও করবার জন্য পুলিস এবং গ্রামের লোকের চেষ্টার ত্রুটি ছিল না, কিন্তু নিশির কেশাগ্র কেউ স্পর্শ করতে পারে নি। সুদর্শন কিন্তু তাদের সঙ্গে যোগ দেয় নি। সে একদা নিশিকে ডেকে বলে দিলে, নিশি, পাপের ভরা তুই পূর্ণ করে তুলেছিস। বড় বেশী বাড়াবাড়ি করছিস। গরীব, বিধবা—এদেরও ধান চুরি করছিস তুই। এতদিন আমি কিছু বলি নি, এবার আর ক্ষমা করব না। আমি যেদিন বের হব—

নিশি হেসেই ভুরু কুঁচকে বলেছিল, এই দেখেন, আপনি বার হবেন তা বারণ করেছি কোনদিন? আমি চুরির কী জানি? আমি যদি চুরি করি তবে আপনি ধরবেন। আমার দাদা রবিলাষ চুরি করত—তাকে ধরে ফেললে সেদিনে সবাই মিলে ঘিরে, আমার ভাগনে মতিলাল সে ধানের বস্তা ফেলে পালালে—তাকে তেড়ে ধরলে। ওই গোগার আমাদের জ্ঞাতি—ফুচে, সে ধরা পড়ল হাতে-নাতে গোলার ভেতর; যার যেমন সাজা হল। কই, আমার গায়ে কে কবে হাত দিয়েছে বলুক! 'এই দেখলাম পালিয়ে গেল নিশে'—এ বললে তো হবে না মশায়। আমি মশায় দুখ করে খাই। আমার ভাই ভাগ্নে চোর বলে আমিও চোর হব, ই কেমন কথা?

শুধু এই কথাতেই প্রসঙ্গটা শেষ হল না—দিন দুয়েকের মধ্যেই সুদর্শনের বাড়ি থেকেই ধান চুরি হয়ে গেল। সেদিন সকালে ওদের হরিজন ঝি মরাইয়ের সামনে মাড়ুলি দিতে গিয়ে ধানের ছড়া দেখে সুদর্শনকে ডাকলে, মুনিব, রাত্তিরে ধান চুরি হয়েছে বাবা। দেখবে এস। সুদর্শন দেখলে। মরাইটার খড়ের বেড় পরীক্ষা করলে। হ্যাঁ, চুরি হয়েছে। এদিকটার ধান বের করে নেওয়ার জায়গাটা বসে গেছে। একটা দীর্ঘনিঃশ্বাস ফেলে সে চলে এল। তারপর সটান গেল নিশির বাড়ি। বলে এল, পালক উঠেছে তোর। আমি আগুন। একদিন ফিরে এসেছিস। আর ফিরবি নে।

নিশি আর প্রতিবাদের বাকি রাখে নি। নিজের পাড়ায় দাঁড়িয়ে আস্ফালন এবং কটু কথা বলেছিল ইচ্ছামত, কিন্তু সুদর্শন আর কোন কথা না বলে চলে এসেছিল। এর ঠিক দু

দিন পরে সুদর্শন নিশিকে শুধু ধরেই ফেললে না, তার ডান হাতের চেটোতে হাঁসুয়ার কোপ মেরে জখম করে দিল।

নিশি আবার এসেছিল বাবুকে তার শাসানির জন্য ব্যঙ্গ করতে। বিলিতি প্রথায় বাবুর চ্যালেঞ্জের উত্তর দিতে। সে জানত, তার থেকে ক্ষিপ্রতর মানুষ এবং প্রয়োজনের সময় সবলতর মানুষ কেউ নেই এখানে। ভুল করেছিল সে। সুদর্শনকে ঠিক আন্দাজ করতে পারে নি। নিশি বাড়ি ঢুকে ধানের গোলায় সবে হাতটি দিয়েছে, হঠাৎ উঠোনের আমগাছটা থেকে লাফ দিয়ে পড়ে সুদর্শন বলেছিল, আমি আজ জেগে আছি নিশে। আগুন আজ ছাই-ঢাকা পড়ে নি।

মুহূর্তে নিশি বসে বসেই লাফ দিয়ে খানিকটা স্থান অতিক্রম করে উঠে দাঁড়িয়ে ছুটেছিল—এবং এক লাফে পাঁচিল পার হয়ে ওপারে রাস্তায় পড়ে আবার দিয়েছিল তার সেই এ অঞ্চলের বিস্ময়কর দৌড়। কিন্তু আশ্চর্য, নিশির কল্পনাতীত এক আতঙ্ক অনুসরণরত পদশব্দের রূপ ধরে ঠিক তার পিছনে পিছনে, বোধ করি তার থেকেও ক্ষিপ্রতর গতিতে ক্রমশ নিকটতর হয়ে, তার ঠিক পর-মুহূর্তেই পাঁচিল টপকে পড়ে কিছুদূর এসেই তাকে ধরে ফেলেছিল। তাকে একটা যুদ্ধ দেবার জন্যেই অগত্যা নিশিকে ঘুরে দাঁড়াতে হয়েছিল। ঘুরে দাঁড়িয়েই তার আর আতঙ্কের পরিসীমা ছিল না। তার সেই আতঙ্ক হাঁসুয়া নিয়ে হাত উদ্যত করেছে। উদ্যত হাতের ওই অস্ত্রটা যদি তার মাথায় পড়ে তবে মৃত্যু অবধারিত। সে ডান হাত তুলে বাধা দিয়ে চিৎকার করে উঠেছিল, হাতে মারো বাবু, হাঁসুয়া দিয়ে পরানে মেরো না। কিন্তু তখন তার হাতের চেটোখানায় অস্ত্রটা বসে গেছে। তর্জনী আর মধ্যমা আঙুল দুটো মাত্র চামড়ার সঙ্গে লেগে আছে। নিশি আর্তনাদ করে বসে পড়েছে। সুদর্শন হাঁসুয়াখানা হাতে নিয়ে বলেছিল, থানায় যেতে আমি চাই নে। তবে তুই গেলে আমাকে যেতে হবে। কী করবি?

—না না বাবু, আমি থানায় যাব না; কিন্তুক তুমি আর এর উপর আমাকে থানায় দিয়ো না।

—না, আমি যাব না।

এবার নিশি কেঁদে উঠেছিল: কী করলে বাবু গো, জন্মের মত ডান হাতটা নিলে গো?

—পরের বার বাঁ হাতটা নেব। এখন ডাক্তারের কাছে যা। না, বাড়ি যা, ডাক্তারকে নিয়ে তোর বাড়ি আমিই যাব।

চিকিৎসার খরচটা সুদর্শনই দিয়েছিল। নিশির হাতখানা জোড়া লেগেছে বটে, কিন্তু অকেজো হয়ে গেছে। দুটো আঙুল লোহার শিকের মত সোজা হয়ে থাকে, মুড়তে পারে না।

কথাটা গোপন থাকার কথা নয়, প্রকাশ হয়ে পড়েছিল; নিশির স্ত্রী অনেক অভিসম্পাত দিয়েছিল ঘরে বসে, লোকের কানে সেটা পৌঁছেছিল। লোকে সুদর্শনকে প্রশ্ন করেছিল, ধরলে তো পুলিসে দিলে না কেন?

সুদর্শন বলেছিল, আমি ধরেছি, যা সাজা দেবার দিয়েছি। পুলিস ধরে জেল দিতে চায় তো পুলিসই তাকে ধরুক।

এর পর বছরখানেকের মধ্যেই সুদর্শন এক সন্ন্যাসীর সঙ্গে ঘর ছেড়ে চলে গেল। সেবার আই. এ. পরীক্ষা দিয়ে বাড়ি এসে খবরটা শুনলাম। জমি-জেরাত-বাড়ি সব জলের দরে বেচে দিয়ে গেছে।

এবার এসে আলাপ হয়েছিল, ধীরেনবাবু ডেটিস্ট্যুর সঙ্গে। এই দেশসেবকের সঙ্গেও নাকি

সুদর্শনের ঝগড়া হয়েছিল। ধীরেনবাবুকে কারণ জিজ্ঞাসা করাতে তিনি বলেছিলেন—থাক্ তার কথা। সে গ্রাম থেকে গেছে তোমরা বেঁচেছ। থাকলে আমার কাজ বাড়ত; ওকে শেষ করতে হত আমাকে।

এই সুদর্শন।

দীর্ঘকাল—হ্যাঁ, কুড়ি বৎসর পরে হঠাৎ কাগজে দেখলাম, হাইকোর্টে সেসন্‌সে সুদর্শনের বিচার হচ্ছে। অভিযোগ অনেক—খুন থেকে নয় কী! প্রথম সন্দেহ হয়েছিল—কোন্ সুদর্শন, কে সুদর্শন? সংসারে তো সুদর্শন নাম তারই একার নয়। তবু দেখতে গেলাম সেসন্‌স্। দেখলাম, হ্যাঁ, সেই সুদর্শন। স্থির হয়ে বসে ছিল—কিন্তু গভীর কোন চিন্তায় মগ্ন। হঠাৎ একবার আমার দিকে চোখ পড়ল। একটু যেন প্রশ্ন জাগল দৃষ্টিতে। তারপর সে একটু হাসল। বুঝলাম, চিনেছে।

ফাঁসির হুকুম হল। রায়ে বিচারক যে ভীষণ কথা লিখেছেন—তা বোধ হয় বিচারের নথিতে, ল রিপোর্টে অতুলনীয়। মানুষের সমাজে আসামী অতি ভয়ঙ্কর। এমন ভয়ঙ্কর, নিষ্ঠুর, দুঃসাহসী ব্যক্তিত্ব কিরূপে সম্ভবপর হয় তা মানুষের কল্পনায় ধারণা করা যায় না। আসামীর প্রকৃতিতে চরিত্রে মানুষের সমাজ ও সভ্যতার কোন প্রভাবই যেন ক্ষীণতম রেখাপাত করতেও সক্ষম হয় নি। এ যেন প্রকৃতির উন্মত্ত সত্তার এক আকস্মিক আত্মপ্রকাশ। সমাজ ও দেশের দুর্ভাগ্য যে, যুদ্ধ এবং সাম্প্রদায়িক দাঙ্গার মত একটি ভয়ঙ্কর বিপর্যয়ে বিপর্যস্ত, সকল সমাজ-রাষ্ট্রের আয়ত্তের বহির্ভূত গত পাঁচটা বৎসরের মত একটি উন্মত্ত কাল এই আসামীকে আদিম পৃথিবীর তমসাময়ী পটভূমিতে ভয়ঙ্কর মূর্তিতে আত্মপ্রকাশের অবকাশ দিয়েছে। অর্থাৎ প্রাগৈতিহাসিক ভয়ঙ্কর জন্তুগুলির অবশিষ্ট বংশধর—যারা প্রকৃতির পরিবর্তনে আকারে অবয়বে প্রকৃতিতে ক্ষীণকায় মৃদু প্রকৃতি নিয়ে বেঁচে ছিল বা আছে পৃথিবীর বুকে, সেই প্রাগৈতিহাসিক দুর্যোগপূর্ণ অন্ধকারের আকস্মিক পুনরাবির্ভাবের সুযোগে, তাদের সেই অতিকায় ভয়ঙ্কর প্রকৃতিতে বেড়ে ওঠার মত এই ব্যক্তিও আদিম প্রকৃতিতে ভীষণ উল্লাসে আত্মপ্রকাশ করেছে।

বিচারক আরও অনেক কথা লিখেছেন। এবং পরিশেষে রায় দিয়েছেন—I, therefore, sentence the accused Sudarsan to death and direct that he be hanged by neck till he is dead.

সুদর্শন হাসল—সে হাসি অবশ্যই বিচিত্র—কারণ মৃত্যুকে সম্মুখে রেখে হাসি। সজ্ঞানে রোগে অনেক মানুষ মরে। মৃত্যুর পূর্বে তারা যখন হাসে তখন সম্মুখে থাকে নিশ্চয় কোন প্রসন্ন কল্পনার আশ্বাস। কত সুস্থ প্রাণময় মানুষ বিচিত্র প্রেরণায় পরকে বাঁচাতে, জাতকে বাঁচাতে হঠাৎ ঝাঁপ দিয়ে মৃত্যুবরণ করেছে। তার মূলেও আছে এই কল্পনার আশ্বাস। মানুষের সভ্যতার প্রারম্ভ থেকে এই আশ্বাস সৃষ্টি করে রচিত হয়েছে কত কল্পকথা, কত পুরাণগাথা—তার মধ্যে বৈকুণ্ঠলোক শিবলোক ব্রহ্মলোক ইন্দ্রলোক নন্দনকানন পারিজাত মন্দাকিনী—কত কল্পনা থরে থরে সাজানো। ওই বিশ্বাসের কল্পনাকে সামনে রেখে ইতিহাসের শুরু থেকে কত লোক এই অজানা, এই মহা অনিশ্চিত, এই মহাশূন্য—না, শূন্যতাশূন্য মহানাস্তির মধ্যে ঝাঁপ খেয়েছে—অলীক সিংহদ্বারে করাঘাতের জন্য মুষ্টি উদ্যত করে অগ্রসর হয়ে নিজের সকল অস্তিত্ব ও অস্তিকে নাস্তির মধ্যে বিলীন করে দিয়েছে।

কাব্য পুরাণ মুখর হয়ে উঠেছে—পুষ্পকরথ নেমে আসা দেখেছেন তাঁরা, অমৃতলোকের শঙ্খঘণ্টা বাজতে শুনেছেন তাঁরা, আকাশলোক থেকে বর্ষিত পুষ্পলাজ দু হাতে কুড়িয়েছেন তাঁরা। চিত্রকর তার ছবি এঁকেছে। তা ছাড়াও রোগে যখন মানুষ মরে তখন তার প্রাণশক্তি জীর্ণ হয়, অনুভব অনুভূতিও ক্ষীণ হয়ে আসে, ভয়ও তখন বিহ্বল হয়ে পড়ে; মানুষ যখন যুদ্ধ করে মরে—তখনকার কথা স্বতন্ত্র—তখন সেও মৃত্যু-শক্তির অধিকারী—সেই শক্তিই দেয় তাকে দুর্দান্ত আবেগে মৃত্যুর সম্মুখীন হবার উল্লসিত সাহস। আর যারা প্রাণদান করে, নিজের প্রাণ দিয়ে যারা পরের প্রাণ বাঁচায়, তাদের মধ্যেও থাকে প্রাণের অন্য প্রাণের মমতার অমিত আবেগ। কিন্তু যেখানে মানুষকে বেঁধে মৃত্যুদণ্ড দেওয়া হয়, সেখানে সে অসহায়, সে রিক্ত। সেখানে যে হাসি, সে হাসি বিচিত্র থেকেও বিচিত্র—অতি বিচিত্র।

সুদর্শন সেই অতি বিচিত্র হাসি হেসে বললে, সংসারে বৈষ্ণবশাস্ত্রে একটা কথা আছে—'বদ্ধ জীব'। একটা দড়ির একটা প্রান্ত জৈব-নিয়ম, অন্য প্রান্ত হৃদয়-নিয়ম—এই দুই প্রান্ত মিলিয়ে গিঁঠ দিয়ে মানুষের জীবন আষ্টেপৃষ্ঠে বাঁধা বলে তারা বলে বদ্ধ-জীব। সংসারে বিচারকেরা আইনবদ্ধ জীব। প্রচলিত আইনমত নিজেদের সংস্কামত বিচার তাঁরা ঠিকই করেছেন। কিন্তু আমি ঠিক সব মানুষের মত মানুষ তো নই। আমার বিচারক হওয়া উচিত ছিল আলেকজাণ্ডার দি গ্রেটের মত। ছেলেবেলায় পড়েছিলাম—আলেকজাণ্ডার অ্যাণ্ড দি রবারের গল্প। সংস্কারমুক্ত বীর্যবান মানুষ দেশ-কাল-শাস্ত্র কোন সংস্কারে বদ্ধ নয়—নিজের অধিকারে প্রতিষ্ঠিত; অথচ উদার।

• কি বলব ভেবে পেলাম না। শুধু মনে মনে প্রশ্নই করলাম, এ বলে কী?

সুদর্শন বললে, দণ্ড সম্বন্ধে বলার আমার কিছুই নেই। আমি ঠিক ধরা পড়ি নি। ধরা দিয়েছি বা পালাতে চাই নি বলে ওরা ধরতে পেরেছে। আমি নিজেই নিজের বিচার করেছি। এবং নিজেই নিজেকে মৃত্যুদণ্ড দিয়েছি। কিন্তু আরও মর্যাদার সঙ্গে দিতাম। যে কথাগুলো তিনি রায়ে বলেছেন, সে কথাই আমি আরও গভীর চিন্তার সঙ্গে মর্যাদা দিয়ে বলতাম।

সুদর্শন প্রাণদণ্ডে দণ্ডিত না হলে হয়তো একটু হাসি আপনিই আমার ঠোঁটের রেখায় ফুটে উঠত। ব্যঙ্গের জন্য নয়। অন্য কারণে। এই কথার মধ্যে সেই বাল্যকালের সুদর্শন উঁকি মারছে বলে। কিন্তু হাসতে পারলাম না। বরং আজ যেন ভয় লাগল।

আমার মুখের দিকে তাকিয়ে সুদর্শন বললে, থাক্ ওসব কথা। এখন তুমি কী বলবে বল। সেদিন তোমাকে কোর্টে দেখে অবধি তোমার সঙ্গে দেখা করবার ইচ্ছে আমার ছিল, আমিই বলতাম।

আমি বললাম, কী বলব? তোমাকে আসামীর কাঠগড়ায় দেখে,—কেসটার বিবরণ শুনে প্রাণটা ব্যাকুল হয়ে উঠল। মনে হয়েছিল প্রশ্ন করব—তুমি এ কী করলে? কেন করলে? কিন্তু তোমার সামনে বসে তো প্রশ্ন করতে ভরসা পাচ্ছি নে। তোমারই বা উত্তর দেবার সময় কই?

সুদর্শন অনেকক্ষণ স্তব্ধ হয়ে বসে রইল। তার মুখ দেখে মনে হল একখানি বিষণ্ণতার হালকা মেঘ তার চোখের প্রখর দীপ্তিকে আবৃত করে যেন ভেসে যাচ্ছে। অনেকক্ষণ পর একটা দীর্ঘনিঃশ্বাস ফেলে বললে, সারাজীবন প্রচণ্ড যুদ্ধ করেছি নিজের সঙ্গে, ক্ষতবিক্ষত করেছি নিজেকে। জান, মানুষের আসল সত্তার উপর একটা আবরণ আছে, সেটাকে কিছুতেই খোলা যায় না। সেই আবরণ ছিঁড়ে সেই সত্তাকে আমি দেখতে চেয়েছি।

আবার চুপ করল সে। কিছুক্ষণ পর বললে, জেলের সেলে বসে বসে সব লিখে ফেলেছি আমি। তোমাকে দেবার জন্যেই এনেছি। নিয়ে যাও এটা, পড়ে দেখো। ফাঁসির দিনের কথাটা তুমি লিখে এটা সম্পূর্ণ করে নিয়ো। ততক্ষণ তো লিখতে পাব না আমি।

## সুদর্শনের কথা

### ( ক )

জেলের সেলে বসে ভাবছি। আমি জানি আমার ফাঁসি হবে। মৃত্যু আমার সেলের চার কোণের অন্ধকারে অস্পষ্ট আভাসে যেন দাঁড়িয়ে আছে। আমার উচিত ছিল মরা—না, নিজেকে মারা। তা আমি পারি নি। ওখানেই আমার হার হয়েছে। নিজেকে মারতে পারি নি বলেই ধরা পড়েছি—ধরা দিয়েছি বললেও মিথ্যে বলা হবে না শিবনাথ।

থাক্, সে-সব তো জীবনের পরিণামের কথা। ধরা না দিলেও ধরা পড়তে হত। শেষ যে দুটো হত্যা করেছি—একজন আমার জীবনের সঙ্গে আষ্টেপৃষ্ঠে জড়িয়ে ছিল। তার সে জড়ানোর দাগ যে আমার সর্বাঙ্গে। আর হত্যা করেছি যাকে সে কে জান ? তোমার আমার বাল্য-সাথী, যাকে তোমরা জান কোথায় হারিয়ে গেছে—সে সেই বিপ্রপদ। যার বড় দুটো দাঁতের একটা আমি ভেঙে দিয়েছিলাম, অন্যটা নড়ে গিয়েছিল। বিচিত্র নয় ? আমি কতদিন ভেবেছি কী করে আমি ওর সঙ্গে থাকি—কেমন করে এটা সম্ভবপর হল ! পুরাণে আছে গঙ্গার প্রবল-তম ধারা কোন্ এক বণিকের শঙ্খধ্বনিতে আকৃষ্ট হয়ে পদ্মা নাম ধরে চলে গেলেন—সগরসন্তান উদ্ধারের লক্ষ্য পিছনে পড়ে রইল। শেষ পর্যন্ত অনেক কষ্টে ভাগীরথীর ক্ষীণ জলস্রোত পাশ কাটিয়ে বেরিয়ে কোনমতে সাগর-সঙ্গম তীর্থের সৃষ্টি করলে, সগরসন্তানেরা স্বর্গে গেলেন। আমার জীবনে ওই বিপ্রপদ সেই প্রতারক বণিক। তবে তফাত এই যে, আমার জীবনের সব জলটাই ওই বিপ্রপদর শঙ্খধ্বনিতে বিভ্রান্ত হয়ে কীর্তিনাশার স্রোত হয়ে ছুটে গেল। একটা নালাও আর অন্য মুখে বের হল না। আমার জীবনের সগরসন্তানেরা ভস্মস্তূপে আজও চাপা পড়ে আছে।

বিপ্রপদকেই বা দায়ী করছি কেন ?

শিবনাথ, গঙ্গা যেখান থেকে দ্বিধারায় একমুখে কীর্তিনাশা অন্যমুখে ভাগীরথী হয়েছেন সেখানে হিসেব করলে দেখা যাবে—যেদিকে কীর্তিনাশা ধেয়েছেন উত্তাল তরঙ্গে, সেই দিকটাই নিচু বেশী। গঙ্গা বিষ্ণুপাদোদ্ভূতা হলে কী হবে, আসলে যে জল—নিচু মুখে চলা হল ওর প্রকৃতিগত অভিপ্রায়—স্বভাব। ভগীরথ শঙ্খ না বাজিয়ে কোদাল-গাঁইতি নিয়ে খাল কাটলে বেশী কাজ হত।

ওই স্ব-ভাবটাই হল মূল সত্য শিবনাথ।

জেলে বসে ভাবতে ভাবতে হঠাৎ একটা কথা মনে হয়েছে। একটা কল্পনা। ঠিক কল্পনা নয়, এইটিই আমি গোটা জীবন ধরে ধীরে ধীরে অনুভব করে এসেছি। 'আমিত্ব' যেমন করে তিলে তিলে বাড়ে, যেমন করে অস্পষ্ট থেকে স্পষ্ট হয়—ঠিক তেমনি করে। দৃষ্টি যেমন অন্ধকার

ভেদ করে অল্পে অল্পে—তেমনি ভাবে যেন চোখে দেখেছি।

আমি যেন একটা যবনিকার সামনে দাঁড়িয়ে আছি আর রঙ্গমঞ্চের কোন্ অন্তরাল থেকে আমার স্ব-ভাব আমাকে আমার পার্ট বলে দিয়েছে। কী করতে হবে বলে দিয়েছে, কী বলতে হবে বলে দিয়েছে—ত্বনিয়ার কোনো শাস্ত্র কোনো বিধানের কোনো বিধি আমার উপর সে খাটাতে দেয় নি। আমার প্রাণশক্তি দুর্দান্ত। সে তুমি জান—সে আজ সারা দেশ জেনেছে। দুর্বার আমার শক্তি, প্রচণ্ড আমার আবেগ, কঠোর আমার সংকল্প, কঠিন আমার মন। এটা কার দান? সমাজের নয়, পরিবারের নয়, বাপ আমার যে প্রাণবীজ ধারণ করেছিলেন তার মধ্যে এটা অবশ্যই ছিল। কিন্তু আমার বাবার এ শক্তি ছিল না—পিতামহেরও ছিল না। মায়ের রক্তেও হয়তো এ গুণ ছিল, কিন্তু মা ছিলেন নিরীহ দুর্বল। মাতামহকে দেখেছ, মামাদের দেখেছ—তারা ছিল কুটিল স্বার্থপর ভীরু জীব, তাদেরও ছিল না। আমার দেহের শক্তি, আমার মনের দৃঢ়তা, সাহস, এটা তো আমি নিয়ে জন্মেছি। জন্মের পর অবশ্য আমার বাবা মা, আর কোষ্ঠী করেছিলেন যে গ্রহাচার্য, এই তিনজনে বার বার আমাকে শুনিয়েছেন আমার বিপুল বীর্য, আমি এমনই অসাধারণ—আমি বহুর মধ্যে এক।

আমার জন্ম ভাদ্র মাসে কৃষ্ণপক্ষের অষ্টমী তিথিতে অর্থাৎ জন্মাষ্টমীর রাত্রে। তেমনি বর্ষণমুখর ছিল সে রাত্রি।

তাই আমার নাম—এই যুগেও নরেন্দ্র নয়, দেবেন্দ্র নয়, রবীন্দ্র নয়, আমার নাম সুদর্শনধারী। সুদর্শনধারী মুরারি।

গ্রহাচার্য বলে গিয়েছিলেন—ছেলেটিকে যেন উচ্ছিষ্ট খাওয়াবেন না, আপনারা বাপ-মা—আপনারাও দেবেন না। এ ছেলে দেখবেন, মহাপ্রতাপশালী, রাজতুল্য ব্যক্তি হবে। দুষ্টের দমন করবে, শিষ্টের পালন করবে। মহাবীর হবে। তেমনি মেধা হবে।

শেষ কথা দুটো গোড়া থেকেই সত্য হয়েছিল; দেখেছিলে আমার দৈহিক শক্তি। ইস্কুলেও আমার মেধা দেখেছ। থাক্, সে তো পরের কথা।

বাবা আমার দুর্দান্তপনা এবং সবল দেহ দেখে বলতেন—কী হবি? নেপোলিয়ান বোনাপার্ট? না, জর্জ ওয়াশিংটন?

মদ খেতেন, মদ খেয়ে বলতেন—ভগবানের অংশে তোর জন্ম। বুঝলি, যত বেটা পাপী বদমাশ আছে, সব বেটাকে কচ্ কচ্ করে কেটে ফেলবি। ডাকবি—চক্র-চক্র-চক্র! আর বন্ বন্ ঘুরতে ঘুরতে চক্র চলে আসবে। বলবি, কেটে ফেল্—খচাখচ্। বাস্। আগে মাতুলগুষ্টিকে কংসবধ করে দিবি।

মা আমাকে ক্ষীর মোয়া খোয়াক্ষীর করে খাওয়াতেন। তিনি ভাবতেন, দুঃখীর দুঃখ দূর করবে আমার মানিক, সাধুদের সেবা করবে।

পাঁচ-ছ বছর পর্যন্ত যাত্রাদলের কৃষ্ণের মত সলমা-চুমকি-সাটিনের পোশাক পরিয়ে সাজাতেন। তোমাদের গ্রামে যখন এলাম, তখন মনে মনে ধারণা হয়েছে আমার—আমি পাতকী-শাসন ভূভার-হরণের দায়িত্ব নিয়ে জন্মেছি। আমার পরাজয় নেই—আমি অপরাজেয়। ন্যায়-বিচারের ভার আমার, অন্যায়ে কোন অধিকার নেই আমার। পুরাণ মহাভারত রামায়ণ মুখস্থ করে ফেললাম। সে বয়সে ভাগবত পাঠ করার কথা তোমার মনে আছে? তোমার সঙ্গে ঝগড়া হয়েছিল বিপ্রপদকে নিয়ে? সেদিন মনে মনে বার বার চক্র চক্র চক্র বলে সুদর্শনচক্রকে স্মরণ করেছিলাম—কিন্তু চক্র আসে নি। বড় দুঃখ হয়েছিল। সেদিন চক্র এলে বিপ্র-

পদকে সেই দিনই নাশ করতাম ; জীবনটা অন্তরকম হত।

একা একা বেড়াতাম, সঙ্গীসাথী ছিল না, কাউকে পছন্দ হত না। যারা কাছে আসতে চেয়েছে, তারা রূঢ় স্পর্শে কাছ থেকে সরে গেছে। ওই একলা বেড়ানোর মধ্যেই শুরু হয়েছিল আমার দুষ্টদলনের কাজ। বাঁখারির তলোয়ার হাতে নিয়ে শেয়ালকাঁটার গাছগুলো কাটতাম। বোধ করি গাছগুলোর কাঁটার জন্তে ওদের পাপী মনে হত।

তারপর ক্রমে গাছ ছেড়ে দৃষ্টি পড়ল প্রাণীজগতে। প্রচলিত বিশ্বাস মনে বাসা গাড়ছিল, মনে হল, গাছের আবার পাপ কী? ওরা তো গাছ। একদিন চোখে পড়ল, একটা বহুরূপী—দেশে যাকে 'ফউয়া' বলে—সেই একটা। লাফ দিয়ে ধরে ফেললে একটি সুন্দর প্রজাপতিকে। মনে হল এই পাপী। তীর-ধনুক তৈরি করলাম, আমাদের জমির সাঁওতাল ভাগজোতদার তৈরি করে দিয়েছিল। ফউয়া মারতে শুরু করলাম। হঠাৎ একদিন চোখে পড়ল, অনেকগুলো শালিক পাখি ত্রস্তভাবে উড়ছে এবং কলকল করে চিৎকার করছে। ওদের ভাষা আছে কিনা জানি না—কিন্তু ডাকের কলরবের মধ্যে ভাবের আবেদন আছে। শুনেই মনে হল ওরা আর্তভাবে চিৎকার করছে এবং তার সঙ্গে খানিকটা ক্রোধও আছে। এবং মধ্যে মধ্যে তারা ছোঁ মেরে কিছুকে আক্রমণ করবার চেষ্টা করছে। একটা গোঙানির মতও শব্দ উঠছে কোথায়। কৌতূহল এক্ষেত্রে সকলেরই হয় ; তীক্ষ্ণদৃষ্টিতে সন্ধান করে দেখতে গিয়ে দেখলাম, একটা ছোট আগাছার জঙ্গলের মধ্যে একটা গোখুরা সাপ একটা শালিকের বাচ্চাকে ধরেছে। গিলছে। নিতান্তই শাবক, গায়ে ভাল করে পালক গজায় নি। ধরেছে মুখের দিকে। একটা শালিক সাপটার মুখের কাছে কী কাতর আর্তনাদই না করছে! আমার মন বলে উঠল—এই তো পাপী, অত্যাচারী। কি অপরাধ করেছিল ওই পক্ষীশাবক? হিংসক! কুটিল! পাপী! আমার হাতে সেদিন কিছু ছিল না। তখন তীর-ধনুক নিয়ে বেড়ানোর বয়স পেরিয়েছে। লজ্জা পাই। ঢেলা কুড়িয়ে সাপটাকে মারবার চেষ্টা করলাম। কিন্তু সাপটা ঢেলা খেয়ে বাচ্চাটাকে মুখে নিয়েই গভীর জঙ্গলে ঢুকে গেল। পরের দিন থেকে হাতে নিলাম একটা লাঠি। এবং পৃথিবীতে সাপকে পাপের প্রতীক ধরে নিলাম। কৃষ্ণ অকারণে কালীয় নাগকে দমন করেন নি। সাপ পাপ। পাপকে দমন করা আমার কর্ম, ওই আমার ধর্ম—ওই জন্তই আমার যে জন্ম! কত সাপ যে আমি মেরেছি শিবনাথ! একদিন তুমি বোধ হয় আমাকে দেখেছিলে মাঠে একটা সাপ মারতে। দু-চারটে মারতেই আমার সাপের সম্মুখীন হবার ভয় ভেঙে গেল। ভয় আমার কম। ভয় আমার ছিল না বললেও ভুল হবে না। আমি মরব না, আমাকে মারতে কেউ পারবে না—এমনি একটা বিশ্বাসই আমার ছিল। সে বিশ্বাস আমার ভ্রম নয় শিবনাথ। এই যে ফাঁসি এরা আমাকে দেবে, এও আমার প্রায় স্বেচ্ছায় মৃত্যুবরণ। যাক সে কথা।

গীতা পড়লাম, পুরাণ পড়লাম। নিজের দেহকে গড়ে তুললাম। দেহ গড়ার গোড়ার দিকটা একটু বিরক্তিকর, কিন্তু একবার শক্তির স্বাদ পেলে, দেহ গড়তে শুরু করলে—তখন সে এক নেশা। তান্ত্রিককে যেমন পঞ্চমুণ্ডীর আসনে টানে, শ্মশানে টানে—যারা দেহচর্চা করে তাদের ঠিক তেমনি টানে আখড়ায়।

আমার আখড়া ছিল আমার বাড়িতে। গুরু আমার প্রয়োজন হয় নি। গুরু আমার অসহ্য বোধ হতে শুরু হয়েছে তখন থেকেই।

তুমি জান, বিপ্রপদকে মেরেছিলাম এবং বিপ্রপদ রক্তাক্ত মুখ এবং নড়া দাঁতটা নিয়ে হেডমাস্টারের কাছে নালিশ করেছিল। হেডমাস্টার যখন মাস্টারি ফলিয়ে আমাকে প্রশ্ন

করেছিলেন—তোমাকে বিশ্বসংসার শাসনের অধিকার দিলে কে ? তখন মনে প্রথমটা বিস্ময় জেগেছিল—এ কী মূর্খের মত প্রশ্ন ? এই আমার গুরু ? শিক্ষক ? মনে মনে যে জবাবটা জেগেছিল নিতান্ত দীর্ঘ দিনের আনুগত্যের জন্ম সেটা সেদিন মুখ থেকে বের হয় নি। আমার স্ব-ভাব যবনিকার অন্তরাল থেকে বলাতে চেয়েছিল—আপনি যে আমাকে শাসন করছেন, তার অধিকার তো ওই একশো পঁচিশ টাকা মাইনের জোরে ? মাইনে না পেলে শাসন করার অধিকার জন্মায় না ধারণা যাদের, তারা জাতিতে দাস। আমি দাস নই—আমি স্বাধীন।

সেদিন স্ব-ভাবকে বলেছিলাম—না, অন্য কথা বলাও। ওর কাছে অনেক শিখেছি।

স্ব-ভাব আমায় বলে দিয়েছিল—তবে আজ থেকেই ওর কাছ থেকে শিক্ষা নেওয়া বন্ধ কর। বল—ইস্কুল ছেড়ে দিলাম আমি। আর বল—অন্যায়ের প্রতিবাদের অধিকার মানুষের জন্মগত।

তাই বলেছিলাম।

হেডমাস্টার ডেকে পাঠিয়েছিলেন। কিন্তু স্ব-ভাব বলেছিল—যেয়ো না।

হয়তো তোমার এতখানি পড়ে মনে হবে আমি পাগল—অন্তত, আমার মাথার ঠিক নেই। তা খানিকটা পাগল আমাদের মত মানুষেরা হয়। এবং জীবন দিয়ে এ পাগলামির দাম দিই আমরা। সে কথা থাক্। এখন তোমার মনে প্রশ্ন জাগবে, বলবে—কিন্তু তোমার এ পাগলামি আমি বুঝি কী করে ? তোমার তুমি—এবং তোমার স্ব-ভাব—ভিন্ন হল কী করে ?

একটু খতিয়ে দেখো, তোমার স্ব-ভাবকে দেখতে না পাও, তার প্রম্‌টিং শুনতে পাবে। তোমরা গোপন মন মানো ; কিন্তু স্ব-ভাবকে মানো না ; দুটো কাছাকাছি বটে—তবে তফাতও অনেক।

তোমাদের গোপন মন শুধুই কালো। শুধু বিষ। আমাদের স্ব-ভাবের মধ্যে আলো-কালোয় প্রবল দ্বন্দ্ব। বিষামৃতের মহামন্থন। জীবন-মূল্যে এটাই বুঝে গেলাম। আমার স্ব-ভাব প্রচণ্ড, প্রবল, দুর্দান্ত। কিন্তু যুগের চেতনা চৈতন্যকে অমান্য করে আমার মধ্যে সে প্রকাশ হতে দেব, সেদিন পর্যন্ত তেমন আধার যে হতে পারি নি আমি। তাই সে আমায় বললে—আমাকে ধরবে তুমি, আমি দাউ দাউ করে জলব। তার উপযুক্ত করে নিজেকে গড়ে তোল তুমি। আমি ইস্কুলে আর গেলাম না। বাড়িতে সংস্কৃত পড়তে লাগলাম। ইংরেজিও পড়তাম। তবে পরে অনেক পড়েছি।

মনে মনে তখন প্রবল ক্ষোভ। ছেলেবেলা থেকে যা শুনে এসেছি সব মিথ্যা হয়ে যাচ্ছে। কোথায় আমার ভগবানত্বের অংশ! কই, কোন দিব্যালোক চকিতের জন্যও তো আভাসে অনুভব করি না! কোন দিব্যশক্তিই তো আমার নেই! মনে হয়েছিল—শাস্ত্র পড়লে শাস্ত্রের মহিমায় সে শক্তির স্ফুরণ হবে। কখনও কোন স্বপ্নালু অবসরে মনে হত—হঠাৎ একদা গভীর রাত্রে ঘোড়ার ক্ষুরের শব্দে ঘুম ভেঙে যাবে, শুনতে পাব দিব্যসঙ্গীত শঙ্খধ্বনি, শুনব আকাশ-লোক থেকে আহ্বান—জাগো, আর কত ঘুমোবে ? তাড়াতাড়ি দরজা খুলে বাইরে এসে দেখব, একটি আশ্চর্য সাদা ঘোড়া দাঁড়িয়ে আছে, জিনের সঙ্গে লাগানো আছে তেমনি আশ্চর্য এক তরবারি। ঘোড়া আনন্দধ্বনি করে উঠবে আমাকে দেখে। আমি মুহূর্তে অনুভব করব দিব্যশক্তি। লাফ দিয়ে চড়ব ঘোড়ায়, টেনে বের করে নেব সেই তলোয়ার। বলব—জ্বালো। গভীর অন্ধকারে জলে উঠবে লক্ষ লক্ষ মশাল। পাপীদের আর্ত কোলাহলে আকাশ-বাতাস পরিপূর্ণ হয়ে যাবে।—উত্তেজিত হয়ে উঠতাম। আবার অবসাদে ভেঙে পড়তাম। কোথায়

কী? ঈশ্বরই কোথায়? বিজ্ঞানের বই অল্প কিছু পড়েছি। রুশ দেশে বিপ্লব হয়ে গেছে। সোনালী গম্বুজওয়ালা গির্জে-ঘর রক্তে ভেসে গেছে। ঈশ্বর নেই—সব মিথ্যা বলে ধ্বনি তুলেছে; আকাশলোক থেকে একটি বজ্রনাদ হয় নি, মাটির তলা থেকে বাসুকী মাথা নাড়ে নি, ঈশান কোণ থেকে কোন ঝড় ওঠে নি; ও দেশের এ দেশের কোন দেশের একটি মানুষও সেখানে গিয়ে দাঁড়িয়ে বলে নি—আমি দেখেছি ঈশ্বরকে। আমি তোমাদের দেখাব। ক্রীশ্চান দেশ, সেখানে ক্রাইস্ট কোন পলায়নপর ভক্তকে দেখা দিয়ে বলেন নি—আমি চলেছি রাশিয়ায় —'টু বি ক্রুসিফায়েড এগেন'—নূতন করে ক্রসবিদ্ধ হতে চলেছি। এবং কবর থেকে আবার অভ্যুদয় হব।

আমার মনের মধ্যে সে কী নিষ্ঠুর যন্ত্রণা!

বাবা মারা গেলে জীবন এমন অসহায় হতাশায় ভেঙে পড়ে নি। মা মারা গেলে পৃথিবীতে একা দাঁড়িয়ে এত ভয় হয় নি। মনে হত, অতি-সবল এক দেওদার-শিশুর মত সূর্যলক্ষ্যে বেড়ে চলেছিলাম—হঠাৎ সূর্য একটি খদ্যোতের মত মানুষের হাতে পিষ্ট নিশ্চিহ্ন হয়ে গেল। মাটির তলার অন্ধকার আর বিষবাষ্প সমস্ত বাতাবরণ আচ্ছন্ন করে সমস্ত ঊর্ধ্বলোক-অধোলোক এক করে দিলে।

বাল্যকাল থেকে সন্ধ্যা-আহ্নিক করতাম। প্রথমেই মন্ত্রে আছে—ঊর্ধ্বে ব্রহ্মণে নমঃ, অধঃ অনন্তায় নমঃ। ঊর্ধ্বের ব্রহ্ম নিশ্চিহ্ন হল। রইল শুধু অনন্ত—হারিয়ে গেলাম অন্তহীন অন্ধকারে—দিক্‌হীনতায়। কিসের পাপ। কিসের পুণ্য। কী অন্যায়, কী ন্যায়? তা শুধু অন্ধকারের মত উলঙ্গ শক্তি। যে মৃত্যু হাতে নিয়ে দাঁড়িয়ে আছে, লঙ্ঘন করলেই মৃত্যু দিয়ে দণ্ড দেবে। গাছের উপমা দিয়ে আরম্ভ করেছিলাম শিবনাথ, তাই দিয়েই বলি—সূর্যহীন বিশ্বে কোন্‌টা অধোলোক, কোন্‌টা ঊর্ধ্বলোক কে বলবে? সেখানে বিষ-বাষ্পাচ্ছন্নতার মধ্যে পাতা, ফুল ধরবার ফোটবার স্থান কোথায়—উপাদান কোথায়? শাখাগুলোর পরিণতি তো সেখানে—বটগাছের ঝুরির মত আর একরকম ঝুরিতে—মূলে। সেখানে শুধু পঙ্করস পান আছে—বিবর্ণতা আছে; সবুজ পত্রপল্লব, ফুল কী করে ফুটবে? কেন ফুটবে? আমার সেই দেওদার শিশুর মত জীবনের মাথাটা যেন উলটে দিত কেউ। মাটির তলায় গুঁজে দিত। দম বন্ধ হয়ে যেত আমার। সূর্য গেল, আলো গেল, স্বর্গ গেল, বৈকুণ্ঠ গেল, ব্রহ্মলোক গেল, ইন্দ্রলোক গেল, রইল শুধু পৃথিবী—মাটির পৃথিবী—এর বুক থেকে চুষে খাও মাটির রস, ভোগ কর দেহে বেঁচে থাকার অনেক সুখ, আকাশচারী চৈতন্য হোক এরই মধ্যে বন্দী। সে মরুক। খাঁচার মধ্যে মরা-পাখির মত সে পচে নিশ্চিহ্ন হোক। মনে হত, মন নেই তার আশা। ভাবনা নেই তার ভাষা।

এই কালের বিশেষ টানে জীবনের গতিটা যে পথে চলতে পারত, যে পথে চলা স্বাভাবিক ছিল, সে পথে চলল না, এই ধাক্কাতেই। এইখান থেকেই তুমি আমার জীবনকে আদৌ জান না।

কোন্ পথ বুঝতে পার? পারা উচিত তোমার। তোমার জীবনও সেই পথের আকর্ষণে চলেছিল। তোমার থেকে আমি অনেক শক্তিমান, অনেক ধীমান, তোমার আগেই এ পথ আমাকে আকর্ষণ করেছিল। আমি ভারতবর্ষের পরাধীনতার পাপশৃঙ্খল মোচনের পথের কথা বলছি শিবনাথ। এ পথ আমাকেও টেনেছিল। ক্ষুদিরামের ফাঁসিতে জীবনদান, প্রফুল্ল চাকীর মৃত্যুবরণ, কানাইলালের ফাঁসির হুকুমের পর পরমানন্দে তার স্বাস্থ্যোন্নতি, বাঘা যতীনের টেগার্টের সঙ্গে লড়াই—এসব আমাকেও টেনেছিল বইকি। নিশ্চয় টেনেছিল। আমি

ভাবতাম গীতা হাতে আর পিস্তল হাতে কোন একদিন বের হব এবং যুবক-বাংলার সামনে দাঁড়িয়ে বলব—'মাম্ অনুসর'। কিন্তু হঠাৎ ধাক্কা খেলাম। আমাদের গ্রামে ডেটিন্যু রাখবার আড্ডা পেতেছিল গভর্ণমেণ্ট। ডেটিন্যু এলেন ধীরেনবাবু। ধাক্কা সেখানেই খেলাম। বলছি সে কথা।

( খ )

স্বাভাবিক আকর্ষণ ডেটিন্যুর উপর।' খাঁচায় বন্দী বাঘের যে আকর্ষণ, অনেকটা সেই আকর্ষণ। মহাশক্তিধর, তাই সে বন্দী। আমি গেলাম সর্বাগ্রে। নিজেই গিয়েছিলাম।

আলাপ করলেন, পিঠ চাপড়ে সস্নেহে হাসলেন। আমার চিত্ত মুহূর্তে বিরূপ হয়ে গেল। কেন জান? পিঠে কাঁধে কেউ হাত রাখলে আমি অত্যন্ত অস্বস্তি বোধ করি। সকলেই বোধ হয় অস্বস্তি বোধ করে, কম আর বেশী। তবে যারা বাহন হতে জন্মেছে তাদের কথা আলাদা। গলা জড়িয়ে কাঁধে হাত সহ্য হয় পিতার-মাতার-প্রিয়ার আর সন্তানের।

আমি অস্বস্তি প্রকাশ করে তার হাতখানা সরিয়ে দিয়েছিলাম। বলেছিলাম, ও আমার ভাল লাগে না

ভুরু তুলে কৌতুকভরে তিনি প্রশ্ন করেছিলেন, কী?

—পিঠে হাত। চাপড়। কেমন যেন অসোয়াস্তি লাগে।

সকৌতুকে অট্টহাস্য করেছিলেন তিনি। বলেছিলেন, ওরে বাপ রে! তাই নাকি? বলেই খপ করে হাতখানা চেপে ধরে টিপতে শুরু করেছিলেন। আমি সবিস্ময়ে বলেছিলাম, টিপছেন কেন?

—কেমন শক্ত দেখছি। গায়ের জোর দেখছি। গায়ের জোর কম থাকলে তোমার পিঠে চাপড়ানো কেন, নিশ্চয় পিঠে চড়ে বসব।

আমি মুহূর্তে নিজেকে দৃঢ় করে শক্তি প্রয়োগ করেছিলাম। একটু পরেই তিনি বলেছিলেন, ছাড়, তোমার গায়ে জোর আছে।

আমার সর্বাঙ্গের দিকে তাকিয়ে দেখে বলেছিলেন, কাল রাত্রি বারোটার পর এসো। অনেক কথা বলব।

বারোটা রাত্রি, বর্ষাকাল—বৃষ্টি হচ্ছিল ; হাতে লাঠিটা নিয়ে বেরিয়েছিলাম। মাথায় মাথালি—টোকা নিয়েছিলাম, ছাতা নিই নি। কারণ বাঁ হাতে নিয়েছিলাম লণ্ঠন। আমাদের গলিটা মনে আছে তো? সাপ অনেক মেরেও গলিটার সাপ শেষ করতে পারি নি। গলির এক পাশে চাটুজ্জেদের খামার, খামারে অনেক ধান, যত ধান তত ইঁদুর এবং ইঁদুরের জন্য সাপও শেষ হয় নি। খাদ্য থাকলেই খাদক থাকে। তা ছাড়া কয়েকদিন থেকেই গলিটাতে সন্ধ্যার পর মানুষের চিৎকার শুনেছি, সাপ সাপ! লাঠি হাতে ছুটে গিয়ে তাকে পাই নি, তার আগেই সে অন্তর্হিত হয়েছে।

এত বলছি তার কারণ আছে। সেদিন ওটার সঙ্গে দেখা হয়েছিল, আমি সেটাকে মেরেছিলাম। সেও লড়াই দিয়েছিল—সে লড়াই স্মরণীয়। সাপটা অত্যন্ত চতুর, মানুষের চোখের সামনে সে পলকে লুকিয়ে পড়ে। কিন্তু সেদিন সে ছিল ক্ষুধার্ত, তাড়া করেছিল একটা ইঁদুরকে। একেবারে বাঘ আর হরিণের ঘটনা। মুহূর্তের হিসেবের ভুলে বাঘটা লাফিয়ে পড়ে

দু ফুট পিছনে, পর-মুহূর্তে হরিণ দেয় লাফ। বাঘ আবার লাফ দেয় বটে, কিন্তু হরিণ তার আগেই নাগালের বাইরে যায়। আমার চোখের সামনে বিদ্যুৎগতিতে আমার উপর দিয়ে ছুটে বেরিয়ে গেল ইঁদুরটা—সাপটার ছোবলটা মাটিতে পড়ল, সঙ্গে সঙ্গে উঠল—কিন্তু আমার আলোটা তার সামনে। সে নামালে না ফণা, চতুরতার সঙ্গে অন্ধকারের দিকে ছুটে মিশিয়ে গেল না, গর্জাতে লাগল ফণা তুলে দাঁড়িয়ে। সাপ মেরেছি অনেক। অধিকাংশ ক্ষেত্রেই মাথা নুইয়ে পালাতে চায়। তখন প্রয়োজন সাহসের আর লক্ষ্যের স্থিরতার। মেরুদণ্ডহীন সরীসৃপ, খুব জোর মারতে হয় না, মাথায় একটি সামান্য আঘাতে সাক্ষাৎ যমের মত জীবটা লুটিয়ে পড়ে। কিন্তু সেদিন মাথা তুলে দাঁড়িয়ে আমাকে সে রুখেছিল। শূন্যে মাথা নিয়ে অল্প অল্প দুলছিল—ও অবস্থায় লাঠিটার আঘাত ঠিক জোরে পড়বে না। আর লক্ষ্যভ্রষ্ট হলে ঠিক সেই মুহূর্তে আমাকে ছোবল মারবে। পিছিয়ে এলাম এক পা। কাজ হল। আমি হেরে পালাচ্ছি ভেবে ও এগিয়ে এসে ছোবল মারলে, যে মুহূর্তে মাটিতে পড়ল তার মাথা, সেই মুহূর্তে আমার লাঠি পড়ল তার মাথায়। আমার লাঠিটার ডগায় ছিল এক টুকরো লোহা। ছেঁচে গেল মাথাটা।

ধীরেনবাবু আশ্চর্য হয়ে গিয়েছিলেন ওই বর্ষণমুখর রাত্রে আমাকে দেখে। তিনি ভাবেন নি, ওই অত বর্ষণের মধ্যেও আমি আসব। আপাদমস্তক আমার দিকে চেয়ে দেখতে দেখতে হঠাৎ চকিত হয়ে বলেছিলেন, এ কী ? কাপড়ে তোমার রক্ত কেন ?

সাপটা ছিল ভরা জোয়ান; সাপেরও স্বাস্থ্য আছে, আমি দেখেছি। বেদেদের ঝাঁপিতে, চিড়িয়াখানায় শীর্ণ সাপ দেখলে স্বাস্থ্যহীনতা নিশ্চয় বোঝা যায়। খোলা, মুক্ত, স্বাধীন সাপের মধ্যে ওর বিপরীতটা আছে। জোয়ান সাপটার মাথায় যে আঘাত করেছিলাম তাতে মাথাটা ছেঁচে খানিকটা রক্ত ছিটকে আমার হাঁটুর নীচের কাপড়ে লেগেছিল। তিনি আমার সাপ মারার কথা শুনে বলেছিলেন, চল, আমি দেখব সাপটাকে।

সাপটাকে ভাল করে মাথা ছেঁচে মেরে পথের পাশে একটা ঘুপচি জায়গায় রেখে গিয়েছিলাম—সেটাকে টেনে এনে সামনে ফেলে দিলাম। ধীরেনবাবু অবাক হয়ে গিয়েছিলেন। ফিরে যাবার সময় সমস্ত পথটা কথা বলেন নি। কিছু ভাবতে ভাবতে গিয়েছিলেন। তাঁর বাসায় ফিরে ঘরে খিল দিয়ে বলেছিলেন, বোস। আমি বসেছিলাম। তিনি একটা সিগারেট মুখে পুরে দেশলাই বের করে ধরাতে গেলেন। কিন্তু জলে ভিজে দেশলাইয়ের বারুদ নোনা-ধরা মসলার মত ঝুরঝুরে হয়ে গিয়েছিল। তিনি একখানা ছেঁড়া বইয়ের একখানা পাতা ছিঁড়ে পাকিয়ে চিমনির শিখায় ধরিয়ে সিগারেট ধরালেন। আমি শিউরে উঠলাম। বইখানা একখানা ছেঁড়া গীতা। ধাক্কা খেলাম। নিষ্ঠুর ধাক্কা।

তার পরই প্রথম প্রশ্ন করেছিলেন, তুমি এত ঈশ্বর-ঈশ্বর কর কেন ?

আমার স্নায়ু-শিরায় তখনও ওই সাপটা মারার উত্তেজনা ছিল, তার উপর ওই গীতার পাতা ছিঁড়ে সিগারেট ধরানোর প্রতিক্রিয়া—আমি মুহূর্তে উত্তর দিলাম, তবে কী করব ? আপনি—আপনি—?

তীক্ষ্ণ দৃষ্টিতে আমার দিকে তাকিয়ে বলেছিলেন, ঈশ্বর মিথ্যা। যা সত্য তাই করবে—মানুষ।

আমি বলেছিলাম, আমিও মানুষ, আপনিও মানুষ। অজানা-অচেনা অনেক-অসংখ্য মানুষের চেয়ে আপনি বেশী সত্যি—আমি সবচেয়ে বেশী সত্যি। সেখানে আপনি 'আমি' 'আমি' না করে মানুষ মানুষ করেন কেন ? এত কষ্টেরই বা দরকার কী ?

—তুমি অত্যন্ত উদ্ধত। এত অল্প বয়সে এমন ঔদ্ধত্য ভাল নয়। ওই সাপটা আজ উদ্ধত

না হলে মরত না। তুমিই বললে। তা ছাড়া সাপটাও ঈশ্বরের সৃষ্টি। ওটাকে তুমি তা হলে মারলে কেন?

—সাপটার বিষ আছে, অতর্কিতে মানুষকে আক্রমণ করতে পারে, ওটা পাপ বলেই ওটাকে আমি মেরেছি। নিরীহ কিছু হলে আমি মারতাম না। আমি সাপ নই। ঔদ্ধত্যের কথা বললেন, সাপটার কথা তুললেন—তার উত্তরে বলি—তা হলে নেপোলিয়নও ঔদ্ধত্যের জন্য গেছে। তার সঙ্গে সাপটার কোন তফাত নেই। ইংরেজ আপনাকে বন্দী করেও অন্যায় করে নি—কারণ তাদের কাছে আপনি উদ্ধত। আমি সত্য বলছি—সেটা আমার মনোমত হচ্ছে না। এই মাত্র।

—ভাল। কিন্তু ঈশ্বর তো মিথ্যা। মিথ্যা নিয়ে তোমার যত তর্ক, যত রূঢ় প্রতিবাদ সেও তো সেইজন্য মিথ্যা।

—কে বললে? আপনি পড়ে বলছেন? ঈশ্বর আছেন কি নেই—সে জানবার কোনদিন কোন চেষ্টা আপনি করেন নি। আর ঈশ্বরকে মানবার জন্যে তাঁকে পুজো করবার জন্যে আমি কোন অন্যায় করি নে। তাঁকে বলি—অন্যায় যেন আমি না করি।

—ঈশ্বর মানতে হলে তোমাকে পুরোহিতকে মানতে হয়। তারা স্বার্থের জন্যে মিথ্যে বলে।

—আমি পুরোহিত মানি না। নিজেও পুরোহিত হব না।

—শুধু পুরোহিত নয়, আরও অনেক আছে। তা ছাড়া ঈশ্বর অনুমান। অনুমান সত্য নয়।

ধীরেনবাবু আশ্চর্য দক্ষতার সঙ্গে বোঝাতে লাগলেন। অকাট্য যুক্তি। আমার প্রাণ হাঁপিয়ে উঠল। শ্বাস রুদ্ধ হয়ে এল যেন। আমি তাঁর সে যুক্তি খণ্ডন করতে পারি নি, কিন্তু মানতেও পারি নি। ওদিকে ভোর হয়ে আসছিল। তিনি হেসে আমাকে বললেন, ভোর হয়ে গেল, আজ বাড়ি যাও। আবার এসো, আরও বুঝিয়ে দেব। সব বুঝতে পারবে। বই দেব পড়বে। ওই সংস্কৃত বইগুলো আর পড়ো না।

আমি উঠে দাঁড়িয়ে বললাম, আচ্ছা ঈশ্বরকে নয় না মানলাম, কিন্তু আপনার দলে যদি যোগ দিই তবে আপনাকে মানতে হবে তো?

—দলের নিয়মকে মানতে হবে। দলের যিনি যেমন শ্রেষ্ঠ তাঁকে তেমনি মানতে হবে। যিনি শেষ নেতা—তাঁর কথাই শেষ কথা। সেখানে তর্ক নেই।

আমি বলেছিলাম, তা হলে আপনাদের দলেও যেতে চাই নে, আর আপনার কাছে আসতেও চাই নে এসব শুনতে। ঈশ্বরকে মানলাম না, নেতাকেই বা মানতে যাব কেন? দেবতা মানলাম না, দলের যিনি শ্রেষ্ঠ তাঁকেই বা তাহলে মানতে যাব কেন? ঈশ্বরকে ভোগ দিলে তিনি কিছুই খান না, তাঁর দৃষ্টি আছে পেট নেই; দলের নেতাদের পেট আছে, জিভ আছে, সব আছে—তাঁদের তুষ্ট করা সোজা কথা নয়। এক পুজো ছেড়ে অন্য পুজো আমি করতে চাই নে। নমস্কার।—বলেই আমি চলে এসেছিলাম।

শিবনাথ, তখন যেন আমি মুমূর্ষু বৃদ্ধ ঈশ্বরের-শয্যার-সঙ্গে-মিলিয়ে-যাওয়া দেহখানিকে, এক আত্মীয়হীন বন্ধুহীন বালকের মুমূর্ষু পিতার দেহ আঁকড়ে ধরে পড়ে থাকার মত আঁকড়ে পড়ে আছি। সেই মুহূর্তে ওই ধীরেনবাবু যেন আমার হাত ধরে টানলে, তুমি মূর্খ, ও মুমূর্ষু, মরেছে, মরবে; তুমি জীবন্ত, ওই মুমূর্ষু দেহটা ছেড়ে দাও; বাইরে এস—মুক্ত বাতাসে সুস্থ হও। কে পিতা? কিসের প্রয়োজন পিতার?

আমার অন্তরাত্মা বিদ্রোহী হয়ে উঠল—অন্তর থেকে ধ্বনি উঠল, না—না—না। তোমার ওই কুটিল কদর্য মুখ তুমি আমার দৃষ্টির সম্মুখ থেকে ফিরিয়ে নাও। তুমি বেরিয়ে যাও। বলতে ইচ্ছা হল—তোমার সঙ্গেই বা যাব কোথায়? তুমিও তো মরবে। তোমার মুখের যৌবনশ্রী ভেদ করেও তো তার ছায়া দেখা যাচ্ছে। চলে যাও, তুমি চলে যাও—আমি যাব না। যাব না। যাব না।

## শিবনাথের কথা

### ( ক )

সংসারে এক জাতের মানুষ আছে, যাদের হৃদয়াবেগটাই সবচেয়ে বড়। আবেগ নেই কার, সকলেরই আছে; হৃদয়াবেগ অবুঝ অনবুঝ। তার করুণা মমতা আত্মপরতা সবই প্রচণ্ড। করুণার বশে পরের জীবন রাখতে সে নিজের জীবন দিতে পারে, স্নেহে-মমতায়, প্রিয়-বিরহে আত্মহত্যা করতে পারে, নিজের স্বার্থের জন্য পরকে হত্যাও করতে পারে। সাধারণ মানুষের আবেগ পরের সঙ্গে সংঘর্ষে, শিক্ষায় দীক্ষায় বুদ্ধির বিকাশের ফলে সংযত হয়—আপস করে। মধ্যে মধ্যে নিয়ন্ত্রণ-করা বাঁধ ভাঙে না তা নয়—ভাঙে। আবার বাঁধে। কত ভাঙন জীবনের শ্যামল ক্ষেত্রে বালি চাপিয়ে মরুভূমি করে দিয়ে যায়। বালি-চাপা-পড়া জীবনক্ষেত্র থেকে বালি সরিয়ে আবার শ্যামলও করতে চায় মানুষ। কিছু কিছু বুদ্ধিবাদী মানুষ বুদ্ধির নিয়ন্ত্রণে আবেগকে বেঁধে শুধু একটা বদ্ধ জলাশয়েই পরিণত করে না—তার উৎসমুখেও পাথর চাপা দেয়। আবার কিছু লোকের আবেগ, সে নামে পাহাড়ের চূড়া থেকে বরফ-গলা জলের মত। তার উৎসকে কখনও চাপা দেওয়া যায় না। তুষার-ঝড়ের রাজ্য—বায়ুস্তরের জলকণা সেখানে বরফ হয়ে জমে। তারপর গলে নেমে আসে প্রচণ্ড গতিতে। সে সৃষ্টি করে সিন্ধু-ব্রহ্মপুত্রের মত ধারার; হিমালয়ের প্রস্তরবেষ্টনী কেটে নেমে আসে সে ধারা। নদ-নদীতে সিন্ধু, ব্রহ্মপুত্র, শতদ্রু যেমন কয়েকটি, মানুষের মধ্যে তেমনি হৃদয়াবেগের ক্ষেত্রে এমন মানুষ মুষ্টিমেয়। সিন্ধু, ব্রহ্মপুত্র, শতদ্রু এরা তটের বন্ধন মানে—পার্বত্য-প্রদেশে এদের ধারার দু পাশে সুউচ্চ পাথরের পাড় কঠোর শাসনে এদের নিয়ন্ত্রণ করে। সমতলে এসে অরণ্য-বেষ্টনীর শাসন মানে, মানুষের গ্রাম-নগরের শাসন মানে; কিন্তু যে জলধারা পাহাড়ের মাথা থেকে জলপ্রপাতের ধারায় ঝরে পরে মাটির বুকের ভিতর গহ্বরের সৃষ্টি করে তার আবেগ—ভয়াবহ ভীষণ। তার গর্জনের মধ্যে যে সঙ্গীত আছে, তা শোনবার মত কান, সহ্য করবার মত মন, তাকে ধরার মত সঙ্গীতযন্ত্র বিরল।

সুদর্শনের লেখা পড়ছি আর আমারও শ্বাস যেন রুদ্ধ হয়ে আসছে।

অনেককাল আগে এক পাগলকে দেখেছিলাম। তখন আমি ছেলেমানুষ, পাটনায় পড়ি। পাটনায় পাগলা-গারদ ছিল। একটা জন্মপাগল কাঁচা নর্দমার পাঁকে পড়ে থাকত। সেই তার সুখশয্যা—সকল আরামের শান্তিনীড়। সেখান থেকে তুলে তাকে স্নান করালেই সে চিৎকার করত, কখনও কখনও ইঁট নিয়ে মাথায় ঠুকত। আমার ভয় হয়েছিল তাকে দেখে। পাগলা-গারদ থেকে পালিয়ে এসেছিলাম। রাত্রে ঘুম হয় নি কয়েকদিন। তাকে স্বপ্নে দেখতাম।

সুদর্শনের লেখা পড়ে তেমনি ভয় হচ্ছে। সে যেন ওই ছেলেটার মত মাথায় ইঁট ঠুকছে।

পড়ছি আর রাখছি—, কিন্তু রেখে দিয়ে থাকতে পারছি না। আবার পড়ছি।

সুদর্শন লিখেছে—ও-পথে গেলে আজ দেশের স্বাধীনতার পর আমি একজন কৃতী নায়ক হতে পারতাম। মন্ত্রী না হই, কোন বিরোধী দলের নেতা তো নিশ্চয়ই হতাম।

হ্যাঁ, তা সে হত। নিশ্চয় হত।

ধীরেনবাবু সুদর্শনের কাছে আদর্শবাদের মহিমান্বিত রূপের চেয়ে দলবাদের কুটিল রূপটাই বেশী প্রকট করে ধরেছিলেন।

সুদর্শন লিখেছে—আজকের ভারতবর্ষে, বিশেষ করে বাংলা দেশে—রাজনৈতিক দলবাদের দস্তুর স্বরূপ—তার শ্বাদন্তের যে ধার, তা আমি সেই দিনই দেখেছিলাম ধীরেনবাবুর মধ্যে।

ধীরেনবাবু আমাদের গ্রামে একটি দল গড়তে চেয়েছিলেন—সে আমি জানি এবং আমাদের জেলার পরবর্তী কয়েক বৎসরের রাজনৈতিক রিপোর্টেও তা আছে। তার মধ্যে একটি সত্য কদর্যরূপে স্পষ্ট হয়ে আছে। সে কদর্য সত্যটি হল—অন্য গুণী ছেলেদের থেকে ধনীর বাড়ীর গুণী ছেলেটির প্রতি তাঁর অধিক আগ্রহ। সে চেষ্টা তাঁর সফল হয় নি—সে ছেলেকে তার বাপ সরিয়ে নিয়েছিল, ইংরেজ সরকার তাকে অনুগ্রহ করে সাহায্য করেছিলেন। অনারারী ম্যাজিস্ট্রেটি দিয়ে কোর্টে বসিয়ে দিয়েছিলেন। তবে ধীরেনবাবু কিছু উপকৃত হয়েছিলেন বইকি। সে কথা আর-এক দিনের কথা।

সুদর্শন সে দিকটা দেখেছিল, কিন্তু প্রকাশ করে নি। সুদর্শন লিখেছে—ধীরেনবাবুর শ্বাদন্ত দুটো নিশি-চোরের চেয়েও হিংস্র। নিশির কথা তুমি শুনেছ নিশ্চয়। নিশির অক্ষম হাতখানাও দেখেছ। হাতখানার কাটা জোড়া লাগল বটে, কিন্তু আঙুল আর সে মুড়তে পারত না।

আবার পড়তে শুরু করলাম—

নিশিকে যেদিন মেরেছিলাম—সেদিনের কথা আমার মনে আছে। স্মৃতি অক্ষয় হয়ে আছে। মানুষের রক্তপাত বলে নয়। মানুষের রক্ত বিপ্রপদের মুখেও দেখেছি। কিন্তু নিশিকে যেদিন মারি, গাছের উপর লুকিয়ে তার জন্যে অপেক্ষা করছিলাম। সে মন, সে রাত্রি আমার মনে জলজল করছে। কিছু ছিল না মনে, গাঢ় অন্ধকারের মধ্যে সজাগ ছিল আমার দুটি চোখের দৃষ্টি, সজাগ ছিল কানের শোনার শক্তি, আর বুকের মধ্যে ধক ধক স্পন্দিত হচ্ছিল হৃৎপিণ্ড, তার পিছনে ছিল একটা বিচিত্র কুটিল উদ্বেগ। কালো আয়নার মত রাত্রির বুকে যেন একটা গাঢ়তর কালো কিছুর প্রতিবিম্ব পড়েছিল। আজও যেন চোখে দেখতে পাই সেদিনের সেই ছবির টুকরো। সেই প্রতিবিম্বের ছবি। সে আমারই স্ব-ভাবের প্রতিবিম্ব! নিশি এল, পাঁচিল পার হয়ে এপারে পড়ল; একটি লঘু শব্দ হল। তারপর চারিদিক দেখে সে এসে দাঁড়াল ধানের মরাইয়ের ধারে। আমি লাফ দিয়ে পড়লাম এবার। আমার পড়ার শব্দ হয়েছিল। নিশি চমকে উঠে দাঁড়াল, সে হাঁটু গেড়ে বসে মরাই ফুটো করে ধান বের করছিল; উঠে দাঁড়াল এবং ছুটল। লাফ দিয়ে পাঁচিল পার হয়ে ওপারে পড়ল। আমিও লাফ দিয়ে পড়লাম। সঙ্গে সঙ্গে আমার সেই গাঢ়তর কালো প্রতিবিম্বটাও। এবং আশ্চর্য একটা গর্জন—পশুর মত হিংস্র গর্জন করে উঠল। আজও আমার মনে হয় সে গর্জন আমি করি নি, করেছিল আমার সেই স্ব-ভাব। শ্বাপদের মত তার দুটো দাঁত আছে—বড় তীক্ষ্ণ, বড় নিষ্ঠুর। আমি ভয় পেয়েছিলাম শিবনাথ। ভয় না পেলে নিশিকে সেদিন

খুনই করে ফেলতাম। হাত দিয়ে সে আমার হাঁসুয়াখানার আঘাত রুখতে চেষ্টা করলে—হাতের তালুতে বসে গেল অস্ত্রখানা। সে চিৎকার করেছিল—ওগো বাবু, খুন করো না গো! সঙ্গে সঙ্গে গরম রক্ত—রাত্রির অন্ধকারে কালো গাঢ় কিছু তরল পদার্থের মত বেরিয়ে এল, আমার হাতে লাগল। সেই স্পর্শে আমার 'আমি' চমকে উঠে সজাগ হল। আমার স্বভাবের নির্দেশ অমান্য করে আমি থমকে গেলাম। আমার এই স্ব-ভাব মানুষেরই স্বভাব। এ স্ব-ভাব এসেছে অরণ্যের অন্ধকার হতে। আমি সবল আমি প্রবল—তাই আমার মধ্যে সেও প্রবল—অতিপ্রবল ছিল। আমার মধ্যে যে 'আমি' ভাবত—আমি ঈশ্বরের অংশ, সে তখন দুর্বল হয়ে পড়েছে; ঈশ্বর-বিশ্বাসের আশ্রয়দণ্ডটা মচকে ভেঙে গেছে শিবনাথ। ওই দণ্ডটা ধরেই খাড়া সোজা হয়ে দাঁড়িয়ে উর্ধ্বলোকের দিকে হাত তুলে ঈশ্বরকে প্রণাম করেছিল। সামনের পা দুটো হাত হয়েছিল। ওই দণ্ডটা মচকে যাবার সঙ্গে সঙ্গে জীবনভাব আবার মাটিতে হাত দুটো পেড়ে চতুষ্পদ হচ্ছে। সবল থেকে সবলতর হচ্ছিল তখন। নিশি হাতখানা অন্য হাত দিয়ে চেপে ধরে কাঁদছিল—চিরকালের তরে ডান হাতখানা খোঁড়া করে দিলে বাবু!

আমি স্তব্ধ হয়ে তার দিকে তাকিয়েছিলাম।

আমার স্ব-ভাব গজরাচ্ছে তখনও।

আমার 'আমি' বিস্ফারিত দৃষ্টিতে তাকিয়ে ভাবছে, কী করলাম আমি।

স্ব-ভাব বলছে—ধরে ওকে পুলিসে দাও।

'আমি' বলছে—না। এর পরে জেলে দিয়েই বা হবে কী?

স্ব-ভাব আমাকে ব্যঙ্গ করেই নিরস্ত হয়েছিল—হেরে গিয়েছিল সে।

আমি নিশির হাত ধরে তুলেছিলাম, বলেছিলাম, ওঠ।

আমি তার চিকিৎসার ব্যবস্থা করে দিয়েছিলাম, ডাক্তারকে সমস্ত খরচ আমিই দিয়েছিলাম। সে তুমি জান। যাক সে কথা। রাত্রিতে ডাক্তারের ওখান থেকে ফিরে আর ঘুমোই নি। ঘুমোতে পারি নি। আমার স্ব-ভাবকে আমি দেখতে পাচ্ছিলাম—কালো একটা শ্বাপদের মত সে তখনও ক্রুদ্ধ নিঃশ্বাস ফেলছিল।

পরদিন নিশি এল বিকেলবেলা। বললে, একটা কথা বলতে এলাম বাবু।

প্রশ্ন করলাম, কী?

সে বলল, ওই যে 'লজর-বন্দী' বাবু—উনি আমাকে ডেকেছিলেন গো। বলছিলেন—

—কী বলছিলেন?

—বলছিলেন—আপনার নামে একটা দরখাস্ত দিতে।

—দরখাস্ত দিতে? কার কাছে?

—ম্যাজিস্টর সাহেব আর পুলিস সাহেবের কাছে। লিক্‌তে বলছিলেন—আমি রাতে শৌচে উঠেছিলাম, আপুনি আমার বাড়ির পাশে পাহারায় ছিলেন—আমাকে মাঠের দিকে যেতে দেখে তাড়া করে এসে হাঁসুয়ার কোপ মেরেছেন।

বিস্ময়ের আর অবধি ছিল না। গ্রামের যারা বিষয়ী লোক তাদের জানি, বুঝি; বিষয়ী লোক—সে যত বড় ধনীই হোক, প্রতিষ্ঠা তার যতই থাক, অন্য কারও সামান্য অভ্যুদয়ও সে সহ্য করতে পারে না। কিন্তু মানুষ যেখানে বিষয়ী নয়—যেখানে তপস্যা সাধুত্বের, ন্যায়ের, সেখানে এ কেমন করে হয়? নিশিকে দমন করতে গিয়েছিলাম, অন্যায়কে, চৌর্যকে দমন করতে; সেখানে নিশির চুরির মাল সামলে নিয়ে যারা স্বার্থ করে, তারা আমার শত্রুতা করতে

পারে ; কিন্তু যিনি দেশসেবক, দেশের স্বাধীনতার জন্য দুঃখকেই মাথায় তুলে নিয়েছেন, তিনি আমার বিপক্ষতাচরণ করবেন—এ যে ধারণার অতীত, সকল কল্পনার বহির্ভূত। তবে সে বিস্ময় আমার বেশীক্ষণ থাকে নি ; ধীরেনবাবুর ব্যক্তিত্বের পশ্চাতের দলকে আবিষ্কার করতে আমার বিলম্ব হয় নি। এবং তারই সঙ্গে আবিষ্কার করেছিলাম, দলশক্তির বিচিত্র কুটিল এক স্বার্থের স্বরূপ। তুমি যদি তার অধীনতা স্বীকার না কর, তবে তুমি তার শত্রু। শত্রুদমনে তার ন্যায়-অন্যায়, পাপ-পুণ্য, ধর্ম-অধর্ম কোন বিচার নেই। রাজনীতি বড় জটিল, যার হাত থেকে ধর্মপরায়ণ যুধিষ্ঠিরও পরিত্রাণ পান নি ; দল ছাড়া রাজনীতি হয় না, রাজাকে নায়ককেও দলের নির্দেশে মিথ্যা বলতে হয়। কুরুক্ষেত্রের যুদ্ধে গুরু দ্রোণকে বধের জন্য যুধিষ্ঠির দলের চাপে মিথ্যা বলতে বাধ্য হয়েছিলেন। সশরীরে স্বর্গে উপনীত হয়েও নরকদর্শন করেছিলেন।

বাইবেলে আছে—নো ম্যান ক্যান সার্ভ টু মাস্টারস, ঈশ্বর এবং দল—এই দুইকে একসঙ্গে ভজনা করা যায় না শিবনাথ। ঈশ্বরের কাছে ন্যায় বড়, নীতি বড়, ধর্ম বড়। দলের কাছে তার প্রাধান্য, তার প্রতিষ্ঠা বড়। তাই দলের কাছে বড় হয়ে দাঁড়িয়েছিল—দেশের স্বাধীনতা যদি তার দলের কর্মে আসে তবে আসুক, নইলে প্রয়োজন নেই।

সেই দিনই আমি বুঝতে পেরেছিলাম—না, দেখতে পেয়েছিলাম, দলবাদের স্বরূপ।

ধীরেনবাবুর এই প্রস্তাবে নিশির মত চোর কী উত্তর দিয়েছিল জান ? নিশি তাকে বলেছিল—আজ্ঞে না। তা পারব না মশায়।

ধীরেনবাবু বলেছিলেন—কেন ?

নিশি বিস্মিত হয়ে বলেছিল—বুঝতে যদি লেরে থাক মশায়, তবে আর বুঝতে লারবে। বুঝাতে ক্ষমতা আমার নাই।

নিশিকে তবু আমি জিজ্ঞাসা করেছিলাম, তুই কি দরখাস্ত করবি ?

সে জিভ কেটে বলেছিল—তাই পারি বাবু ? আপনকার ঘরে চুরি করতে গিয়েছিলাম, আপনি তাড়া করে ধরতে এসে হাঁসুয়ার কোপ মেরেছেন। আমার হাতে অস্তর থাকলে আমিও মারতাম আপনাকে। আপুনি আমাকে জেলে দিতে পারতেন, দেন নি। ডাক্তারের খরচ দিয়েছেন। কোন্ ধরমে আমি দরখাস্ত করব ? চোর হলেও আমার একটা ধম্ম তো আছে বাবু। তবে হ্যাঁ, ওই 'নজর-বন্দী' বাবু আমাকে ডেকে তাই বলেছিলেন মশায়, তা আমি বলে দিয়েছি—তা পারব না।' সে আপুনি দেবতা হোন ক্যানে।

একটু চুপ করে থেকে সে আবার বলেছিল, আমি শুনলাম বাবু, আমি রাজী না হলেও উনি বেনামা দরখাস্ত দেবেন।

দরখাস্ত ধীরেনবাবু করেছিলেন। তদন্তও একটা হয়েছিল। কিন্তু নিশি কোন কথা স্বীকার করে নি। ডাক্তারও কথাটা গোপন করেছিলেন।

ধীরেনবাবুকে আমি জিজ্ঞাসা করেছিলাম, আমাকে জব্দ করবার জন্যে নিশির হয়ে বেনামী দরখাস্ত করতে আপনার বাধল না ?

ধীরেনবাবু হেসে বলেছিলেন, আমার কাছে নিশির দাম তো তোমার চেয়ে কম নয়।

আমি বলেছিলাম, আমার কাছে কিন্তু আজ থেকে আপনার চেয়ে নিশির দাম বেশী। তার ন্যায়বোধ আছে, আপনার নেই।

ধীরেনবাবু হেসেই কথা বলছিলেন—বলেছিলেন, না, ওর সত্যকার ন্যায়বোধ জন্মায় নি। না হলে ও প্রশ্ন করত—চুরি করা যদি অন্যায় তবে কোন্ ন্যায় অনুসারে আপনার ঘরে ধান আছে, আমার ঘরে নেই বলতে পারেন ? কেন আপনি উঁচু জাত, আমি ছোট জাত বলতে পারেন ?

আমি বলেছিলাম, একটা অন্যায়ের প্রতিকার আর একটা অন্যায় দিয়ে হয় না। নিশির অবস্থার লোক সংসারে অনেক আছে। তারা চুরি করে না থাকার শোধটা ওইভাবে নেয় না। আমার ধান কিছু আছে—টাকা নেই, দালানবাড়ি নেই। যাদের আছে তাদের বাড়িতে চুরি করে আমি সে অভাব মেটাতে যাই না। আর উঁচু জাত? ও চিরকাল আছে—বোধ হয় চিরকালই থাকবে। সেকালে বামুনেরা উঁচু জাত ছিল। রাজারা উঁচু জাত। মন্ত্রী সেনাপতি শেঠ উঁচু জাত ছিল। ছিল কেন—রয়েছে। নতুন কালে সবাইকে মেরে আপনারা সকলের উঁচু জাতের অধিকার একচেটে করবেন। তার জন্যে এখন থেকে কাদা ছুঁড়তে শুরু করেছেন। এর পর ওই অধিকার কায়েম হলে জেলে দেবেন, আন্দামান পাঠাবেন, গলা কাটবেন। ইংরেজরা যা করছে তাই আপনারা করবেন আর চেঁচাবেন তোমরা সবাই সমান, তোমরা সবাই সমান। এমন সুখ আর কোন কালে ছিল না। আমাদের হুকুম মান, সব মিলবে। আজই আপনি নিজেকে উঁচু জাতের সামিল করে আমাকে নিশির চেয়ে নীচু জাত ঠাওরাচ্ছেন।

এবার ধীরেনবাবু চটেছিলেন। বলেছিলেন, ভবিষ্যতে তুমি কষ্ট পাবে।

বলেছিলাম, কে দেবে? আপনি? কিন্তু দাঁড়ান; আগে আপনি কষ্ট দেবার মালিক হোন।

—সেও হবে। ভেবো না। দিন আগত ওই। ধীরেনবাবু ক্রুদ্ধস্বরে বলেছিলেন, আসবে, বিপ্লব আসবে। এবং সেই দিন দেখবে ওই নিশি—সেদিন যদি বেঁচে থাকে—তবে ও-ই তোমাকে স্বহস্তে মৃত্যুদণ্ড দিয়ে শোধ নেবে। তোমার ঈশ্বর সেদিন তোমাকে রক্ষা করতে আসবেন না। মৃত্যুকালে তোমাকে বলে যেতে হবে—ঈশ্বর নেই, ঈশ্বর নেই, ঈশ্বর নেই।

এইবার ধৈর্য হারিয়েছিলাম আমি। কারণটা বোধ হয়, আমি এবার হেরে গিয়েছিলাম। ঈশ্বর-বিশ্বাসের দেউলে আমার ফাটল ধরেছিল। আমার মনের ঘরেই বিজ্ঞান-পড়া নানান্ প্রশ্ন ফাটলের সঙ্গে বাইরের ঝড়ের সগর্জন প্রবেশের মত প্রবেশ করেছিল—জীবনের সব পূজা-আয়োজন তছনছ করে দিয়ে আমাকে ব্যঙ্গ করেছিল। আমি প্রমাণ করতে পারি নি ঈশ্বর আছেন। সেই কারণে আমার পথ ছিল দুটি—এক বিনীতভাবে ওঁর কথা মেনে নিয়ে ওঁর পায়ে গড়িয়ে পড়া, নয় ক্রুদ্ধ হয়ে তাঁকে ওই হত্যার ভয় দেখিয়ে পাল্টা জবাব দেওয়া। তাই আমি দিয়েছিলাম: আর আমিও বলছি—ভারতবর্ষ যদি কখনও সত্যি স্বাধীন হয়, তবে সে বিপ্লবে আপনাদের মত, ইওরোপের নাস্তিক বুদ্ধিমানদের অনুকরণকারী নাস্তিক যারা তাদের—এদেশের মানুষ আমি, ওই নিশিদেরই সঙ্গে নিয়ে হত্যা করব, তার আগে বলতে বাধ্য করব এবং আপনারা বলবেন, ঈশ্বর আছেন—ঈশ্বর আছেন—ঈশ্বর আছেন।

ঈশ্বর আছেন এও যেমন আমি প্রমাণ করতে পারি নে, ঠিক তেমনি ভাবেই ঈশ্বর নেই এ প্রমাণও আপনি করতে পারেন নি। আপনাদের রাজত্ব হলে আপনারা জোর করে বলাবেন ঈশ্বর নেই; আমাদের রাজত্ব হলে আমরা আপনাদের জোর করে বলাব ঈশ্বর আছেন।

•

এর পর সুদর্শন অনেক যুক্তিতর্ক তুলেছে। সে পড়েছে অনেক—ভেবেছে অনেক। সে সব কথা থাক। তাঁর সকল তত্ত্ব আমি নিজেও বুঝতে পারি নি। তবে তার সকল বক্তব্যের মর্মচ্ছেদী আকৃতি আমাকে স্পর্শ করেছে এবং সকলকেই করবে তা আমি জানি। এ আকৃতি বিশ্বব্যাপী হয়ে ভৈরব রাগে ছড়িয়ে যেত যদি কোন নাস্তিকবাদী শাসনতন্ত্র রবীন্দ্রনাথের মত মহাকবিকে উদ্যত অস্ত্রের সম্মুখীন করে বলত, বল—আমার বিশ্বাস ভ্রান্ত। ঈশ্বর নেই। অথবা শেষ গান গেয়ে নাও। সুদর্শন গান গাইতে পারে না—রচনা করতে পারে না।

কিন্তু আকৃতি তার প্রচণ্ড।

থাক।

এর পর সে একটা কথা লিখেছে। সেটা আমার ভাল লাগল। লিখেছে—রাজনীতির ক্ষেত্রে দুটি লোকের সান্নিধ্যে এলে বোধ হয় আমি ধন্য হতে পারতাম, মানতে পারতাম, গ্রহণ করতে পারতাম। একজন মহাত্মা গান্ধী। কিন্তু সুযোগ হয় নি। এবং তার অহিংসাকেও আমি মানতে পারি নি। আমার স্ব-ভাবে অহিংসা নেই। সেই জন্যেই এগিয়ে সুযোগ করে নিয়ে তাঁর কাছে যাই নি বা যেতে পারি নি। আর একজনকে মানতে পারতাম, নেতাজী সুভাষচন্দ্র বসুকে। কিন্তু তা-ও পারি নি। কারণ ধীরেনবাবু। ১৯২৭-২৮ সনে ধীরেনবাবু সুভাষচন্দ্রের সমর্থক ছিলেন। সেই জন্যে তাঁর কাছেও যাই নি। গান্ধীজী নেতাজী দুজনেই ঈশ্বরকে বিশ্বাস করতেন, তাঁকে অনুভব করতেন, ডাকতেন। কিন্তু সুভাষচন্দ্র তাঁর অনুসরণকারীদের কেন যাচাই করে নেন নি জানি নে। তাঁর অনুসরণকারীদের মধ্যে আজ বহুজন নাস্তিক। ভারতবর্ষ স্বাধীন হল—তিনি জীবন দিয়ে সেটা দিয়ে গেলেন, কিন্তু এই যাচাই না করে অনুচর করে নেওয়ার জন্য তাঁর সেই আদর্শের প্রদীপটি নিবে গেল।

থাক ওসব কথা শিবনাথ, এখন আমার কথা শোন। ওই ধীরেনবাবুর খোঁচা খেয়েই আমার অগাধ বিশ্বাসে আঘাত লাগল। আস্তিক্যবাদের একটা বড় দায়িত্ব, শিবনাথ, তাকে অস্তির প্রমাণ দিতে হয়। নাস্তিকের সুবিধে, সে নাস্তিবাদী—নাস্তির আবার প্রমাণ কি দিতে হবে? মানুষ যখন নিজেকে জন্তুর দল থেকে আলাদা বলে ঘোষণা করে তখন হৃদয়ের প্রমাণ দিতে হয়। জন্তুদের প্রমাণ তার নখ এবং দাঁতেই আছে। আমি অস্তিবাদের প্রমাণ খুঁজতে বদ্ধপরিকর হলাম। আমার ভয়ঙ্কর স্ব-ভাব, সে অনুগত বাহনের মত আমাকে বহন করতে চাইলে। তারও মুক্তিকামনা আছে। পশুত্বের মধ্যে তারও তৃপ্তি নেই। আজ এই ফাঁসির হুকুমের পরও বলছি, নেই—নেই—নেই।

তুমি জান শিবনাথ, আমি সন্ন্যাসী হয়ে গিয়েছিলাম।

## ( খ )

সুদর্শন সন্ন্যাসী হয়ে গৃহত্যাগ করেছিল। তাঁর জন্য কাঁদবার কেউ ছিল না। মামারা পরের চেয়েও পর হয়ে গিয়েছিল। কেউ কিছু বললে তারা বলত—ওর কথা আমাদের বোল না। যাই হোক, কেউ কাঁদেও নি, কেউ বিস্মিতও হয় নি। বিন্দুমাত্র দুঃখও কেউ প্রকাশ করে নি। একা ঘুরত, একা থাকত, যা-কিছু ঘটত গ্রামে তার মধ্যে গিয়ে দাঁড়িয়ে ন্যায়-অন্যায়ের বিচার করেই ক্ষান্ত হত না—যে পক্ষ তার বিচারে ন্যায়-পক্ষ সেই পক্ষ অবলম্বন করে সরল কলহকে জটিল করে তুলত।

বিপ্রপদ তখন শখের থিয়েটারের শৌখিন বাবু। কালীকৃষ্ণদার ওষুধের দোকানে বসে আড্ডা দেয়, তামাকের সঙ্গে গাঁজা মিশিয়ে খায়, মিকশ্চারে মিশিয়ে টানে, মধ্যে মধ্যে ভাইনাম গ্যালেসিয়া তাও ঢেলে খায়। কালীকৃষ্ণদা বিচিত্র মানুষ, আচারে ব্যবহারে সদানন্দ,—রাগ নেই, রোখ নেই; স্ত্রী নেই, পুত্র নেই; অনুরাগ শুধু নেশায় আর হরিনাম ও ধর্মে-কর্মে। থিয়েটার দেখতে ভালবাসেন—কিন্তু অভিনয় করেন না; বসে বসে গোটা নাটকটাই আউড়ে

যান। তাঁর ওখানে আড্ডা বসে, বিপ্রপদরা কোলাহল করে; কালীকৃষ্ণদা হাসেন। তাঁর আর-একটি আনন্দ—লোককে ডেকে গাঁজা-মেশানো তামাক খাইয়ে। এই কালীকৃষ্ণদাও সুদর্শনকে দেখলে শঙ্কিত হতেন, বলতেন—নেশার জিনিসগুলো আড়াল দে। বিবেকানন্দ আসছে। লেকচার দিতে আরম্ভ করবে। কালীকৃষ্ণদার দেওয়া এই নামটা বিপ্রপদরা সাগ্রহে গ্রহণ করে ওকে ব্যঙ্গ করে বলত—বিবেকানন্দ।

এই বিপ্রপদ হঠাৎ এক সন্ন্যাসী আবিষ্কার করেছিল। আমাদের গ্রামে এসেছিলেন তিনি। সন্ন্যাসী সত্যই উচ্চমার্গের মানুষ। এই সন্ন্যাসীর সঙ্গেই সুদর্শন গৃহত্যাগ করেছিল। সুদর্শনের সন্ন্যাসী হওয়া আশ্চর্যের কিছু নয়, কিন্তু এই সন্ন্যাসীর সঙ্গে যাওয়া একটু বিস্ময়ের! কারণ এই সন্ন্যাসীর সঙ্গে তার প্রথমটা ঝগড়া হয়েছিল। সুদর্শন তাঁকে নাকি অপমান করেছিল বহু-লোকের সামনে।

সুদর্শন লিখেছে—সব কথা সকলে জানে না। জানার কথাও নয়। সত্য হলেই কথা বলে বেড়ানো যাদের স্বভাব শিবনাথ, তারা—কী বলব—যদি গাছের সঙ্গে তুলনা করি, তবে বলব—শোলার জাতের গাছ। শোলা দিয়ে ভেলা হয়, কিন্তু মহাজনী নৌকা হয় না বা জাহাজ হয় না। আমি শোলার জাতের নই। যা ঘটেছে জীবনে তা বলে বেড়াই নি। সত্য বলে বেড়াবার নয়—সত্য আপন অন্তরে অনুভব করবার জন্যে। যা ঘটেছিল তা আমি বলি নি।

ওই সন্ন্যাসীকে নিয়ে বিপ্রপদ মাতামাতি করেছিল, ভক্ত সেজে লোক জুটিয়েছিল; কিন্তু ওঁর সঙ্গে আমাদের গ্রামের প্রবেশ-মুখে আমারই দেখা হয়েছিল সর্বপ্রথম। এবং উনিই আমাকে প্রথম অপমান করেছিলেন। ভগবান আমি মানতাম—শিক্ষার মধ্যে সেই ভগবানকে মিথ্যে হয়ে যেতে দেখে আমি পিতৃহীনের মত কেঁদেছি, কিন্তু অদৃষ্ট আমি ঠিক মানতাম না। তাই বলছি, না—এটা হয়তো অদৃষ্টের নির্দিষ্ট পথেই তাঁর সঙ্গে আমার সেদিন দেখা হয়েছিল। ওই ডেটিন্যু ধীরেনবাবুর সঙ্গে সেই ঘটনার পর আমি তখন অধীর অস্থির হয়েছি—কোথায় কার কাছে এই প্রশ্নের উত্তর পাব? বই আমি বিশ্বাস করি না। যারা নাস্তিক, তারা চিন্তা করে যুক্তির পথে ঈশ্বর নেই ঘোষণা করেছে। কেউ ঈশ্বর পাবার সাধনা করে নি। যারা সাধনা করেছে তাদের কথা তাদের শিষ্যরা পল্লবিত করে লিখে গেছে। বিজ্ঞান আমি ভাল জানি না, কিছু পড়েছি, পড়েও তার মধ্যে অনেক কিছু বুঝি নি। তাঁরা সৃষ্টি-কথার নতুন রূপ যা সামনে ধরেছেন, তা আমি না-বুঝেও বহু কষ্টেই অসহায়ের মত বিশ্বাস করে নিয়েছি। তোমরা দুর্বল, তোমরা অনায়াসে মেনে নিয়েছ। কিন্তু বিশ্বাস করেও যে প্রশ্ন মেটে না। প্রশ্ন তো—কী ভাবে নয়; প্রশ্ন আমার—কেন? তোমরা ইংরেজিনবীশ; নমস্তে তোমাদের তত ভাল লাগে না যত ভাল লাগে গুডমর্নিং। ইংরেজীতেই প্রশ্নটা পরিষ্কার করি—"How things happened is of no importance compared with the question of why they happened.'

ঈশ্বরের ইচ্ছা। কিন্তু কোথায় ঈশ্বর? কে দেখেছে ঈশ্বরকে?

গীতাতেও পড়েছি, কৃষ্ণই বলেছেন অর্জুনকে—আমার যে সত্য ঈশ্বরের রূপ, সে রূপ তোমার ওই দেহজ দৃষ্টিতে দেখা যায় না।

ন তু মাং শক্যসে দ্রষ্টুমনেনৈব স্বচক্ষুষা।
দিব্যং দদামি তে চক্ষুঃ পশ্য মে যোগমৈশ্বরম্॥

তারপর আবার বলেছেন, দিব্যদৃষ্টিতে আমার যে রূপ দেখলে, বেদজ্ঞানে, তপস্যায়, দানে, যজ্ঞানুষ্ঠানে কিছুতেই সে রূপ দেখা যায় না।—

নাহং বেদৈর্ন তপসা ন দানেন চ চেজ্যয়া।

শক্যং এবং বিধো দ্রষ্টুং দৃষ্টবানসি মাং যথা ॥

তা হলে ? কে সেই দিব্যদৃষ্টি পেয়েছে ?

সেই দিব্যদৃষ্টি যার আছে তার সন্ধান আমি করেছি বৎসরের পর বৎসর। তাকে যাচাই করব। তারপর তাকে বলব—দাও, আমাকে ওই দৃষ্টি দাও। তখন আমার সেই সন্ধানের সবে আরম্ভ। আমি নিত্য আমাদের গ্রামপ্রান্তের শক্তিপীঠে যাই ; ধ্যান করি ; দাঁড়িয়ে থাকি। মানুষের পর মানুষ আসে। দলে দলে আসে ; মা-মা বলে চেঁচায়, মানত করে, হাড়িকাঠের গোড়ার মাটি নেয় ; পুষ্প, পা-ধোওয়া জল চরণামৃত বলে খায় ; ধন চায়, দৌলত চায়, আরোগ্য চায়, পরের সর্বনাশ চায়—চায় না কী ? বিপ্রপদের দল এসে জোড়হাত করে দাঁড়িয়ে থাকে। আমি বুঝতে পারি, চাচ্ছে কোন কুমারী বা সধবা বা বিধবার মন ; বশীকরণের জন্য জবাপুষ্প নিয়ে যায়। চিত্ত আমার চিৎকার করে।

কালাপাহাড়ের মত ভেঙে দেখতে ইচ্ছে করে—কী আছে ওর মধ্যে বা কী হয় ওই মৃত্তিকা-স্তূপ ভাঙলে ! সন্ধ্যায় আরতি শেষ হয়, ঢাকী ঢাক বাজানো শেষ করে চলে যায়, ভক্তরা গাঁজার প্রসাদ পেয়ে বাড়ি ফেরে, পুরোহিত আমদানির চাল-কলা-মণ্ডা-গামছা-কাপড় নিয়ে পোঁটলা বাঁধে ; আমি চলে যাই দেবস্থানের চারিপাশের জঙ্গলের ভিতর দিয়ে দক্ষিণ দিকের দিগন্তবিস্তৃত প্রান্তরে ; সম্মুখে অন্ধকারাচ্ছন্ন দিগন্তে কোপাই নদীর তটপ্রান্তের বনরেখা, দুই পাশের অন্ধকারের মধ্যে গ্রামপ্রান্তের বিচ্ছিন্ন বসতির দু-চারটি টিমটিমে আলো—মাথার উপর নক্ষত্রখচিত আকাশ ; তারই মধ্যে বসে থাকতাম, কখনও অধীরভাবে পায়চারি করতাম। কোথায় উত্তর ?

উত্তর নেই। উত্তর নেই। নেই উত্তর। নিরুত্তর অন্ধকারের মধ্যে শুধু প্রশ্নই শুনতাম। ঝিঁঝির ডাকের মধ্যে মনে হত, ওর মধ্যেও আমারই প্রশ্নের প্রতিধ্বনি বাজছে। জঙ্গলের মধ্যে শেয়ালে খরগোশ ধরত, তারা মরণ-যন্ত্রণায় চিৎকার করত, তার মধ্যেও শুনতাম প্রতিধ্বনি —হে ঈশ্বর ! কোথায় ঈশ্বর ?

কত চিন্তাই মনের মধ্যে ঘুরত, সারা জীবনই ঘুরল—আজও তার শেষ নেই। এই যেটুকু লিখেছি, এতেই বোধ হয়, হাঁপিয়ে উঠেছ। ভাবছ, তুমি তো বাপু ফাঁসির আসামী ; করেছ খুন ; খুন করেছ একটি নারীকে যে তোমার অঙ্গে গাছের অঙ্গের লতার মত জড়িয়ে ধরে দাগ রেখে গেছে। আর খুন করেছ বলছ বিপ্রপদকে। তা কই, তাদের কথা কই ? তোমার তত্ত্বকথা শুনব কত ? বিচারক বলেছে—তুমি ভয়ঙ্কর পাপী। কই, সেই নারীর কথা বল—মন একটু সরস হোক, ভয়ঙ্করত্বের কথা বল—একটু রোমাঞ্চ হোক।

বলব তাদের কথা। কিন্তু তার আগের কথা শোন। আমি তো সাধারণ নই শিবনাথ। আমি একটা যুগের প্রতিনিধি। তোমরা স্বীকার কর বা না কর—আমি জানি আমি একটা যুগের প্রতিনিধি। সমুদ্রের উপরের ঢেউ তোমরা—ঝড়ে উথলপাতল কর, আমি তলদেশের জলস্রোত। তোমাদের বেদনা আমার মত কজন বুকে ধরে ঘূর্ণাবর্তে পাক খায় ! তোমাদের সুখ আছে, দুঃখ আছে। আমাদের কজনের সুখ-দুঃখের অতীতের মর্মবেদনা আছে।

অপেক্ষা কর, নারীর কথা বলব, রোমাঞ্চের কথা বলব। দু-একটা হাসির কথাও হয়তো আছে, বলব। যাক, এখন কথা থাক, কাহিনী শোন।

এমনি সময় একদিন সন্ধ্যায়, কার্তিক মাস তখন, সম্মুখে কালীপূজা—কৃষ্ণপক্ষের সন্ধ্যায় হঠাৎ এক সময়ে চোখে পড়ল, প্রান্তরের উপর শূন্যলোকে একটা অগ্নিপিণ্ড যেন ভেসে চলে

আসছে। সে দৃশ্য আজও আমার চোখের উপর ভাসছে। হ্যাঁ, ভাসছে। প্রথমে মনে হয়েছিল, আলেয়া। আমাদের গ্রামের দক্ষিণ দিকের মাঠে নদীর ধারে আলেয়া আছে অনেককাল থেকে, কিন্তু সে আর-একরকম। সে জ্বলে আর নেবে। নেবে আর জ্বলে। তার পিছনেও আমি ধাওয়া করে দেখেছি। সে উল্কামুখী শেয়াল। নিজের চোখে দেখেছি। হাঁ করলেই মুখের ভিতর আগুনের দীপ্তি ফুটে ওঠে। এ আলো স্থির। নেবে না—শুধু গতিবেগে মধ্যে মধ্যে দুলছে। ভয় আমার নেই। আমি এগিয়ে গেলাম। দশ-বারো হাত দূরে যখন, তখন দেখলাম এক দীর্ঘকায় মানুষ একটা জ্বলন্ত কাঠের চ্যালা নিয়ে চলে আসছে। জ্বলন্ত অর্থে শিখায় দীপ্যমান নয়—জ্বলন্ত অঙ্গার ধক ধক করছে। আর চার পা এগোতেই দেখলাম, দীর্ঘকায় মানুষটির পরনে বহির্বাস, ঊর্ধ্বাঙ্গ নগ্ন; গলায় রুদ্রাক্ষের মালা, পিঠে বোঁচকা, কাঁধে ঝোলা। সন্ন্যাসী। বয়সে প্রাচীন। মাথার চুল খুব ছোট করে ছাঁটা, বোধ করি কামানো ছিল—এখন কদমফুলের কেশরের মত বেরিয়েছে। হাতের জ্বলন্ত কাঠের অর্থ আমি জানতাম। সন্ন্যাসগ্রহণের দিন যে হোমকুণ্ড জ্বেলেছিলেন, যে অগ্নিকে সম্মুখে রেখে সব ছেড়েছিলেন, সেই অগ্নিকেই বাকী জীবনটা বহন করে নিয়ে চলেছেন। যেখানে যাবেন, সেইখানে এই আগুনে আবার কাঠ দিয়ে ধুনি জ্বালবেন, আবার যেদিন উঠবেন সেদিন ওই ধুনির একখানি জ্বলন্ত কাঠ বয়ে নিয়ে চলবেন। ওই ধুনির কাঠ স্পর্শ করেই বসে থাকবেন। মুহূর্তে আমার বড় ভাল লাগল। সেই অসাধারণ দীর্ঘকায় মানুষটির দিকে তাকিয়ে ছিলাম বিমুগ্ধ বিস্ময়ে। তিনি আমাকে দেখেই হিন্দীভাষী জিহ্বার বিশেষ টানযুক্ত বাংলায় প্রশ্ন করলেন—বাবা, এহি শক্তিপীঠ অট্টহাস ?

সসম্ভ্রমে বললাম, হ্যাঁ বাবা। এই পথ।

—জঙ্গলের ভিতর যেতে হোবে ?

—হ্যাঁ। আসুন আমিও যাব, পথ দেখিয়ে নিয়ে যাই।

—তুম নিজে যাবে, না হামায় লিয়ে যাবে ?

—না, আমিও যাব।

—তবে চল।

আমার পেছন ধরে সন্ন্যাসী এলেন মায়ের মন্দিরে। তখন সমস্ত দেবস্থলটাই জনশূন্য। খাঁ-খাঁ করছে। থাকবার মধ্যে ভাগ্যক্রমে পুরোহিত তখনও আছেন। পুরোহিতকে বললাম, ইনি এসেছেন, এখানে থাকবেন। কোথায় থাকবেন ?

থাকবার জায়গা অনেক। কিন্তু যুগের প্রভাব এখানেও পড়েছে। দেবস্থল অভিভাবক-হীন। পুরনো সব ব্যবস্থাই বিপর্যস্ত। জমিদারেরা সেবায়েত, দেবতার অভিভাবক, আধুনিক কালের মানুষ সমুদ্রের উপরের ঢেউ, পশ্চিমী ঝড়ো বাতাসে আছড়ে পড়েছে—সমাজের উপর আর ধর্মবিশ্বাসের উপর। আর ইংরেজের পাথর-বাঁধানো বন্দরের ডক-ইয়ার্ডে, শৌখিন সমুদ্রস্নানের বীচের উপর গড়িয়ে প্রণতি জানাচ্ছে। মন্দিরের চারিপাশের ঘরগুলি কোনটা গরুর গোয়ালে পরিণত হয়েছে—কোনটায় বলির পাঁঠা থাকে, কোনটায় থাকে ভাঙা দরজা-জানালা—কাঠ-ঘুঁটে-কয়লা। বারান্দাটায় দিনে পাঁঠা বাঁধা থাকে, সে জায়গাটাও ময়লায় আবর্জনায় পরিপূর্ণ, গন্ধে বমি আসে। পুরোহিত বিব্রত হয়ে বললেন—এখানে কোথায় থাকবেন বাবা ? এই দেখুন অবস্থা। লণ্ঠনটা তুলে ধরলেন তিনি। তারপর আবার বললেন—তার চেয়ে গ্রামে বাবুদের ঠাকুরবাড়ি যান, সেখানে আরামে থাকবেন।

—আরামকে লিয়ে তো আসে নাই বাবা। ঠাঁই না হোবে তো কোই গাছ তলেমে চল

যায়েগা রাত।

পুরোহিত ব্রাহ্মণ লোভী, হয়তো মিথ্যাবাদীও বটে ; তবু অভ্যাসগুণে খানিকটা সন্ন্যাসী-অতিথির উপর শ্রদ্ধাও আছে ; দায়িত্ববোধ কিছুটা সব মানুষেরই থাকে। বিব্রত হয়ে সে বললে—তা হলে এই বারান্দার খানিকটা পরিষ্কার করে দি—

সন্ন্যাসী বললেন—হামি আপনে করিয়ে লিওম বাবা, লেকিন শরীর হামার আচ্ছা নেহি। ক্লান্ত হো গিয়া। সাড়ে তিন হাত সাফা হোনেসে হোয় যাবে।

আমি বললাম—আমি দিচ্ছি। আপনি আলো দেখান।

নিজেই আমি ঠাঁইটা জল এনে ধুয়ে পরিষ্কার করে দিলাম, কাঠ এনে দিলাম ; সন্ন্যাসী সেই জ্বলন্ত কাঠখানা পেতে তার উপর কাঠ চাপিয়ে দিলেন। পুরোহিত কয়েকখানা বাতাসা, একটা মণ্ডা রেখে চলে গেলেন। সন্ন্যাসী নিজে ঘাটে জল আনতে গেলেন। আমি আগুনের দিকে চোখ রেখে ভাবছিলাম। ভাবছিলাম দীক্ষার কথা, গুরুর কথা। এই মানুষ কি জানে না সেই সন্ধানের কথা? অন্ধকারের মধ্যে মানুষটিকে বিচিত্র বোধ হচ্ছিল। বহুদিনের মানুষ। অন্ধকারের মধ্যে বুঝতে পারি নি কিন্তু পুরোহিতের হাতের লণ্ঠনের আলোয় মানুষটিকে দেখলাম, ছ ফুটেরও বেশী খাড়া সোজা মানুষ, কিন্তু চোখে মুখে সর্বাঙ্গে বহু প্রাচীন শালগাছের মত বয়সের এক বিচিত্র চিহ্ন স্পষ্ট রয়েছে। অনেক খণ্ড কালকে যে অতিক্রম করেছে, সে কি মহাকালকে চকিতের মতও দেখে নি? দেখেছে। মন বলল—দেখেছে। মন বলল—ওকে প্রশ্ন কর। কিন্তু কী বলে প্রশ্ন করব? কী করে সরাসরি জিজ্ঞাসা করব, ভগবানকে দেখেছেন? দেখতে পারেন?

ঠিক সেই সময় সন্ন্যাসী জল নিয়ে ফিরে এলেন। ধুনির পাশে কম্বলের উপরে বসে বললেন—ভগবান তুমারা মঙ্গল করে বাবা। অব তুমরা ছুটি। ঘর যাও। আমার ভি ছুট্টি মিলে।

বললাম, যাব। একটা কথা বলতে চাই।

—বোলো।

—আমার মনে অনেক প্রশ্ন বাবা। তার জন্য অনেক অশান্তি। গুরু ভিন্ন তার উত্তর মিলবে না। আপনি আমাকে দীক্ষা দেবেন?

—দীক্সা? ধুনির আগুনের আলো-পড়া আমার মুখের দিকে চাইলেন।

আমি বললাম, হ্যাঁ। দীক্ষা। আমি হাত জোড় করলাম।

সন্ন্যাসী বললেন, সুধা রাখতে হলে স্বর্ণপাত্রের প্রয়োজন বাবা, মৃৎপাত্রে হয় না।

মুহূর্তে আমি উঠে দাঁড়ালাম। যেন চাবুক পড়ল পিঠে। তবুও আত্মসংবরণ করে বললাম, নমো নারায়ণায় বাবা। আমি তা হলে চললাম।

চলে এলাম। সমস্ত অন্তরে যেন একটা জ্বালা অনুভব করেছিলাম সমস্ত রাত্রি। আমি মৃৎপাত্র? আমি মৃৎপাত্র? ভাল।

পরের দু-তিন দিন ওই শক্তিপীঠের দিকে গেলাম না। সন্ন্যাসীর সঙ্গে দেখা হবে বলেই গেলাম না। চার দিনের দিন গ্রামে প্রায় কলরব শুনলাম—আশ্চর্য এক সাধু এসেছেন শক্তিপীঠে। ভূত-ভবিষ্যৎ-বর্ত্তমান তিনই তাঁর নখদর্পণে। ঈশ্বর-জানিত মহাপুরুষ। মহাযোগী।

সেদিন বিকেলবেলা গেলাম। দেখতে গেলাম। গিয়ে কিন্তু সাধুর সম্মুখে গেলাম না, যাবার সময় পাশে তাকিয়ে দেখে গেলাম প্রায় একশো লোক বসে আছে, আর সন্ন্যাসী শাস্ত্র-কথা বলছেন। আমি সরাসরি গিয়ে মন্দিরের সামনে দাঁড়ালাম। প্রণাম করতে গিয়ে বলে-

ছিলাম, তুমি সত্য না মিথ্যা জবাব দাও। সত্য বলে স্তুতি করলে প্রসন্ন হতে দেরি হয়—তবে মিথ্যেই বলছি, আমাকে নাশ কর, ধ্বংস কর; বুঝতে পারব তুমি আছ।

হঠাৎ ছুটে এল বিপ্রপদ। সে প্রায় হাঁপাচ্ছিল।—এই যে, এই যে সুদর্শন, তোমাকে যে বাবা খুঁজছেন? ডাকছেন।

—কে? কে ডাকছেন? বুঝতে পেরেও আমি না-বোঝার ভান করেছিলাম।

—সাধুবাবা গো! ওই যে। রোজই তিন দিন ধরেই খুঁজছেন তোমাকে।

—আমাকে? কেন?

—এস না বাপু! সে কি আর আমাকে বলেছেন?

অন্য সময় হলে আমি যেতামই না। বিপ্রপদ যে-সাধুর ভক্ত—সে সাধুর কাছে যাবার স্থান আর যারই হোক, আমার নয়। তবুও গেলাম। চিত্তের ক্ষোভ আমার যায় নি। গিয়ে বারান্দার নীচে দাঁড়িয়ে বললাম, নমো নারায়ণায় বাবা।

—নমো নারায়ণায়। তুমিই সুদর্শন? হাঁ—হাঁ—সেই বটে তুমি। সে রাত্রে অনেক করেছ হামার।

হেসে বললাম, আপনি অতিথি, বৃদ্ধ সন্ন্যাসী, তাই করেছি। যে-কেউ থাকলে করত বাবা।

—তা তুমি তো কই আউর এলে না। তুমি তো আমার কাছে দীক্‌সা নিতে চাইছিলে?

—কী করব এসে বাবা? আমি দীক্ষার কথা বলতে আপনি বললেন সুধা রাখতে স্বর্ণপাত্র চাই বাবা, মৃৎপাত্রে হয় না।

—হাঁ—হাঁ। উ তো ঠিক কথা আছে বাবা। কিন্তু এহি তো হিঁয়া শাস্ত্রকথা হোতা, প্রশ্ন হোতা, জবাব হোতা, এহি তো দীক্‌সাকে কাম হোতা বাবা।

বললাম, সে ওদের হোক। ওরা ধন্য। ওতে আমার ঠিক দরকার নেই। আর আপনার কাছে আমার আসতে ভয় আছে বাবা।

—ভয়? ডর? কাহে বাবা? কী ডর আছে বাবা হামার কাছে?

জবাবটা মুহূর্তে মনের মধ্যে যুগিয়ে দিল কেউ। কে আর? আমার স্ব-ভাব। আমি বললাম, তা হলে আমি একটা গল্প বলি বাবা। ছেলেবেলা পড়েছিলাম—একদিন এক নদীতে দুটি কলসী ভেসে যাচ্ছিল। কোন স্নানের ঘাট থেকে নদীর জলে ভেসে গিয়েছিল বোধ হয়। তার একটি মাটির, অপরটি ধাতুর, ধরে নিন সেটি সোনার। এখন দুটি কলসীর মধ্যে দূরত্ব অনেক। হয়তো একটি এ পারের, অন্যটি আর এক পারের। একসময় ওই সোনার কলসীটি ওই মাটির কলসীটিকে ডেকে বললে—ওহে মৃৎকলসী, আমরা তো দুজনেই ভেসে চলেছি একই মুখে, তা এস না, কাছে এস—দুজনে একসঙ্গেই চলি। তখন মৃৎকলসী বললে—অনেক ধন্যবাদ তোমাকে। কিন্তু আমাকে তুমি মাফ্ কর, কেন না তোমার দেহ ধাতুময়, আর আমি নিতান্তই ভঙ্গুর, মাটির। কোনক্রমে যদি অনিচ্ছাক্রমেও সংঘর্ষ হয়, তবে তোমার কোন ক্ষতি হবে না, হয়তো অপরাধও থাকবে না, কিন্তু আমি আমার নিজের ভঙ্গুরতার জন্যে ভেঙে চুরমার হয়ে যাব। আপনি স্বর্ণপাত্র, আমি মৃৎপাত্র বাবা, আপনার কাছে আমার আসা তো নিরাপদ নয়।

গোটা আসরটা স্তম্ভিত হয়ে গিয়েছিল আমার স্পর্ধিত উত্তর শুনে। অবাক হয়ে আমার মুখের দিকে তাকিয়ে ছিল। একটি বিশ-বাইশ বছরের ছেলে এই শতবর্ষবয়সী সাধকের মুখের উপর এমন জবাব দিলে! বোধ করি শঙ্কিত বিস্ময়ে প্রতীক্ষা করছিল—এখুনি হয়তো সাধুর রোষকটাক্ষে ভস্ম হয়ে যাব। বিংশ শতাব্দীর তিরিশ সালের কাছাকাছি কালে এত বড়

অসম্ভব পরিকল্পনা যদি বা মনে না-ই এসেছিল, তবু এটুকু তারা স্থির বলে জেনেছিল সে সন্ন্যাসী ক্রুদ্ধ গর্জনে নিদারুণ অভিসম্পাতে আমাকে অভিশপ্ত করবেন।

সন্ন্যাসীও স্তব্ধ বিস্ময়ে আমার দিকে তাকিয়েছিলেন। আজ ভাবি—এবং মনে মনে লজ্জিত হই—কারণ তিনি অভিসম্পাত আমাকে দেন নি। নিজেকে সংযত করেছিলেন। বোধ করি ভাবছিবেন—কী উত্তর দেবেন আমাকে? আমি কয়েক মুহূর্ত অপেক্ষা করেছিলাম, তারপরই হাত তুলে নমস্কার করে বলেছিলাম, নমো নারায়ণায় বাবা। আমি আসছি।

সন্ন্যাসীও হাত তুলে বলেছিলেন—নমো নারায়ণায় বাবা।

## শিবনাথের কথা

শ্রোতাদের কেউ ওই রাত্রির কথাটা জানত না। স্বর্ণপাত্র মৃৎপাত্রের কথাটা শুনেও সকলের বোধগম্য হয় নি। কারণ সুদর্শনের পক্ষে অহেতুকভাবে এমন কথাটা বলাও তো অসম্ভব ছিল না। সতেরো-আঠারো বছর বয়সে হেডমাস্টারের মুখের উপর সে বলেছিল—অন্যায়ের প্রতিবাদের অধিকার মানুষের জন্মগত। ওটা নেওয়ারই অপেক্ষা রাখে, দেওয়ার অপেক্ষা করে না। এবং বলেই ক্ষান্ত হয় নি, ইস্কুলও ছেড়ে দিয়েছিল। সুতরাং তেমন উদ্ধত তরুণের ওই কথাগুলির অর্থ কেউ খোঁজে নি, শুধু তার ঔদ্ধত্যের আর একটি বিচিত্র প্রকাশ বলে ধরে নিয়েই খুশী ছিল। অবশ্য অর্থ জানলেও ইতর-বিশেষ কিছু হত না—বরং সন্ন্যাসী তাকে মৃৎপাত্র বলেছেন বলে নিন্দামুখর হয়ে উঠত প্রখরভাবে।

যাই হোক, এই সন্ন্যাসীর সঙ্গেই বছর খানেক পর সে গৃহত্যাগ করেছিল। এর মধ্যে জটিল কাণ্ড একটা কী ঘটেছিল। সব জানি না, বিদেশেই থাকতাম। তবে শুনেছিলাম, গ্রামের লোক সন্ন্যাসীর ভ্রষ্টরূপ আবিষ্কার করে ক্রমে তাঁর উপর বিরূপ হয়ে তাঁকে লাঞ্ছনা করতে গেল যেদিন, সেদিন বিচিত্রবুদ্ধি সুদর্শন এসে তাঁর পাশে দাঁড়িয়েছিল। আমার কাছে তার অর্থ দুর্বোধ্য ঠেকে নি, শুধু আমি কেন, অনেকেই তার সেই ব্যাখ্যাই করেছিলেন। সেদিন সন্ন্যাসীর পাশে দাঁড়িয়ে তাঁকে রক্ষা করে অপমানের শোধটা সে চরম করে তুলে নিয়েছিল।

সেদিন যখন ধাতুপাত্রটির উপরের গিলটি চটে গিয়ে জলে তার লোহার অঙ্গে জং ধরে ফুটো হয়ে ডুবছিল, তখন মৃৎপাত্রটি কাছে গিয়ে বলেছিল—আমাকে আশ্রয় কর, আমি তোমাকে আর কিছু না পারি, কিনারায় নিয়ে ফেলে দিতে পারব। কিন্তু সুদর্শন লিখেছে—না। এ ধারণা কোর না শিবনাথ। সংসারে কুটবুদ্ধি, অসৎ অভিপ্রায়ই সব নয়। সৃষ্টিতে সংসারে কলুষই সর্বস্ব নয়। আরও আছে। আরও আছে। সেদিন, অর্থাৎ ওই সন্ন্যাসীটির পাশে যেদিন গিয়ে দাঁড়িয়েছিলাম, তাঁর পক্ষ নিয়েছিলাম—সেদিনও এই বিশ্বাস জীবনের প্রবল প্রচণ্ড বিপর্যয়ের মধ্যেও পাহাড়ের চূড়ার মত অটল ছিল। বুঝতে পারছিলাম দূরে মাটির গভীরতম গভীরে কম্পন জেগেছে। ভূমিকম্পের পূর্বে একটা গর্জন হয় শুনেছ? ভীষণ গর্জন—দশ-বিশখানা ট্রেনের শব্দের মত। বিহার ভূমিকম্পে ওই শব্দটা আমি শুনেছিলাম। হয়তো বহুজন শুনেছিল। তেমনি গর্জনই শুনেছিলাম তখন। ইউরোপে শুরু হয়েছে ভূমিকম্প; রাশিয়াতে তো বিশ্বাসের পাহাড়—তার উচ্চতম চূড়া—যেখানে উঠে মানুষ হাত বাড়াত ঊর্ধ্বলোকের দিকে অসীম শূন্যতার মধ্যে এবং ভাবত যে-কোন মুহূর্তে পাবে তাঁর চরণস্পর্শ; যিনি

ঈশ্বর ; যিনি সকল করুণার ও ক্ষমার কেন্দ্র, সকল সততার ও ন্যায়ের কেন্দ্র ; মায়া মমতা প্রীতি প্রেমের কেন্দ্র উৎস ; সকল মাধুরীর কেন্দ্র, সকল সৌরভ সকল মধুর উৎস ; সকল শান্তির আধার ; সকল সুখের আশ্রয় তাঁকে বা তাঁর স্পর্শে সে সব গ্লানি সব অভাব থেকে মুক্ত হবে—সে জানতে পারবে তাঁকে এবং সঙ্গে সঙ্গে নিজেকে ; সেই ঈশ্বর-বিশ্বাসের পাহাড়, সভ্যতার আদিকাল থেকে আজও পর্যন্ত—কালের প্রবলতম ভয়ঙ্করতম ভূমিকম্পে চুরমার হয়ে অতলের কোন্ নিরুদ্দেশে তলিয়ে গেছে এবং সেখানে সৃষ্টি হয়েছে গভীর সমুদ্রের, যেখানে আর ওসব বিশ্বাস নেই, অর্থাৎ জীবনাতীত কিছু নেই, যা আছে তা জীবনেই আছে—সুতরাং থাকবার মধ্যে আছে বেঁচে থাকার নিরন্তর চেষ্টা। মন মরবে। থাকবে দেহ আর বুদ্ধি। ঘটনার অতিরিক্ত সত্য কিছু নেই। এবার আর ক্রাইস্টের রেসারেকশন হবে না। এই তাঁর শেষ সমাধি। সেই প্রলয়ঙ্কর পরিবর্তনের জন্য যে ঝড় বল ঝড়, কম্পন বল কম্পন আসছে—তার সূচনার মধ্যেও তখন আমি দাঁড়িয়ে আছি পাহাড়ের মত অটল বিশ্বাসের কঠিন ভূমিতে। ওই ধীরেনবাবুর মত নাস্তিক স্বার্থসংযুক্ত বাস্তববাদী কর্মীদের আবির্ভাবে সে কম্পন এসেছে। তাদের সঙ্গে লড়াই করেও তখনও বিশ্বাস করি—আরও আছে, অনেক আছে। আজ এই মৃত্যু-যবনিকার সামনে দাঁড়িয়ে আবারও মনে হচ্ছে, আছে। আরও আছে। অনেক আছে। জন্ম-জীবন মৃত্যু এরই মধ্যে সব শেষ নয়। আগেও আছে পরেও আছে। সংসারে দেহের তাগিদে যা ঘটে তাই অবশ্যম্ভাবী বাস্তব নয়। তা ছাড়া আরও আছে, অনেক আছে—অথবা অনেক কিছুরও ওজন-পরিমাণের অতিরিক্ত কল্পনাতীত বিরাট কিছু'আছে। সেদিন তো সে বিশ্বাস অটলই ছিল। আরও আছে।

## সুদর্শনের কথা

### ( ক )

আরও আছে। অনেক আছে ; গাছভরা ফুল ফোটে, সে আকাশকুসুম নয়, কারণ মাটির নীচে অজস্র-অসংখ্য মূল-জাল সহস্র মুখে অন্ধকারে পচনরস পান করে। আবার তত্ত্বকথা হয়ে যাচ্ছে। কী করব ? না বললে যে বোঝাতে পারছি না। তোমরাও বুঝতে পারবে না। তোমরা মৌমাছি, ভ্রমরের মত শূন্যলোকে ফুলের সম্ভারের চারিদিকে উড়ে বেড়াও, পাখা কাঁপিয়ে সেই মধু পান কর। আমি দুই-ই দেখি, তাতেও সন্তুষ্ট নই ; আমি মাটি খুঁড়ে সেই অন্ধকারে ফুলের উৎস খুঁজি। ফুলকে নিষ্পেষণ করে দেখি। আমি মানুষ। তোমরা মৌমাছি, ভ্রমরের মতই পুষ্প-রসের অভাবে বা ঝড়ঝাপটায় মর, মরার আগে কাঁদ। আমরা মরি না, দেহত্যাগ করি। আমি হেরেছি আমার স্ব-ভাবের ভয়ঙ্করীর কাছে। কিন্তু জেনেছি সেই ভয়ঙ্করীর ওই একটি মূর্তিই নয়—তার আর একটি মনোহারিণী, পরম মাধুর্যময়ী সুন্দরী রূপও আছে। সে শুধু বিনোদিনীই নয়—সে কল্যাণী, সে শুভা, সে সতী। সে যাকে খোঁজে তাকে যখন পায় তখন সে হয় গৃহলক্ষ্মী। যখন পায় না তখন সে রাক্ষসী ভয়ঙ্করী। থাক তত্ত্বকথা। সাধুর সঙ্গে পরে যে ঘটনাটি ঘটেছিল, তাতে আমি যা করেছিলাম, তার মধ্যে একবিন্দু কলুষ ছিল না। বিশ্বাস করতে অনুরোধও করছি না—বলছি, অবিশ্বাস করলে সত্যকে পাবে না। আমার মতি, আমার কর্ম সব-কিছুর মধ্যে যিনি রূপ নিয়েছিলেন—তিনি

কল্যাণী, তিনি সতী। সব করেছি আমি সৎ-সত্তার নির্দেশে। কারণ ওখানে সত্যকে আমি প্রসন্নচিত্তে সসম্ভ্রমে উপলব্ধি করেছিলাম।

সন্ন্যাসীর নামে অপবাদ রটল। ওই বৃদ্ধের নামে নারী নিয়ে ব্যভিচারের অপবাদ রটল। রটনার মূলে ছিল ওঁর একদা-মহাভক্ত বিপ্রপদ। এবং সেই রটনা নিয়ে সন্ন্যাসীর বিচারকর্তা সেজেছিলেন গ্রামের তিন বাবু, তান্ত্রিক ব্যভিচারী। বলি শোন।

আমাদের গ্রাম অথবা শক্তিপীঠ সন্ন্যাসীর ভাল লেগেছিল। হয় তিনি এখানকার পীঠে ভক্তি নিবেদন করে তৃপ্তি পেয়েছিলেন, অথবা এখানকার ভক্তদের ভক্তি পেয়ে তিনি প্রলুব্ধ হয়েছিলেন। হয়তো বা দুটোই সত্য। তবে আংশিক। আসল সত্যটা আমি জেনেছিলাম, সন্ন্যাসীর দম্ভে আমি আহত হয়েছিলাম, কিন্তু এই সত্যটি আমার বড় ভাল লেগেছিল। কারণ তখন আমি ক্ষুরের ধারের উপর চলি। আমি অবতার হই বা না হই আমার মধ্যে বিরাটের প্রেরণা অনুভব করি। বিরাটের উপাদান দুটি। এক শক্তি, অপরটি দীপ্তি। মানুষের জীবনে দীপ্তির প্রকাশ সত্যে ন্যায়ে। আমি ন্যায়বিচার করে এই সত্যকে উপলব্ধি করেছিলাম।

প্রথমবার সন্ন্যাসী এসে দিন-সাতেক ছিলেন। মাস দুয়েক পর তিনি আবার আসেন শক্তিপীঠে। প্রথমবার মেয়েরা, যারা শক্তিপীঠে প্রণাম করতে যেত, তাদের সঙ্গে কথা বলতেন না, আশীর্বাদ করতেন হাত তুলে। কেউ কিছু দিয়ে গেলে সেটা সেখানেই পড়ে থাকত, ছুঁতেন না। দ্বিতীয়বার তিনি এসেছিলেন, তার কারণ তিনি আমাকে বলেছিলেন, আমার জন্য। আমার ওই কথাগুলি তাঁর মর্মে কাঁটার মতই বিঁধেছিল। কিন্তু দ্বিতীয়বার এসেই তিনি খানিকটা অসুস্থ হয়ে পড়েছিলেন। উপবাস করে শুয়েছিলেন, ভক্তেরা এসে ফিরে গিয়েছিল। দু-একজন সেবার জন্য রাত্রে থাকতেও চেয়েছিল, কিন্তু তিনি না-ই করেছিলেন সকলকে।

আমাকে পরে বলেছিলেন—সেবা কইকো ন লেনা। লেনা তো দেনা হায় বাবা। দেনদার হোনা ন চাহিয়ে। ঋণ তো বন্ধন।

কারও কাছে বাঁধা পড়তে তিনি চান নি; কিন্তু দুনিয়ার প্রাণের খেলায় বিশ্বব্রহ্মাণ্ডের বিরাট খেলায় বন্ধনই তো সব। সবই তো বাঁধা। বাঁধা আছে—তাই আছে। বাঁধন কাটলে এখানে ঠাঁই নেই—স্থান কাল সবের অতীত হয়ে যেতে হয়। তাই যে-জন বাঁধন ছিঁড়তে যায় তাকে অন্য জনে বাঁধে। দুনিয়ার বিচিত্র বিধিবিধান—বাঁধন কেটেও আবার পরতে হয়। এ তো শুধু মানুষের কথা নয়—সমস্ত কিছুরই এক কথা। সূর্য চন্দ্র পৃথিবী—বস্তু-জগৎই শুধু নয়, প্রাণ-জগৎও তাই। প্রাণ, প্রাণের বন্ধনে বাঁধা। সে যত কাটে বাঁধন, তত বাঁধা পড়ে। বাঁধন কাটে আর কাঁদে। সেদিন সীতারাম সাধু নিজের অসুস্থতার পরিমাণ ঠিক বুঝতে পারেন নি। হয়েছিল ব্যাসিলারি ডিসেন্ট্রি। রাত্রের দিকে সেটা দেখা দিয়েছিল প্রবল প্রকোপে। মধ্যরাত্রির পর পর্যন্তও তিনি উঠে বাইরে গেছেন। তারপর আর পারেন নি। ওই বারান্দাতেই মলত্যাগ করেছেন। তারপর বিছানায় অর্থাৎ কম্বলটাতেই। ভোরবেলা ক্লেদাক্ত দেহে নির্জীবের মতই পড়েছিলেন বারান্দার প্রান্তে, খুঁটির গায়ে গড়িয়ে এসে পড়েছিলেন। আকণ্ঠ তৃষ্ণায় বুকটা মরুভূমি হয়ে গেছে। যোগাভ্যাসী আত্মাকেও শুষ্ক আর্ত দেহ ধৈর্যের সীমা অতিক্রম করিয়ে টেনে এনে ফেলেছে নিজের সীমানায়।

ভোরবেলা গ্রামের মেয়েরা যান শক্তিপীঠের দ্বারপ্রান্ত মার্জনা করে প্রণাম করতে। দেবী-

প্রণাম সেরে তাঁরা আগন্তুক সাধুদেরও প্রণাম করেন। তাঁরাই ওঁকে প্রথম দেখেন। কিন্তু স্পর্শ কেউ করেন নি। ভিড় করে সামনে দাঁড়িয়েছিলেন। কী করবেন? সীতারাম পড়েই ছিলেন। তখনও তাঁর মনে দ্বন্দ্ব—এদের কাছে সাহায্য চাইবেন অথবা চাইবেন না! হয়তো অহঙ্কার। ভাবছিলেন, এদের কাছে প্রাণরক্ষার জন্য সাহায্য চেয়ে সাধারণ আর্ত মানুষের মত ছোট হয়ে যাবেন! অথবা হয়তো বা সত্যিই বৈরাগ্য। সে তিনিও বলতে পারেন নি। পরে যখন আমাকে সব কথা বলেন, তখন ঠিক এই কথাই বলেছিলেন আমাকে—না, মালুম নেই! তবে এটা তিনি স্বীকার করেছিলেন যে, বুকের মধ্যে অভিমান তাঁর উথলে উঠছিল। এতটুকু মমতা নেই, স্নেহ নেই তাঁর জন্যে? শুধু শ্রদ্ধা, ভয়, আর সেই শ্রদ্ধা, ভয় ঘুচে গেলে ঘৃণা, অবজ্ঞা, উপহাস?

ঠিক সেই সময় একটি বাঁশীর মত মধুর কণ্ঠ করুণ সুরে বেজে উঠেছিল। একটি তরুণী ভিড় ঠেলে এসে সামনে দাঁড়িয়ে দেখবামাত্র বেদনার্ত কণ্ঠে বলে উঠল—আহা-হা! এবং কাছে এসে তাঁকে ডেকেছিল—বাবা! গোসাঁইবাবা!

সীতারাম সাধু তার দিকে তাকিয়ে নীরব দৃষ্টিপাতে সাড়া দিয়েছিলেন, তাঁর চোখ তখন জলে ভরে উঠেছে। জীবনের আদিম ভাষা—তার অভিব্যক্তি অভ্রান্ত এবং অমোঘ। মেয়েটিরও চোখ মুহূর্তে সজল হয়ে উঠেছিল। সে আর দ্বিধা করে নি, সাধুত্বের মহিমার কথা বাধা হয় নি, তাঁর সর্বাঙ্গের ক্লেদাক্ততায় ঘৃণা বোধ করে নি, সঙ্গে সঙ্গে তাঁর মাথার গোড়ায় বসে মাথাটি কোলে নিয়ে কমণ্ডলু উদ্যত করে বলেছিল—একটু জল খান বাবা।

সাধু সাগ্রহে হাঁ করেছিলেন এবং সে মুখে জল ঢেলে দিয়েছিল। ওদিকে সমবেত মেয়েদের মধ্যে আচরণ ও আচারতত্ত্বদর্শিনীরা বলে উঠেছিল—তুমি ওঁকে ছুঁলে?

—ছুঁলে, ছুঁলে, ওঁকে এই ময়লামাটি-মাখা অবস্থায় জল খাওয়ালে? এত বড় সাধু! ওঁর না হয় এখন জ্ঞান নেই! তা বলে—?

—পাপ আমার হবে। উনি এখন বাঁচুন।

সাধু তখন আবার হাঁ করছেন—জল দাও। জল। শুধু গলা নয়, শুধু বুক নয়—দেহের রোমকূপে-কূপে তখন তৃষ্ণা জেগে উঠেছে।

মেয়েটি তাঁকে জল খাইয়েই পরিচর্যার শেষ করে নি, কাঠ ঘুঁটে জ্বেলে জল গরম করে তাঁর সর্বাঙ্গের ক্লেদ মুছিয়ে পরিষ্কার করে, বারান্দার মল-ময়লা মুক্ত করে, তাঁকে ধুনির কাছে বসিয়ে, পুরোহিতকে একটু দেখতে বলে বাড়ি চলে এসেছিল—এবং বার্লি তৈরি করে নুন লেবু একটু আদাকুচি নিয়ে ফিরে এসে তাঁকে বলেছিল—একটু খান বাবা। খেলে গায়ে বল পাবেন।

সন্ন্যাসী বলেছিলেন—দাও। বার্লিটুকু খেয়ে বলেছিলেন—তুমি সাক্ষাৎ নন্দরানী।

নন্দরানী নামটি মধুর এবং বৃন্দাবনের স্মৃতি-জড়ানো। কিন্তু নন্দরানী কে—এ কথা সকলের ঠিক মনে পড়ে না শিবনাথ; তোমারও মনে আছে কিনা এমন সন্দেহ হয় আমার মনে। নন্দরানী মাতৃনাম। নন্দের গৃহিণী মা-যশোদা। রাধা নন। কেন বলছি জান, এরপর ওই নন্দরানী নাম নিয়েও লোক তার মধ্যে কলুষ সম্পর্কের সন্ধান করেছে। সে কথা পরে বলছি।

মেয়েটি কিন্তু সেদিন ওই নামকরণে ঝরঝর করে কেঁদেছিল। সে বালবিধবা, সে বন্ধ্যা।

সন্ন্যাসী তা জানতেন না। তিনি তার পরে বললেন—তোমার গোপাল শতায়ু হোবে মা।

মেয়েটি কিছু বলে নি। বলেছিল পুরোহিত, সে পাশে দাঁড়িয়ে ছিল। বলেছিল—ওর সন্তান নেই বাবা। নিঃসন্তান, বিধবা।

এবার সকাতরে সন্ন্যাসী ডেকেছিলেন ভগবানকে—হে পরমেশ্বর!

মেয়েটি তখন চলে গেছে।

দুদিন পরই সন্ন্যাসী সুস্থ হয়ে চলে গেলেন।

মেয়েটি কে জান?

রমণবাবুকে মনে আছে? পোস্টমাস্টারি করতেন? গ্রামের মানুষ চাকরি করতে গিয়ে বিদেশী হয়ে গিয়েছিলেন; খুব কমই গ্রামে আসতেন, তাই বলছি। চাটুজ্জেপাড়ার রাধারমণ চাটুজ্জে। সেকালের কুলীনের ছেলে এণ্ট্রান্স পাস করে পোস্টমাস্টার হয়েছিলেন। সম্পত্তি ছিল না, তাই এ গ্রামের সম্পত্তিশালী—সে দশ হাজার আয়ের জমিদারিই হোক আর দশ-বিশ বিঘে জমিই হোক—তাদের সঙ্গে অন্তরে অন্তরে একটা কলহ ছিল। চাকরি পেয়ে এঁদের উপরে সে বিদ্বেষ-কলহটা প্রকাশ করে ফেলেছিলেন। আমার বাবার মত শ্বশুরবাড়িতেই বসবাস করবার সঙ্কল্প করে, সেখানেই ছুটিছাটায় যাতায়াত করতেন। ভাগ্যবান মানুষ, সন্তান-গুলি সবই কন্যা—এবং সংখ্যায় পাঁচ। এই কন্যাই সর্বকনিষ্ঠা, নাম শান্তি। জীবনে যা সঞ্চয় করেছিলেন রমণবাবু, তা তিন কন্যার বিবাহে শেষ করে, দুই কন্যাকে কুমারী রেখে পেনশনের আগেই মারা যান। রমণবাবুর স্ত্রী বাকি দুই মেয়ের বিবাহে সম্পত্তি বন্ধক রেখে ঋণ নিয়ে-ছিলেন। সেই ঋণের দায়েই সম্পত্তি বিক্রি হল। সামান্য সম্পত্তি। মেয়ে-জামাইরা ঋণ শোধ করে সম্পত্তি নিতে চায় নি, বিক্রি হয়ে গেল। মা তখন মারা গেছেন। এর পরই শান্তি হল বিধবা। বিয়ে হয়েছিল বারো বছরে, ষোল বছর বয়সে বিধবা হল। নিঃসন্তান। দেবর-ভাসুরের তাকে বিদায় করে দিলে। অজুহাতস্বরূপ কপালে একটি কালো দাগ দিয়ে দিলে। কোথায় যাবে শান্তি? মামারা স্থান দিলেন না, স্থান দিতে হলে ভরণপোষণের ভারও নিতে হয়। যেতে পারত কাশী, নবদ্বীপ। অধিকতর সাহসিনী হলে বর্ধমান কলকাতা যেতে পারত। কিন্তু শান্তির ততখানি সাহস ছিল না। বিশ্ব-ব্রহ্মাণ্ডের দিকে তাকিয়ে সন্ধান করে পিতামহের গ্রাম ছাড়া আর কোনস্থানে আশ্রয় খুঁজে পায় নি। এবং বিধাতা এইখানেই আশার আলো দেখিয়েছিলেন। শান্তির জ্যাঠাইমা স্বামী-পুত্র সব হারিয়ে তাদেরই মৃত্যুব্যাধি যক্ষ্মারোগে আক্রান্ত হয়ে দিন গুনছিলেন। নিজের সেবার জন্য তিনি নিরাশ্রয়া শান্তিকে ব্যাধি-কাতর মুখ যথাসাধ্য প্রসন্ন করেই ডেকে নিলেন। শান্তি পত্র লিখেছিল রিপ্লাই পোস্টকার্ডে। জানতে চেয়েছিল, তার বাবার অংশের বাড়িটুকু আজও মাথা গোঁজবার মত আছে কিনা, এবং সেখানে গ্রামের অনাথা কন্যা হিসেবে খেটেখুটে খাবার সুযোগ পেতে পারে কিনা? জ্যাঠাইমা যদি কারুর বাড়ি একটা কাজ জুটিয়ে দেন—তবে সে বেঁচে যায়, নইলে ভেসে যাওয়া ছাড়া তো আর পথ দেখতে পাচ্ছে না সে। উত্তরে জ্যাঠাইমা লিখলেন—তার বাবার অংশের ভিটে কেন, তাদের গোটা ভিটেটাই আজ মাটির ঢিপি হয়ে পড়ে আছে। সেখানে এখন বাস করে সাপ, ইঁদুর, বেজি। তিনি তাঁর বাপের সম্পত্তি পেয়ে তাঁদের শরিকানী বাড়ির ভাগের ঘরে বাস করছেন। সম্পত্তির সঙ্গে শরিকানী দেব-সেবা আছে, মাসে একদিন। আর আছে ব্যাধির বীজ। যে ব্যাধিতে তাঁর পুত্র গেছে, স্বামী গেছে, যা বর্তমানে তিনি বুকে ধরে পড়ে আছেন।

লিখলেন—সব জানিয়া-শুনিয়া তুমি যদি আস, জ্যাঠাইমার শেষ কদিন মুখে জল দাও—

তবে এটুকু আমি তোমাকেই দিয়া যাইব। আমার বাবার বংশের পুরানো দালানে দুইখানা ঘর আমার ভাগে। ফাটা-ফুটা হইলেও—তোমার জীবন কাটিয়া যাইবে। বিঘা দশেক জমি আছে, একটা বিধবার ভাত-কাপড়েরও অভাব হইবে না। তবে হয়তো এই ব্যাধির পাপের ভাগও লইতে হইতে পারে। বুঝিয়া উত্তর দিয়ো।

স্বর্গরাজ্যের চেয়েও মূল্যবান অধিকার পেল বলে মনে হল শান্তির। স্বর্গরাজ্যে মৃত্যু নেই, এ অধিকারে অল্প কিছুদিনের মধ্যে মৃত্যুও অবধারিত। সে কৃতার্থ হয়েই ছুটে এল। কিন্তু তার ভাগ্য বিচিত্র। সে আসবার মাস-দুয়েকের মধ্যেই জ্যাঠাইমা মারা গেলেন। এই মাস দুয়েকই যে সেবা শান্তি করেছিল, তাতেই তিনি খুশী হয়ে তাকে তাঁর সম্পত্তিটুকু লিখে দিয়ে গেলেন।

এই শান্তির পরিচয়। ষোড়শী স্বাস্থ্যবতী মেয়ে। ফরসা রঙ। একপিঠ চুল। বড় বড় চোখ। জানে শুধু হাসতে আর নীরবে তিরস্কার সহ্য করতে, কাঁদতে জানে না। কদাচিৎ কাঁদে। যেমন সে কেঁদেছিল—সন্ন্যাসীর আশীর্বাদে।

একটা কথা বলতে ভুলেছি শিবনাথ, জ্যাঠাইমার মৃত্যুর পর শান্তিকে জ্যাঠাইমার পৈতৃক ঘর দুখানা ছাড়তে হয়েছিল। কারণ আইন অনুসারে জ্যাঠাইমার পৈতৃক সম্পত্তি তাঁর বাপের জ্ঞাতিদের কাছে ফিরে গেল। কিন্তু জমি দশ বিঘে গেল না। ওটা শান্তির জ্যাঠামশাই আইনের ফাঁক দিয়ে নিলামে বেচে এবং কিনে কায়েমী স্বত্বে দখলিদার হয়েছিলেন। শান্তি বিঘে দুই জমি বেচে পৈতৃক ভিটেতেই মাটির কোঠা তৈরি করিয়ে উঠে গেল। স্বস্তির নিশ্বাস ফেলেই উঠে গেল। কারণ জ্যাঠাইমার পিতৃবংশের জ্ঞাতিদের জন-দুই ঘর দুখানাকেই শুধু দাবি ও দখল করতে চান নি, শান্তিকেও দখল করতে চেয়েছিলেন। তার মধ্যে বিপ্রপদ একজন।

এতগুলো ঘটনা মাস-ছয়েকের মধ্যেই ঘটে গেল। এর মধ্যে ওর সঙ্গে পরিচয়ের কোন সম্পর্কই আমার ঘটে নি, কথাবার্তাও বলি নি কোনদিন, কিন্তু আমি নিজে ওর পরিচয় নিয়েছিলাম। একতরফা পরিচয়। তার একটা বিশদ বিবরণ দেব এবার। কারণ শান্তি আমার জীবনে বিচিত্রভাবে গাঁথা। ও যেন আমার জীবনের সঙ্গে জড়াবার জন্যই এসেছিল। যেদিন শেষ খুন করে ধরা পড়ি বা ধরা দিই—সেদিনও সে আমার সঙ্গে জড়িয়ে ছিল।

মেয়েটি যেদিন এল গ্রামে, তার পরদিনই গিয়েছিলাম দেখতে। সম্পত্তির লোভে যক্ষ্মারোগীর সেবা করতে এসেছে যে মেয়ে, সে মেয়ে কেমন মেয়ে?

শান্তির জ্যাঠাইমার সঙ্গে সম্পর্ক আমার দুটো। উনি গ্রামের মেয়ে গ্রামের বউ, আমি এ গাঁয়ের ভাগ্নে—সুতরাং মামী এবং মাসী দুটোই বলতাম, যখন যেটা ইচ্ছে হত। ওঁর বাড়ি আমি মধ্যে মধ্যে যেতাম ছাগলের দুধের জন্য। বল্লভমামা অর্থাৎ শান্তির জ্যাঠামশাই বাড়িতে ছাগল পুষেছিলেন, যক্ষ্মারোগ প্রতিরোধের জন্য। জান বোধ হয়, দেশে পুরনো বিশ্বাস আছে যে, ছাগলের গায়ের গন্ধ রোগটার সহ্য হয় না। অনেক নাম-না-জানা রোগী নাকি ভাল হয়েছে এতে। তাই জয়ামাসীর স্বামীর আমল থেকেই এ বাড়িতে ছাগল ছিল। কয়েকটা ছাগল বেড়ে এক পাল হয়েছিল। রোগ পালায় নি, কিন্তু কিছু পয়সা এবং পথ্যের সুবিধে তারা করেছিল। পুজোর সময় পাঁঠা বিক্রি করে বেশ কিছু টাকা পেতেন। এ ছাড়াও ফিস্ট হলে খাসীর জন্য কেউ ভাবত না, রাত্রি দশটা পর্যন্ত জয়ামাসী চেষ্টা করে জেগে থাকতেন, বিশেষ করে শীতকালে আর বর্ষাকালে। কারণ কে কখন এসে হাঁকবে—জেগে আছেন ঠাকরুন? আমরা এসেছি, একটা খাসী চাই।

জয়ামাসী উঠতেন না ; বলতেন—বড়, না মাঝারি ? ছোট আমি বেচব না। বড় হলে আঠারো টাকা, মাঝারি বারো টাকা। টাকা এই দরজার ফাঁকে গুঁজে দাও। আগড় খুলে পছন্দ করে নিয়ে যাও।

জয়ামাসীকে কেউ কখনও-ঠকাত না। কখনও-সখনও ছুটো একটা চুরি যেত, সেটা করাত বিপ্রপদ। জয়ামাসী তা জানতেন। খাসী কি পাঁঠী কি পাঁঠা চুরি গেলেই জয়ামাসী চোখ বুজে বিপ্রপদকে গালাগালি করতেন, অভিসম্পাত দিতেন। বিপ্রপদ নির্বিকারচিত্তে দাঁত মেলে হাসত। ছাগল গেছে—পাগল গাল দিচ্ছে। দিক।

খাসী-পাঁঠার দাম ছাড়া ছাগলগুলো থেকে দৈনিক ছুধও পেতেন কিছু জয়ামাসী ; তা প্রায় সের দেড়েক। ওটাই তিনি খেতেন। গ্রামের কারুর ছেলের অসুখে ছাগলের ছুধের প্রয়োজন হলে সেটা তিনি বিতরণ করতেন। মাঝে মাঝে অসময়ে ভাল চা খেতে ইচ্ছে হলে কেউ কেউ যেত—পিসী বা মাসী বা খুড়ি, একটু ছুধ চাই, চা খাব।

জয়ামাসী বলতেন—দেখ বাবা বাঁটটা টেনে, পাবে।

কচি বাচ্চার মা-ছাগল ছুটো-তিনটে বাঁধা থাকত বাড়িতে। এবং ছাগলের ছুধ ঘণ্টায় ঘণ্টায় বাঁট টানলে অল্প একটু-আধটু মেলে। আমি মধ্যে মধ্যে ছাগলের ছুধের জন্য যেতাম। সেদিনও ওই অজুহাতে একটা কাপ হাতে গিয়েছিলাম।

গিয়ে দেখলাম, উঠোনটায় প্রায় থিয়েটারের স্টেজ গড়ে উঠেছে। পর পর দড়ি টাঙিয়ে সাবান-কাচা বা ক্ষারে-কাচা বিছানার ওয়াড় ঝুলিয়ে শুকোতে দেওয়া হয়েছে। আর উঠোনের মেঝেতে, দাওয়ার কিনারায় দীর্ঘকালের পুরনো খোয়া-ওঠা পিটোনো মেঝের মত শক্ত ছেঁড়া বিছানাগুলো রোদ্দুরে দেওয়া হয়েছে। জয়ামাসী পাকা বারান্দাটার কিনারায় একটা থামে ঠেস দিয়ে বসে আছেন, পরনে ধোওয়া কাপড়, বোধ করি মাথাতেও সাবান দিয়েছেন, অল্প চুল কটি শুকিয়ে ফুলে ফেঁপে অনেকখানি দেখাচ্ছে। বুঝতে আমার কষ্ট হয় নি ; তবু বলতে হয় বলেই বললাম—ব্যাপার কি মাসী ? আজ যে এত কাচাকাচির ধুম ?

মাসী বললেন—আয় বাবা সুদর্শন। দেখ, আমার সুখ দেখ! মড়ার ওপর খাঁড়ার ঘা রে। যে মানুষ আজ হোক আর ছু মাস পর হোক, কি ছু বছর পর হোক মরবে, তার আবার বিছানা পরিষ্কারে কী দরকার! ঘর ঝাড়াঝুড়োতেই বা কী দরকার! তা কপালে যে ছুর্ভোগ আছে, পরার্ন ( প্রহার ) আছে, তা ঘোচাবে কে বল ? মরবই যখন, তখন পরিষ্কার-ঝরিষ্কার হয়ে মরে কী লাভ, এ যে না বুঝবে তাকে বলে কী করে বোঝাই! তাই দিয়েছি বাবা নিজেকে সঁপে, তোর যা খুশি তাই কর।

ঘরের মধ্যে থেকে খিলখিল করে হাসি বেজে উঠল। যেন কৌতুকে কেউ ভেঙে পড়ছে। সে হাসিতে বিস্ময় বোধ করেছিলাম। এতে এত হাসির কী আছে ? জয়ামাসী ভ্রূ কুঁচকে বললেন—অই—অই, এতে এত হাসির কী আছে ? ওরে বাবা, তোর মাথা-টাথা খারাপ নাকি ?

এবার হাসি বেড়ে গেল। মনে হল মেঝের পড়ে হয়তো গড়াগড়ি খাচ্ছে মেয়েটা। জয়ামাসী ক্রুদ্ধ হলেন, অকস্মাৎ চিৎকার করে বললেন—অই! অই! শান্তি! শান্তি! শা-ন্তি! আমার মাথা খেয়ে এ কী হাসি তোমার!

হাসি থামল না। হাসতে হাসতেই সে বললে—তা এত রাগছ কেন ?

—রাগব না ? কী এমন বললাম যে তুমি হাসছ ?

—তুমি বললে না, আজ হোক কাল হোক ছু বছর পরেই হোক যে মরবেই তার আবার

বিছানা পরিষ্কার কি ঘর ঝাড়াঝুড়োতে কী দরকার, তাই হাসছি।

—এতে হাসির কথা কী আছে শুনি ?

—নেই ? তা হ্যাঁ জ্যাঠাইমা, দু বছর কি দশ বছর কি বিশ-পঞ্চাশ বছর পর তো সবাই মরবে গো। তাই বলে বিছানা পরিষ্কারের দরকার নেই, ঘর ঝাড়াঝুড়োর দরকার নেই ? এ হাসির কথা নয় ?

কথাগুলির মধ্যে সূক্ষ্ম বা স্থূল কোন রকম রসিকতার বিশেষ উপাদান নেই, কিন্তু মেয়েটির বলার ভঙ্গির মধ্যে এই রসিকতা উপলব্ধির এমন একটা কিছু ছিল, আর ছিল এমন একটা সহজ সারল্য যে, তা শুনে জয়ামাসীও হাসলেন, আমিও হাসলাম। হেসে জয়ামাসী বললেন—তা হলে তুমি যত খুশি হাস মা, আর কিছু বলব না। তবে দেখো মা, হাসতে হাসতে পেটে খিল ধরিয়ে মূর্ছা যেয়ো না ; আমি উঠে তোমার মুখে জলের ছিটে দিতে পারব না।

আবার সে হেসে ভেঙে পড়ল বোধ হয়—পেটে খিল কী গো ? পেটে খিল আছে নাকি ? চলল খিলখিল করে হাসি সমানে। জয়ামাসীও এবার হাসতে লাগলেন। আমি বুঝলাম, এ মেয়ে বিষয়ের লোভে আসে নি এবং এই সব কাচাকাচি করা—এর মধ্যে জয়ামাসীর হুকুম নেই। এর মধ্যে আছে আপন জনের কাঙাল এই মেয়েটির সহজ একটি সেবাধর্ম, যা ভিন্ন ও থাকতে পারে না, বাঁচতে পারে না। একটু হেসেই প্রসন্ন মনে বাড়ি ফিরে এসেছিলাম দুধ নিয়ে। সেদিন ওকে চোখে দেখি নি, দেখতেও চিত্ত কোন আগ্রহ প্রকাশ করে নি।

এক বিন্দু সত্য গোপন করছি না। হলফ করে লাভ নেই, নইলে হলফ করেই বলতাম। হলফ করে ঈশ্বরের নাম নিয়ে। ঈশ্বরের চক্ষু সদা-জাগ্রত, তাঁকে ফাঁকি দেওয়া যায় না, সুতরাং মিথ্যা বললে তিনি মিথ্যা বলার পাপের সঙ্গে তাঁর নাম নেওয়ার অপরাধটা জুড়ে কঠিন শাস্তি-বিধান করবেন, এই বিশ্বাসবলেই ঈশ্বরের নাম নিয়ে হলফ করে মানুষ। আদালতে হলফের তবু মূল্য আছে, কারণ মিথ্যা বলা প্রমাণিত হলে সাজা দিতে পারবে আদালত। এমনি এমনি তোমার কাছে বা অবিশ্বাসী দশের কাছে হলফ করে লাভ কী ? নইলে হলফ করেই বলতাম, দেখতে ইচ্ছে হয় নি। নারী সম্পর্কে আমার জীবনে তখনও আকর্ষণ লোহা আর চুম্বকের সম্পর্ক হয়ে ওঠে নি।

থাক, তত্ত্বকথা বলব না। এর পর মেয়েটির কথা বিশেষ মনেই হয় নি। মধ্যে মধ্যে দু-চারটে কথা কানে আসত, সেটা মেয়েটিকে নিয়ে বিপ্রপদের আলোচনা ও জল্পনা-কল্পনার প্রতিধ্বনি। শুনতাম বিপ্রপদ দিন-রাত্রি উপরতলায় বারান্দায় বীররসের বক্তৃতা করে। মধ্যে মধ্যে বিপ্রপদকে রাস্তার উপরেও গলা কাঁপিয়ে বক্তৃতা করতে শুনতাম, তার দুটো লাইন আজও আমার মনে আছে—

পাষাণী—আমি তব ধাইব পশ্চাতে
সাথে লয়ে তপ্ত আঁখিজল।
তুমি কিন্তু চলে যাবে ফিরায়ে বদন।

কোটেশন ঠিক হল কিনা জানি না। তবে মোটামুটি ঠিক আছে বলেই বিশ্বাস। শুনে, মনে মনে করুণাও হত, আবার অবজ্ঞাও হত। ইচ্ছে হত, মেয়েটিকে জিজ্ঞাসা করে দেখব। যদি দেখি মেয়েটি বিপন্ন বোধ করছে, তবে বিপ্রপদর আর একটা দাঁত ভেঙে দেব। পরক্ষণেই মনে হত, ও মেয়ের সেবাধর্ম যতই মনোমুগ্ধকর লেগে থাক জয়ামাসীর ক্ষেত্রে, আসলে ও হল সাধারণ মানুষের মত দাসের বা দাসীর জাত। ওকে উপযাচক হয়ে রক্ষা করতে গিয়েই বা লাভ কী ? ও-ই আগে বলুক, ও বিপন্ন। কিন্তু তেমন কথাও কানে আসে নি কোনদিন

বরং উল্টো কথাই কানে এসেছিল। শুনেছিলাম, জয়ামাসী রাগ করে চিৎকার করতেন—ওরে ও নটো, থেটার করবি তো সেই তোদের মাচায় যা না। ঘরে কেন রে? না হয় মাঠে যা। ওরে, এটা যে ভদ্দরলোকের বাড়ি।

মেয়েটা নাকি খিলখিল করে হাসত। বলত—বেশ তো জ্যাঠাইমা, বেশ তো সুর করে খাসা বক্তৃতা করছে। রাগছ কেন গো? বরং এক গেলাস জল খেয়ে গলা ভিজিয়ে নিতে বল। কাশছে, চেঁচিয়ে গলা শুকিয়ে গিয়েছে।

জয়ামাসী বলতেন—যা, তবে শরবত তৈরি করে নিয়ে যা, দিয়ে আয়। হারামজাদার তপ্ত আঁখিজল ঠাণ্ডা হোক।

শুনেছিলাম জয়ামাসী বিরক্ত হয়েছিলেন ওর স্বভাবের জন্য। কিন্তু যে সেবার স্বাদ মেয়েটি তাঁকে দিয়েছিল, যা তিনি অকস্মাৎ পেয়ে গেছেন, তাকে পরিত্যাগ করার মত মনের বল তাঁর ছিল না। কিন্তু দ্বিতীয় দিন যখন মেয়েটিকে দেখলাম তখন বুঝলাম, ওর জাত আলাদা। সেদিন জয়ামাসী মারা গেছেন। কথাটা ছড়িয়েছিল দু'দিন আগে থেকে; মাসী সজ্ঞানে গেছেন; দু'দিন আগে থেকে আয়োজন করেছেন—অঙ্গ-প্রায়শ্চিত্ত করেছেন, সম্পত্তি দানপত্র করেছেন, কয়েকটা ছাগল পর্যন্ত বিলি করেছেন, সুতরাং গাঁয়ের লোক সকলেই শুনেছে। শুনলাম দু'দিন ধরে বিপ্রপদই তদ্বির-তদারক করেছে। উদ্যোগী হয়ে দানপত্র লেখানো, রেজিস্ট্রি করানো সব করেছে সে-ই। সম্পত্তি দিয়েছেন শান্তিকে। সুতরাং যে গুজবটা কানাকানি চলছিল, সেটা এখন সকল জনের মধ্যে জানাজানি হয়ে গেল। শুনলাম, আগুনের উত্তাপে ঘি গলেছে—ফুটছে। গন্ধটা এতদিন ওঠে নি—ঢাকনি ঢাকা ছিল, আজ ঢাকনি খুলেছে। মেয়েটি প্রায়শ্চিত্তের আয়োজন করেছে, মধ্যে মধ্যে দু-একবার হাসে নি এমনও নয়। আমি গেলাম শব নিয়ে যাবার সময়। জয়ামাসীর কাছে কথা দেওয়া ছিল আমার। তিনি কয়েকবারই আমাকে বলেছিলেন—তুমি তো বাবা গরীব-দুঃখীর অনেক উপকার কর, অনাথ-আতুরের বন্ধু, রোগে সেবা কর, মরলে ফেল, জাত বাছ না, তা মাসী মরলে মাসীকে দেখো বাবা। যক্ষ্মার রোগী—সহজে তো কেউ কাঁধ দিতে আসবে না। আমি প্রতিবার বলেছি—নিশ্চিন্ত থাক মাসী, কেউ না আসে, আমি একা তোমাকে কাঁধে ফেলে তোমার বিধিমত সৎকার করে আসব।

এমন সৎকার আমি কয়েকটা করেছি। জাত মানি নি, গাড়ি করে তাতে চারিয়ে, শ্মশানে নিয়ে পুড়িয়েছি—তার আগে তার মুখে আগুনও দিয়েছি। মনে মনে বলেছি, তোমার সম্পদ-সম্পত্তিহীন উত্তরাধিকার আমি স্বেচ্ছায় গ্রহণ করে তোমার মুখে আগুন দিচ্ছি।

যাক, নিজেই গেলাম। দেখলাম জয়ামাসী মিছে আশঙ্কা করেন নি। শব সৎকারে কেউ আসে নি—এক বিপ্রপদ ছাড়া। আর এসেছে কালো কর্মকার, সে মাসীর কাছে নিয়মিত খাসী পাঁঠা কিনত এবং কেটে ভাগা দিত। বিপ্রপদ চিৎকার করছে, গ্রামের লোককে শাসাচ্ছে এবং শান্তিকে অভয় দিচ্ছে—কোন ভয় নেই তোমার। আমি আছি।

কালো কর্মকার একখানা গরুর গাড়ি এনেছে; মাসী গাড়িখানা কিনে রেখে গিয়েছিলেন—গরু দুটো কালোর নিজের। গাড়িখানা কালোই পাবে। কালো কাঠ চাপাচ্ছে আর-একখানা ভাড়ার গাড়িতে, আর মধ্যে মধ্যে বলছে—একটুকুন থামুন বাবু। কাজ কটা সেরে নিই।

মেয়েটি স্তব্ধ হয়ে বারান্দার থামে ঠেস দিয়ে দাঁড়িয়ে আছে।

আমি যেতেই কালো বললে—এই দেখুন, যিনি আসবার তিনি এসে গিয়েছেন।

বিপ্রপদ ভুরু কুঁচকে বিস্ময় প্রকাশ করে বললে—সুদর্শন? তুমি যাবে নাকি?

মেয়েটি একটু হেসে বললে—উনি যাবেন, জ্যাঠাইমা আমাকে বলে গেছেন। দেখিস, সুদর্শন ঠিক আসবে।

আমি বললাম—হ্যাঁ, আমি একবার নয়, বার বার তাঁকে কথা দিয়েছি। কেউ না গেলে আমি একলাই নিয়ে যাব।

এর পর শ্মশানে মুখাগ্নির সময় মেয়েটি কাঁদল। সে কান্না আশ্চর্য বিষণ্ণ, করুণ, নিরুচ্ছ্বসিত। শুধু জলের দুটি ধারা নেমে এল। মুখাগ্নি করে বললে—এইবার তুমি জুড়োও; বড় দাহে জ্বলেছ। তারপর আমাদের তিনজনের মুখের দিকে তাকিয়ে চোখ মুছতে মুছতে অপ্রতিভের মত স্বল্প একটু হাসি টেনে বললে—বড় দুঃখী। মরবেন এ জানতাম, কিন্তু এত শিগগির তা জানতাম না। ইচ্ছে ছিল, কিছুদিন সেবা-যত্নের আরামটা দিই। তা—

হাত উল্টে দিল। অর্থাৎ আর হল না।

আবার বললে—এ জানলে হয়তো আমি আসতাম না।

তারপর বিষণ্ণ হয়ে বসে রইল সারাক্ষণ। বিপ্রপদ কয়েকবার বললে—না, না, এমন মন খারাপ করে বসে থেকো না তুমি।

একটু হেসে সে বললে—কী করব?

—হাস। কী করবে? মৃত্যু তো সবারই আছে। বলেই সে আরম্ভ করলে—

এই নরদেহ
জলে ভেসে যায়, ছিঁড়ে খায় কুকুর-শৃগাল
কিংবা চিতাভস্ম পবন উড়ায়।

আবার সেদিন আমি এক চড় মারতাম, কিন্তু তার আগেই মেয়েটি চকিতে তার দিকে মুখ ফিরিয়ে বললে—আপনি অতি ইতর।

মুহূর্তে থেমে গেল বিপ্রপদ। চিৎকার করতে পারলে না প্রতিবাদে, চলে যেতে পারলে না, পঙ্গুর মত দাঁড়িয়ে রইল। বলতেও পারলে না—আমি তোমার উপকার করলাম, আর আমাকে তুমি বলছ ইতর!

মেয়েটির সঙ্গে গোপন প্রীতির সম্পর্ক থাকলে বিপ্রপদ দাঁত বের করে কাষ্ঠহাসি হাসত। তাও পারলে না।

পরের দিনই শুনলাম, বাড়ির মধ্যে ঘরের উত্তরাধিকার নিয়ে জয়মাসীর পিতৃবংশ আপত্তি করেছে। শান্তি ঘর থেকে উঠে যাবে, ও ঘর সে চায় না।

আমার সন্দেহ মিটে গেল। এ মেয়ে দাসীর জাত নয়—বহুর জাতেরও নয়, এর জাত আলাদা।

কিন্তু আমি বুঝলে কী হবে, লোকে তা বুঝতে চায় না; লোকে বিশ্বাস করলে অন্য এক রটনা। রটালে বিপ্রপদ। রটালে, জয়মাসীর পিতৃবংশ এতদিন অনেক অনাচার সহ্য করেছে আর সহ্য করবে না। পাপকে প্রশ্রয় তারা দেবে না।

পাপের প্রমাণ? অকাট্য প্রমাণ হাজির করলে বিপ্রপদ, বললে—দেখ তোমরা, চোখে দেখ—হিসেব কর। শান্তি ঘর থেকে উঠে যাচ্ছে এবং কালো কর্মকার তার ব্যবস্থা করে দিচ্ছে। শান্তি বাপের ভিটেতে বাড়ি করবে—তাতেও উদ্যোক্তা কালো কর্মকার। কালো কত রাত্রে এসেছে জয়মাসীর বাড়ি খাসী কেনার অজুহাত নিয়ে। সে সময় কী ঘটেছে কে দেখেছে?

কিন্তু ঘি আর আগুন, নারী আর পুরুষ নির্জনে মিললে যা ঘটে তা মিথ্যা বলবে কে? সাক্ষী তার শাস্ত্র।

শান্তি এ অপবাদও গ্রাহ্য করে নি। নিজের বাপের ভিটেয় ঘর তুলে উঠে গিয়েছিল। কিন্তু মুখের হাসি ফুরোয় নি।

এই শান্তির পরিচয় শিবনাথ।

( খ )

এই শান্তিকে নিয়েই সাধু সীতারামের অপবাদ রটল। ওই সাধুর মুখে জল দেওয়া এবং বার্লি খাওয়ানোটুকু নিয়েই নয়, আরও ঘটনা ঘটেছিল। সীতারাম সাধু সেবায় সুস্থ হয়ে দুদিন পরে চলে গেলেন, আমার সঙ্গে দেখা করার গোপন সংকল্প অপূর্ণই রইল। কিন্তু আবার ফিরে এলেন এক মাস পর। আমার সঙ্গে দেখা করবার সংকল্প এবার ছিল না এমন নয়, তবে সেটা এবার আর মুখ্য ছিল না। এবার এসেছিলেন তাঁর নন্দরানীর আকর্ষণে।

সীতারাম সাধু পরে বলেছিলেন আমাকে—প্রকৃতির নিয়ম বাবা। বাল্যকালে যখন সংসার ত্যাগ করেছিলাম, মা তখন খুব কেঁদেছিলেন; কিন্তু তখন সেদিক থেকে মুখ ফিরিয়েছিলাম, ফিরে তাকাই নি। উসকে বাদ, যখন নওজোয়ান, গুরু যখন আগুনসুদ্ধ কাঠ হাতে দিয়ে বললেন—এখন তোমার সাধনা তুমি করো, সিদ্ধি গুরু দেয় না, সাধনায় আসে। তখন কত ভাই মিলেছে, বন্ধু মিলেছে, তারা মায়াতে বাঁধতে চেয়েছে, আশ্রম করে দিতে চেয়েছে, বলেছে—এখানেই থাকুক সাধু ভাইয়া। শুনে আমি হেসেছি, চলে এসেছি, আর সেখানে ফিরি নি। কত ভক্তিমতী যুবতীর সঙ্গে সাক্ষাৎ হয়েছে ভাই, কত সেবা দিতে চেয়েছে, আমার তন্‌মন ভগবানকে দিতে চাই শুনে মুগ্ধ হয়েছে। আকারে ইঙ্গিতে বলেছে—তবে আমার তন্‌মন তুমি নাও, তোমাকে আমি সঁপে দি; তোমার তন্‌মনের সঙ্গে আমার তন্‌মন তাঁর কাছে পৌঁছে যাবে। কতজন সিধা বাত্‌সে প্রকাশ করেছে। আমি হেসেছি ভাই। মনে মনে প্রণাম করেছি প্রকৃতির রাধা-রূপকে। নিজেকে নিজে হুঁশিয়ার করেছি, বলেছি, কিষণজীকেও রাধা ছেড়ে তবে নিজেকে প্রকাশ করতে হয়েছিল। বন্ধন। ওতে বাঁধা পড়ো না। মুসাফির গাঁঠরি বাঁধো। চলে এসেছি। আজ বুড়া বয়সে মহাপ্রকৃতি মহা সংকটের দিনে নন্দরানী এগিয়ে এল জননীরূপে। বাঁধা পড়ে গেলাম ভাই।

প্রথম এসেছিলেন—ওই মেয়েটিকে, তাঁর নন্দরানীকে কৃতজ্ঞতা জানাতে, আশীর্বাদ করতে। রাত্রে এসেছিলেন, ভোরবেলা উঠে দাঁড়িয়েছিলেন নন্দরানীর প্রতীক্ষায়। সে তো জল দিতে আসবে দেব-মন্দিরের অঙ্গনে। এবং দেখেই চিনেছিলেন। বলেছিলেন—তোমার লিয়ে আমি দাঁড়িয়ে আছি মা। তুমি আমার সেই নন্দরানী?

—বাবা! আনন্দে চোখ দুটি ভোর-রাত্রের যুগল শুকতারার মত ঝলমল করে উঠেছিল। —আপনি ভাল আছেন?

—হাঁ মা, এখন সব ঠিক হয়ে গিয়েছে।

নন্দরানী বললে—না বাবা, শরীর এখনও আপনার দুর্বল হয়ে আছে।

—ওঁ কুছ না মা। তোমার স্নেহে সব ঠিক হয়ে যাবে।

—না, না, না। এখন আপনার এমন করে ঘোরাফেরা করা ঠিক নয়।

—তোমার কাছে না-এসে পারলাম না, মা। তোমাকে আশীর্বাদ করতে এসেছি।

—কী আশীর্বাদ করবেন বাবা? বলুন। হাসলে নন্দরানী, অর্থাৎ শান্তি।—আমার স্বামী নেই, সন্তান নেই, সে তো কেউ দিতে পারবে না বাবা। আর ও-সব নেই যার, তার ধন-সম্পদ-সুখ-আয়ুতেই বা কাজ কী?

সন্ন্যাসী হেসে বললেন—যা পেলে সব পাওয়া হয় মা, তাই পাবে তুমি।

—সে কী বাবা?

—ঈশ্বর। ভগবান। গোবিন্দ। কিষণজী।

অবাক হয়ে শান্তি তাঁর মুখের দিকে চেয়ে থাকল। তারপর বললে—আপনি তাঁকে পেয়েছেন বাবা? আমাকে দেখাবেন তাঁকে?

—আমার দর্শন আজও মেলে নি মায়ী। তবে পথ আমি জানি। সে পথ আমি বলে দেব।

শান্তি আর কিছু বলে নি, প্রণাম করে চলে এসেছিল তখন। তারপর স্তব্ধ দুপুরে একা কিছু ফল নিয়ে তাঁর ওখানে গিয়ে প্রণাম করে বলেছিল—রাত্রে এইগুলি খাবেন। আজ ব্যবস্থা করতে পারি নি, কাল থেকে দিনের বেলার জন্যে দুধ আর মিহি চাল দিয়ে যাব; পুরুতমশাইকে বলে দেব, আপনাকে যেন আলাদা করে চারটি ফুটিয়ে দেয়। শরীর আপনার ভাল নয়।

সন্ন্যাসী 'না' বলতে পারেন নি; গ্রহণ করে একটি ফল তার হাতে দিয়ে বলেছিলেন—এটি তুমি খাও মা।

—আমি? এবার সে খিলখিল করে হেসে উঠেছিল।—আমি খাব কি বাবা?

—হাঁ মা, তুমি খাবে। তুমি খাও, আমি দেখি।

—আমি খাব, আপনি দেখবেন?

কী অপার কৌতুক! এতে কি শান্তি না হেসে পারে!

—হাসছ কেন মা? এতে হাসির কী আছে?

—হাসির কী আছে? আমি খাব? আবার সেই হাসি।

এবার সন্ন্যাসীও হাসতে শুরু করলেন।

জঙ্গলে-ঘেরা শক্তিপীঠের নির্জন স্তব্ধ দ্বিপ্রহর এক বৃদ্ধ এবং এক তরুণীর কলহাস্যে মুখরিত হয়ে উঠল। এবং শেষ পর্যন্ত খেতে হল শান্তিকে। শান্তি পরে আমাকে বলেছিল—আমি খেয়েছিলাম, আমার হঠাৎ একটা কথা মনে হয়েছিল। মনে হয়েছিল, সাধুবাবা আমাকে যে ফলটি দিলেন, এইটিই বোধ হয় আশীর্বাদ। মন্তর-টন্তর পড়ে দিয়েছেন, খেলেই আমার চোখ খুলবে, হয়তো সাক্ষাৎ ঈশ্বর সামনে এসে দাঁড়াবেন। যদিই বা তা না হয়, তবে পথটা দেখতে পাব। তাই বললাম—বেশ খাচ্ছি। কিন্তু আপনার সামনে খেতে পারব না। ওই ঘাটে গিয়ে খেয়ে হাত-মুখ ধুয়ে আসছি।

শান্তি ঘাটে গিয়ে ফলটি খেয়ে কিছুক্ষণ প্রতীক্ষা করে দাঁড়িয়ে ছিল। কিন্তু চোখের সম্মুখে যেমন পৃথিবী তেমনিই ছিল, আকাশের কোন কোণে একবিন্দু দীপ্তি দেখা দেয় নি, মাটির কোন স্থান ফেটে কোন জ্যোতির আবির্ভাব হয় নি। পাখিরা গান গেয়ে ওঠে নি, গাছে গাছে অজস্র ফুল ফুটে ওঠে নি, নিজের অন্তরলোকেও কোন আলোর দেখা পায় নি। চোখ বুজে দেখেছিল—যে অন্ধকার সেই অন্ধকার, সূর্যের দিকে বন্ধ চোখ তুললে সেই যথানিয়মে অন্ধকার খানিকটা রক্তাভ হয়ে ওঠে, আবার ছায়াচ্ছন্ন বনের দিকে তাকালে গাঢ় কালো হয়ে ওঠে

অন্ধকার। মনের মধ্যেও কোন আনন্দ অনুভব করে নি, যাতে মনে হয় তার জীবনের সব দুঃখের শেষ হয়ে গেছে।

তবে? তবে এ কী হল? তার মনই উত্তর দিয়েছিল—হয় নি, হবে। সাধুবাবা তো বলেন নি যে ফল খেলেই তুমি দিব্যচক্ষু পাবে। ঈশ্বর এসে দাঁড়াবেন। বলেছেন, পথ বলে দেবেন। সেই পথে তোমাকে চলতে হবে, তবে তো পাবে।

ঠিক কথা। পথের কথা বলব বলেছেন সাধুবাবা, কিন্তু এসে অবধি এই ফলটা খাওয়া নিয়েই খাও-খাও আর না-না করেই কেটে গেল। পোড়া হাসিই তার কাল, কী যে অকারণ বা সামান্য কারণে সে হাসলে! ছি! যাক, যা হয়েছে হয়েছে, আর না। এবার গিয়েই বলবে—পথ বলে দিন বাবা। সংকল্প করেই সে ফিরল। কিন্তু প্রায় সেই মুহূর্তে দ্বিপ্রহরের যে একটি গম্ভীর স্তব্ধতা আছে, যখন রুদ্রশঙ্কর ইষ্টের ধ্যানে বসেন আর প্রহরারত নন্দিকেশ্বর তর্জনী হেলন করে পৃথিবীকে স্তব্ধ করে রাখেন, সেই কালটি বোধ হয় পার হল। স্তব্ধতা ভঙ্গ করে পাখিরা কলরব করে ডেকে উঠল। কয়েকটি কাক উড়ে এসে ঘাটের রানায় বসল, শক্তিপীঠের বড় পুকুরটার চারিপাশের শালুকপানাড়ির ঘন বন থেকে কয়েকটা পানকৌড়ি ঘুম ভেঙে পাখা ঝেড়ে উঠে জলে ডুবতে এবং উঠতে লাগল। শক্তিপীঠের ওদিকের গোয়াল থেকে একটা বাছুর হাম্বারবে মাকে ডাক দিলে।

শান্তি চমকে উঠল, ওমা, এ যে বিকেল হয়ে গেছে। সারা দুপুরটা হেসেই কেটে গেল! মরণ! সঙ্গে সঙ্গে তার হাসির ঘরের আগল খুলে গেল। জানতে এলাম ভগবানের ঘরের পথ। কিন্তু একটি পাকা কলা খেতে সময় ফুরোল। চল, এইবার বাড়ি চল, উনোনে আঁচ দেবে, ঘর ঝাঁট দেবে; ছাগলগুলোকে পথে দাঁড়িয়ে ডাকবে—আয় আয়। আর-র-র-র, আয়—আ-র-র-র। ছাগলের পাল আসবে, সর্বাগ্রে সেই বুড়ো ধেড়ে দাড়িওয়ালা ছাগলটা এসে বলবে—ব্যা ব্যা ব্যা। হাসি লাগে আর না লাগে।

হি হি করে হাসতে হাসতেই সে আসছিল সাধুবাবার কাছে। বলবে তাঁকে কথাটা। কিন্তু দেবমন্দিরের আড়াল পার হয়েই তার হাসি বন্ধ হয়ে গেল, লজ্জায় সে জিভ কাটল। এরই মধ্যে কখন গ্রামের দুজন দেবী-ভক্ত এসে সাধুর কাছে বসে কথা বলছেন। সে নিজেকে সংযত করে এগিয়ে এসে প্রণাম করে বলে—আজ যাই বাবা!

—আচ্ছা মা।

—কিন্তু পথের কথাটা বললেন না?

—হাঁ হাঁ। বলব মা নন্দরানী। কাল বলব।

চলে এল নন্দরানী। পরের দিন ভোরে আবার দেখা হল। দুপুরে সে আবার গেল। পথ কী?

সাধু আরম্ভ করলেন পথের কথা। ভাল লাগছিল শান্তির। হঠাৎ একটা বিছে কোন্ কোণ থেকে বেরিয়ে চলে আসছিল সাধুর আসনের দিকে, সেটা নজরে পড়তেই সে ব্যস্ত হয়ে উঠে দাঁড়াল—বিছে বাবা, বিছে।

—বিছা! যেতে দাও মা। চলে যাবে।

—না না, ঢুকছে আপনার বিছানার তলায়।

—আরে, যা যা। এ বিছা, যা। হাতে তালি দিলেন তিনি। বিছেটা কোথায় ঢুকে গেল।

শান্তি কিন্তু রাগ করে বললে—উঠুন। উঠুন।

—চলল যাবে মা, বোস। ওরা অন্ধকারে থাকে। তলায় তলায় হাঁটে। যেতে দাও।

—না। উঠুন।

—না মা নন্দরানী। পথের কথা শোন মা। এই যে পথে তুমি চলবে মা, এই পথে চলতে কত এমনি বাধা আসবে বেটী। জান, ধ্রুব তপস্যা করতে গেলেন, ভগবানকে পাবেন। মন্ত্র জানেন না, ক্রিয়া জানেন না, জানেন শুধু ডাকতে। গভীর বনে ডাকেন—কই ভগবান! হে ভগবান—হে ভগবান! কাঁদেন। কখনও বাঘ আসে, ধ্রুব ভাবেন এই আমার ভগবান বাঘের মূর্তি ধরে এলেন। ভয় করেন না, এগিয়ে যান—হে ভগবান! বাঘ অবাক হয়; ভাবে—এ কেমন জীব? আমাকে ভয় করে না! সে পালায়। মা, সর্বজীবে ভগবান আছেন মা। বিছা-ভগবানকে ভয় করব না, তাড়না করব না, সে কেন আমাকে দংশন করবে? তোমাদের রামকৃষ্ণদেব বলতেন—সাধু ভগবান, চোর ভগবান। সব ভগবান। ভগবান বলে ডাক মা—ভালবাস, ভগবান জাগবেন।

অবাক হয়ে গেল শান্তি। এ কী কথা! তার চোখে জল আসে। এ পথ তো সোজা পথ। বেলা গড়িয়ে অপরাহ্ন নামে। পাখিদের ডাকে চমক ভাঙে। মনে মনে বলে, পাখি-ভগবান বলছে—ঘর চল।

সে উঠে প্রণাম করে বাড়ি ফেরবার জন্য পা বাড়িয়েও থমকে দাঁড়িয়ে বলে—বাবা, আপনি একটু উঠুন বাবা, আমি দাওয়াটা পরিষ্কার করে দি। কী জানি বাবা, রাত্রে ঘুমের ঘোরেই বিছে-ভগবানের উপর হাত কি পা পড়ে তো কামড়ে দেবে। বিছে-ভগবান তো মানুষ ভগবান বলে মানে না। বলেই সে খিলখিল হাসি হেসে উঠল।

সাধু বললেন—হ্যাঁ মা, সেই জন্যই তো মানুষের ভগবান মেলে। বিছার মেলে না। ভগবান ওসব দেহে অনন্তশয্যায় ঘুমিয়ে আছেন। মানুষের দেহের শয্যায় তাঁর ঘুম ভাঙে।

শান্তির হাসি মধ্যপথেই বন্ধ হয়ে গেল। কিন্তু সে সারা বারান্দাটা পরিষ্কার করে দিয়ে বাড়ি ফিরল।

এমনি করে চলে দিনের পর দিন। এবং শান্তির সঙ্গে আরও দু-চারটি মহিলা যেতে শুরু করলেন।

সাধু শক্তিপীঠ থেকে সেবারের মত চলে গেলেন। আবারও এলেন। আবারও সেই দুপুরে শান্তি যায়—পথের কথা শুনতে বসে, শুনে কাঁদে। কখনও কখনও হঠাৎ পথ কখন এসে ঘরের দোরে হাজির হয়, শান্তি বলে—একদিনও আপনি আপনার ঘরের জীবনের কথা বললেন না! আপনি মায়ের এক ছেলে, না আরও ভাই ছিল?

—অনেক ভাই মা। তা না-হলে মা কি পথে বেরুতে দিত, না আমি পথে বেরুতাম?

—ক ভাই?

—হিসাব ঠিক নাই মা। দুনিয়ায় যত মানুষ, তত ভাই। সবই মায়ের ছেলে।

শান্তি হাসতে শুরু করে।—আমি কী বোকা!

এর পর একদিন দেখা গেল, শান্তির গলায় তুলসীকাঠের মালা। নাকে তিলক। অনেক রাত্রি তখন, সে ফিরে এসেছে ওই শক্তিপীঠ থেকে। হাতে একটি লণ্ঠন। গ্রামে ঢোকবার মুখে একটা বাড়ির দাওয়ার উপর থেকে কে তাকে প্রশ্ন করলে—কে?

সে উত্তর দিল—আমি শান্তি।

সঙ্গে সঙ্গেই একটা টর্চের আলো এসে তার মুখের উপর পড়ল।

বাড়িটায় ধীরেনবাবু ডেটিন্যুর বাসা। বারান্দায় অন্ধকারে বসে ছিলেন ধীরেনবাবু এবং

গ্রামের দু-তিনজন বিশিষ্ট ব্যক্তি। তার মধ্যে একজন কলকাতা-প্রবাসী পুলিস কর্মচারী। আই. বি. ইন্‌স্পেক্টর। হয় কদিনের ছুটিতে এসেছেন, অথবা ছুটির অজুহাতে কোন তদন্তে এসেছেন। ধীরেনবাবু তখন গ্রামের দুটি ধনীর ছেলেকে বিপ্লবী করবার চেষ্টা করছেন, কথাটা গোপন নেই। সকালবেলা পৌঁছে ইন্‌স্পেক্টর ভদ্রলোক সন্ধ্যায় গল্প করতে এসেছেন ধীরেনবাবুর সঙ্গে। তাঁর সঙ্গে এসেছেন তাঁর এক বন্ধু, তিনিও কলকাতা-প্রবাসী ব্যবসায়ী, এই গ্রামেরই লোক। তাঁদের দুজনের সঙ্গে আছে বিপ্রপদ। বিপ্রপদ আত্মীয় এবং ওঁদের সেবক। ওঁরা তান্ত্রিক বংশের সন্তান। ইংরিজী লেখাপড়া শিখেছেন, বাড়িতে ইংরিজী মতে ঘর সাজিয়েছেন, খাওয়া-দাওয়াতেও সে মত ঢুকেছে; ইংরেজের চাকর; ইংরিজীতে কথা বলতে পারেন, ইংরিজী লিখতে পারাটাই শিক্ষার শ্রেষ্ঠ নিদর্শন বলে মনে করেন, ইংরেজের চেয়ে শ্রেষ্ঠ জাত নেই, পৃথিবীতে কখনও হয় নি—এই ঘোষণাই উচ্চকণ্ঠে করেন। কিন্তু তান্ত্রিক সাধনা তাঁরা ছাড়েন নি। মদ খাব বলে খান না, কালী-তারা নাম জপ করে কারণ করেন। বিপ্রপদ এক্ষেত্রে উত্তরসাধক, সে গভীর রাত্রেও ঘরের চোলাই মদ সংগ্রহ করে এনে যোগায়।

টর্চের আলোটা মুখে পড়ার সঙ্গে সঙ্গেই বিপ্রপদ সামনে এসে শাসনের সুরে বললে—এত রাত্রে তুমি কোথায় গিয়েছিলে? একা?

শান্তির দৃষ্টি বিহ্বল। সে বললে—অ্যাঁ?

—কোথায় গিয়েছিলে এত রাত্রে?

আশ্চর্য হাসি মুখে ফুটে উঠেছিল শান্তির। সে বলেছিল—দীক্ষা নিয়ে এলাম। সাধুবাবা আজ আমাকে দীক্ষা দিলেন।

—দীক্ষা? রাত্রে? প্রশ্ন করলেন এবার আই. বি. ইন্‌স্পেক্টর।

—হ্যাঁ। উনি তাই বলেছিলেন।

—অ!

বিপ্রপদ চীৎকার করে উঠেছিল—রাত্রে দীক্ষা? 'রেতে গোষ্ঠ—দিনে রাস!' চালাকি পেয়েছ?

এতক্ষণ পর্যন্ত শান্তি একটা বিহ্বলতার মধ্যে ছিল। এবার বিপ্রপদের ধমকে সে চমকে উঠল। বিহ্বলতা কেটে গেল। এবং বিস্ফারিত চোখে তীব্রদৃষ্টিতে সে তার দিকে তাকিয়ে যে নীরব উত্তর দিল—তারপর আর কোন প্রশ্ন বিপ্রপদর মুখে এল না। শান্তি তার পাশ কাটিয়ে চলে গেল।

আই. বি. ইন্‌স্পেক্টর বললেন—সেই এ, মানে জয়াপিসীর দেওর সেই পোস্টমাস্টারের মেয়েটা নয়?

ধীরেনবাবু বললেন—হ্যাঁ। রোজ দুপুরবেলা শক্তিপীঠে যান দেখি। আজ দেখছি রাত্রে।

—আপনাদের সমাজ খুব ভাল মশাই। ফোঁটা-মালার কল্যাণে সব চলে।

—সাধুটা কে? বেটাচ্ছেলে খুব মজা পেয়েছে তো তা হলে?

বিপ্রপদ বললে—সে এক বেটা ভণ্ড। আমরাও প্রথমে ঠকেছি। তবে ঠিক ধরেছিল সুদর্শন। সে প্রথম দিনই বলেছিল—তোমার সঙ্গে দরকার নেই, নেহি মাংতা। খুব কড়া কড়া বাত শুনিয়ে দিয়েছিল।

ইন্‌স্পেক্টরবাবু এবং ব্যবসায়ী ধনী বললেন—বেটাকে এখান থেকে ভাগিয়ে দাও। কালই।

ধীরেন্দ্রবাবু বললেন—দেশ থেকে এই সাধু-পুরোহিত, এদের ব্যবসা বন্ধ করুন। এরা ইংরেজদের চেয়েও কুটিল এবং জটিল। এদেশের জীবনকে ওরা পোকার মত কুরে কুরে খাচ্ছে। ইংরেজ পঙ্গপাল, ওরা ভিতরের পোকা। পঙ্গপাল শস্য দেখে নেমেছে, খাওয়া শেষ করে চলে যাবে। আবারও শস্য হবে। কিন্তু এই পোকা মাটির ভিতরে বাসা গেড়েছে, চিরকাল থাবে।

হেসে ইন্‌স্‌পেক্টর বললেন—ও বেটাকে কাল তাড়াব। দাঁড়ান না। তারপর ওই মেয়েটাকেও।

( গ )

এত সবের আমি কিছুই জানতাম না, শিবনাথ। আমার অবসরও ছিল না। দিন-রাত্রি ওই এক চিন্তায় মগ্ন থাকি। পড়ি। পড়ার একটা বিচিত্র নিয়ম করেছিলাম। শাস্ত্রের বই পড়ি। ভাবি। তারপর পড়ি বিজ্ঞানের বই। অসুবিধে অনেক হয়, তবু পড়ে যাই। যতটা বুঝি, তাই সম্বল করে ভাবি। এ যুগে যারা ইংরিজী ভাষা শিখে চিৎকার করে খবরের কাগজে লেখে তারা নিশ্চয় বলবে ইংরিজী-অশিক্ষিত মূর্খের কথা এগুলো। তাই বলছি—ইংরিজীতে বিজ্ঞান পড়েছি। ওদের দর্শন পড়েছি। কিন্তু তবুও জন্মগত সংস্কার ধ্যান-ধারণা—এর আকর্ষণ কাটাতে পারি নি। খানিকটা সময় একান্ত নির্জনে বসে থাকি চোখ বুজে। ডাকি। রাত্রে আসন করি। বই দেখে যোগাভ্যাস করি। কুম্ভকে শ্বাসরোধ করে বসি, প্রত্যাশা করি মন দেহ নিষ্ক্রিয় হবে—আত্মা নিজেকে প্রকাশ করবেন। এ আকুতি আকুলতা সর্বনেশে। এর উত্তর না পেলে আমি মিথ্যা, আমি ব্যর্থ। বুদ্ধ মিথ্যা, চৈতন্য মিথ্যা, ক্রাইস্ট মিথ্যা : সত্য চেঙ্গিজ খাঁ, নাদির শাহ, আমেদ শা আবদালী! কী সত্য? কী মিথ্যা? অধিকাংশ মানুষ যা চায় না, তাই মিথ্যা? ভাল, আমি যদি শক্তিবলে মানুষ যা চায় না, অথচ আমি চাই—তাই ঘটাতে পারি এবং প্রচণ্ড দমনে তাদের ওই 'চাই না' চিৎকার বন্ধ করে দিতে পারি, তবে তা কেন মিথ্যা হবে? কিসের সঙ্কোচ আমার? কাকে ভয়?

সাধুর সম্পর্কে আগ্রহ আমার ছিল না। আমি সেই প্রথম দিনই বুঝেছিলাম অমৃত রাখতে যিনি স্বর্ণপাত্রের সন্ধান করেন, তিনি অমৃতের সন্ধান পান নি। অমৃত পরম বস্তু, সে মর-জীবকে অমর করে। মাটির ভিতরে সোনা জন্মায় তারই স্পর্শে। আর এই গোটা পৃথিবীই তো মাটির। মাটির পাত্রে যদি অমৃত রাখা না-ই যায়, তবে পৃথিবীতে অমৃত কোথাও থাকতে পারে না, এ তো প্রমাণিত সত্য। সুতরাং সন্ন্যাসীর জন্য কোন আকর্ষণ আমার ছিল না। এদিকেও যেমন আগ্রহ ছিল না, বিপরীত দিকে প্রতিশোধ নেবারও কোন আগ্রহ আমার ছিল না। রাগও আমার ছিল না। এটুকু আমি নিঃসন্দেহে বুঝেছিলাম সাধু সত্যকে না পেয়ে থাকুন, তাঁকে পাবার জন্য নিষ্ঠা তাঁর আছে। তাঁর বুদ্ধিবিচারমত সৎ ছাড়া তিনি অসৎ নন, ভণ্ড নন। এবং তান্ত্রিক, বীরাচারী বা বামাচারীও নন। বৈষ্ণবমতের সহজিয়াপন্থিও তিনি নন।

তাই পরের দিন দুপুরবেলা সদর রাস্তার উপর যখন ওই সন্ন্যাসীকে শাস্তি দেবার হুকুম আমার উপর জারি করলেন ওই দুই স্বেচ্ছা-মনোনীত সমাজপতি, তখন বিস্ময় বোধ না করে

পারলাম না। সকালবেলা বেরিয়ে গেছি নির্জন প্রান্তরে, গাছের তলায় বসে শুধু চিন্তা করেছি আর দেখেছি প্রাণজগতের নিয়ম এবং খেলা ; দেখেছি, আছে শুধু প্রাণধারণের যুদ্ধ, দেহভোগের বিপুল আকুতি এবং উন্মত্ততা, আর মৃত্যুর প্রতি ভয়, পরিশেষে অসহায় আত্মসমর্পণ ; আর কিছু নেই। ঈশ্বর ? এর মধ্যে কোথায় সেই ঈশ্বর—ন্যায়-নীতি-প্রেম-আত্মদানের উৎস বলে আমি খুঁজি ? অবসন্ন তিক্ত মন নিয়েই ফিরছিলাম। গ্রামে ঢোকবার মুখে তোমাদের অন্যতম জমিদার-বাড়ির সামনে পথের উপর এই কলকাতা-প্রবাসী সমাজপতি দুটি দাঁড়িয়ে ছিলেন, সঙ্গে ছিল বিপ্রপদ। আরও একজন ছিলেন—ত্রিপুরারি ঘোষাল। মহাতান্ত্রিক। আই. বি. ইন্‌স্পেক্টর মুরারিবাবুর দাদা। লোকটির অনেক দোষ। মূর্খের আশি দোষ বলে—ত্রিপুরারির দোষ অন্তত পঁচানব্বুই। আমি শুধু দুটো গুণের কথা জানি। প্রথম গুণ, অসাধারণ সাহসে সাহসী। প্রায় ভয়হীন। ভয় তার ঈশ্বরকে আর রাজাকে। আর কাউকে নয়। বাঘ-ভালুককেও নয়। বাঘ ও মেরেছে। আমি সাপ মারি, ত্রিপুরারি সাপ ধরে কৌতুক করে। দাঁত ভেঙে ছেড়ে দেয়। দ্বিতীয় গুণ, লোকটি সরল—বোকা বললেই ঠিক হয়—কিন্তু বিশ্বাসের দৃঢ়তায় সে পাথর। কাঁধে বন্দুক নিয়ে সেও দাঁড়িয়ে ছিল। বন্দুকটা সে বাঘ মেরে পেয়েছিল।

আলোচনাটা হচ্ছিল ওই সাধুকে নিয়েই। আমাকে দেখেই তাঁরা উৎসাহিত পৃষ্ঠপোষকের মত বলে উঠলেন—এই যে! এই একটি মরদ ছেলে গ্রামে রয়েছে, তবু গ্রামে এই অনাচার হয়। আশ্চর্য!

আমি অবশ্যই একটু খুশী হয়েছিলাম বইকি, নইলে দাঁড়ালাম কেন ? অন্য সময় হলে দাঁড়াতাম না। বললাম—কী ? আমাকে বলছেন ?

ত্রিপুরারি বললে—ওকে আজই আমি মেরে ভাগিয়ে দেব, ভাবছিস কেন তোরা ? মজা পেয়েছে বেটা!

অশ্লীল বাক্য বলে কথাটা শেষ করলে ত্রিপুরারি।

বিপ্রপদ বললে—ওই সাধুর কথা বলছি হে। শান্তিকে নিয়ে যা আরম্ভ করেছে, ছি-ছি-ছি!

এদের কাছ থেকে সব কিছুই শুনতে হতে পারে—এটা জেনেও ঠিক সেই কথাটা সেই মুহূর্তে যেন শুনতে প্রস্তুত ছিলাম না। হয়তো বা ওই সাধুর সম্পর্কেই এমন কথা শুনতে প্রস্তুত ছিলাম না। না, ছিলাম না শিবনাথ। সকলের মধ্যেই একটি ন্যায়বাদী সত্তা আছে ; আমার মধ্যে যে ন্যায়বাদী সত্তা, সে এই সত্তার উৎসসন্ধানী ছিল—তাই তার রূপ ছিল কঠোর, ধারালো। সে সর্বাগ্রে বিচার করত নিজের। সেই কারণেই ওই সাধুর বিচারের সময় নিজের ব্যক্তিগত সকল বিরূপতা নির্মূল করে সরিয়ে ফেলে বিচার করেছিলাম। এবং বুঝেছিলাম, আমার সম্পর্কে তিনি যা-ই বলে থাকুন সে কথা আমাকে গভীরভাবে ভেবে দেখতে হবে, কিন্তু এই সন্ন্যাসী ভণ্ডামির আশ্রয় নিয়ে কোন অন্যায় করবেন না। ভ্রান্তি তাঁর হতে পারে, কিন্তু পাপ তিনি করতে পারেন না। মা সম্বোধন করে শান্তির দেহ তিনি ভোগ করতে পারেন না। এবং এতদিন পর্যন্ত যে-সব কুৎসিত রটনা গ্রামে হয়েছে সাধু ও শান্তিকে নিয়ে, তার কিছু কানে এসেছে কিন্তু শুনতে চাই নি—আসেও নি। তাই কথাটা শুনে একটা যেন খোঁচা খেয়েছিলাম। কেমন জান ? একটা ঘৃণিত ধনী ব্যক্তি যদি অতর্কিত লোহার ছাতার খোঁচা দিয়ে অন্তরঙ্গতা জানায় তা হলে যেমন হয়, ঠিক তেমনি। ওটা আরও অসহ্য হয়েছিল এই প্রসঙ্গে ধীরেনবাবুর নাম শুনে। কঠিন হয়ে উঠলাম আমি এক মুহূর্তে, প্রশ্ন করলাম—পাপ বা মন্দ কিছু করেছেন তার নিশ্চিত প্রমাণ পেয়েছেন ?

সে আমলের পুলিস তান্ত্রিক বাবুটি গম্ভীর কণ্ঠে বললেন—কাল রাত্রি এগারোটার সময় আমরা নিজের চোখে শান্তিকে সাধুসঙ্গ সেরে ফিরতে দেখেছি। প্রশ্ন করলে বলে—ওঁর কাছে আমি দীক্ষা নিয়েছি। উনি আমার গুরু।

এ কথায় অবিশ্বাস হল না আমার। তাই বা কেন—সত্যকে এক মুহূর্তে আবিষ্কার করলাম আমি। দীক্ষার আকৃতি আমি জানি। আমার মন শক্ত হয়ে উঠল। বললাম—গুরু যখন, তখন এতে দোষ কী বলুন? আজও আমাদের দেশে গুরুকরণ রয়েছে। বলুন কার গুরু বাড়িতে না আসেন, এবং কার স্ত্রী-কন্যা-ভগ্নী গুরুর সেবা না করেন? এবং যখন তাঁরা গুরুর পরিচর্যা করেন, কে পাহারা দিয়ে বসে থাকেন? অন্যের গুরুদের কথা আমি জানি না, দেখি নি তাঁদের—কিন্তু এই সাধুটি এই কাজ করতে পারেন বলে আমি বিশ্বাস করি না।

তাঁরা এ উত্তর প্রত্যাশা করেন নি। বিস্ময়ে স্তব্ধ হয়ে রইলেন কিছুক্ষণ। কিন্তু বিপ্রপদ সরোষে প্রতিবাদ করে উঠল—তোমাকে তিনি বলেন নি মাটির ভাঁড়?

—বলেছিলেন।

—তুমি মাটির ভাঁড় আর শান্তি সোনার পাথরবাটি?

—সে তাঁর ধারণা। ভুল হতে পারে আবার সত্যও হতে পারে। আমার ভবিষ্যতে আমি কী করব তা কি আমিই জানি? কিন্তু তবুও এমন অনাচারের লোক তিনি নন। যেমন বহু লোকে নিজেদের তান্ত্রিক বলে, তন্ত্র তন্ত্র বলে চেঁচায়, কিন্তু টাকা আর মাটি সমান বলে দুইই গঙ্গার জলে ফেলে দেওয়া এঁদের সাধ্য নয়। তন্ত্রের নামে মদ খান, কিন্তু শবসাধনের জন্য পচা শব ছুঁতে পারেন না। ঠিক তেমনি। এ কাজও সাধুর পক্ষে অসম্ভব। তাঁর বয়স হিসেবেও বটে। মানুষ হিসেবেও বটে।

আমি আজও এই জেলখানার মৃত্যুদণ্ডে দণ্ডিত অপরাধীর সেলে বসে অনুভব করছি শিবনাথ, আমি সে-মুহূর্তে এক আশ্চর্য উচ্চ ন্যায়বোধের বেদীর উপর দাঁড়িয়ে কথা বলেছিলাম। সে কথায় দেবতার উক্তির মত আকাশের একটা স্পর্শ ছিল। ওরা সকলে চুপ করে গেল, কিন্তু চিৎকার করে উঠল এবার ত্রিপুরারি। ত্রিপুরারি কানে কালা, বুদ্ধিতে ভোঁতা সুতরাং আমার কণ্ঠস্বরের স্পর্শ অথবা বক্তব্যের যুক্তি কোনটাই তার কাছে কার্যকরী হয় নি। সে চিৎকার করে উঠেছিল—আজ রাতমে—হাঁ আজ রাতমে সাধুকো ভূতকে মাফিক হম ভাগায় গা। দেখেগা কোন্ উসকো বাঁচায়!

আমি ধীর কণ্ঠে বলেছিলাম—আমার সঙ্গে তা হলে দেখা হবে আপনার, এ অন্যায় আমি হতে দেব না। বলেই আমি চলে এলাম। সঙ্গে সঙ্গেই সংকল্প স্থির করে ফেললাম, আজ রাত্রে শক্তিপীঠে গিয়ে অলক্ষ্যে সাধুকে পাহারা দিয়ে দাঁড়িয়ে থাকব।

রান্নাবান্না নিজেকেই করতে হত। বাজার-হাটের কাজটা করে দিত নিশি চোর। নিশি সাধু হয় নি, তবে তখন কিছুদিন চুরি ছেড়েছিল। এক বেলা আমার কাছে খেত। স্নান সেরে বালতি করে জল নিয়ে বাড়ি এসে দেখি, খুঁটি ধরে দাঁড়িয়ে শান্তি।

বাইরে থেকেই শুনলাম নিশি বলছে—বাবুদাদা যদি বলে থাকে ঠাকরুন, তবে তুমি নিশ্চিন্তে থাক। ঘুম যদি আসে, তবু সে পথ ছাড়বে না।

কোন উত্তর শুনতে পাই নি। বোধ করি সহজভাবে উত্তর দেবার মত শক্তি শান্তির ছিল না। আমি ঘরে ঢুকতেই আমার মুখের দিকে তাকিয়ে কথা বলতে গিয়েও বলতে পারল না। ঠোঁট দুটি শুধু থরথর করে কেঁপে উঠল। আমারও বিস্ময়ের অবধি রইল না। মনে হল, এ সে শান্তি তো নয়! এত রূপ তো তার ছিল না! এ যেন এক অপরূপা এসে আমার সামনে

দাঁড়িয়েছে। বিষাদ এবং বৈরাগ্যের একটি নিজস্ব মাধুর্য আছে শিবনাথ; যেন গোধূলির আলোর মত; সে আলো যখন রূপের উপর পড়ে, তখন রূপ হয়ে ওঠে অপরূপ। আমিও কথা বলতে পারি নি। কথা ধরিয়ে দিয়েছিল নিশি। সে বললে, ঠাকরুন এসেছে, শুনেছে তিপু ঘোষালবাবুরা নাকি সাধুবাবাকে মারবে, খুন করবে বলেছে। আপনাকেই বলেছে। তাই—

ততক্ষণে দুটি জলের ধারা তার চোখ বেয়ে নেমে এসেছে। নিশির কথা শেষ হতেই সে বলে উঠল—কী হবে সুদর্শনদা?

আমি বললাম—কী হবে তা জানি না, তবে আমি থাকতে ওঁর গায়ে কেউ হাত দিতে পারবে না। আমি রাত্রে শক্তিপীঠে যাব, জেগে থাকব।

নিশি বলে উঠল—বাস্ ঠাকরুন, আর যমের অধিকার নেই। তুমি নিশ্চিন্তি হয়ে বাড়ি যাও।

শান্তি বললে—আমিও যদি থাকি?

—সে তোমার ইচ্ছে শান্তি। আমি কিছুই বলব না। কারণ আমি তোমার জন্যে তো যাব না পাহারা দিতে, সন্ন্যাসীর জন্যেও ঠিক নয়, আমি যাব এ অন্যায় হতে দেব না বলে।

—কিন্তু কদিন পাহারা দেবে তুমি?

—আজ দেব। কাল ওঁকে বলব—হয় চলে যাবেন, নয় নিজের দায়িত্বে থাকবেন। আমি উপলক্ষ শান্তি। রক্ষা কেউ কাউকে করে না। উনি দীর্ঘদিন একা পথ চলেছেন, বনে পর্বতে দুর্গমে হেঁটেছেন, থেকেছেন—কে রক্ষা করেছে?

—কিন্তু আমি কী করব? উনি তো কারুর ভয়ে যাবেন না।

আপনিই আমার মুখে এসে গেল কথাটা। বললাম—শান্তি, তুমি ওঁর কাছে দীক্ষা নিয়েছ, উনি তোমার গুরু। গুরু যখন, তখন ওঁকে তুমি তোমার বাড়িতে আনো না। কেন তুমি লোকের কথা গ্রাহ্য করবে? তখন তুমি নিজে পাহারা দিতে পারবে। অন্তত প্রাণটা দিতে পারবে। অবশ্য আমি তার আগে দেব।

—তুমি বলছ? চোখের দৃষ্টিতে তার দীপ্তি ফুটে উঠল।

—হ্যাঁ, বলছি।

—জানি না উনি আসবেন কিনা, উনি সন্ন্যাসী।

—তুমি শিষ্যা। তিনি যখন গৃহীকে শিষ্যা বলে স্বীকার করেছেন, তখন তোমার গৃহে আসবেন না কেন?

যুক্তি সে খুঁজে পেল—মুখ তার উজ্জ্বল হয়ে উঠল। সে বলে উঠল—আমি বলি গে?

—যাও।

যেতে গিয়ে সে ফিরল। বাইরের দরজার মুখ পর্যন্ত গিয়ে ফিরল—ফিরে এসে দাওয়ার নীচে খুঁটিতে হাত ধরে দাঁড়াল। বললাম—কী?

চুপ করে রইল। একটু হাসি খেলা করছিল মুখে। আবার প্রশ্ন করলাম—বল, কী? আবার ফিরলে কেন?

হঠাৎ ছোট মেয়ের মত হেঁট হয়ে আমার পা ছুঁয়ে কপালে বুলিয়ে সে প্রায় পালিয়ে গেল।

আবার এল ঘণ্টা-দুয়েক পরে।—বাবা এসেছেন সুদর্শনদা! বললেন, সে ঠিক বলেছে মা, আজ তোমার ঘরে গিয়ে তোমার সেবা নেবার দিন এসেছে। চল, যাই। বলে চলে এলেন। কম্বল দুটো গুটিয়ে আমার মাথায় চাপিয়ে দিলেন। বললেন, এটা তুমি মাথায় করে নিয়ে চল।*

হেসে বললাম—খুব ভাল। গুরু গুরুর মতই কাজ করেছেন। তুমি যাও, নির্ভয়ে পরমানন্দে সেবা কর; কোন বিপদ ঘটলে সর্বাগ্রে আমি গিয়ে দাঁড়াব।

তবু সে দাঁড়িয়ে রইল। আমি বললাম—কোন ভয় নেই তোমার। তুমি নির্ভয়ে চলে যাও। তোমার বাড়ি তো কাছেই।

এতক্ষণে সে বললে—তুমি একবার এস।

—কোথায়?

—বাবা তোমার সঙ্গে একবার দেখা করতে চাইছেন। বললেন, মা তুমি ওকে একবার ডাক।

আমি বললাম—না। তা আমি যাব না, শান্তি। আমি যা করছি মানুষের কর্তব্য, ধর্ম বলেই করছি। এর জন্যে তোমার সাধুবাবার বা অন্য কারুর কোন কৃতজ্ঞতা আমার পাওনা নয়, তা আমি চাইও না।

সে অবাক হয়ে আমার মুখের দিকে তাকিয়ে রইল। বোধ করি ভয়ও পেয়েছিল, কথাগুলি তার কাছে পূর্ণ-বোধগম্য হয় নি বলে। একটু দাঁড়িয়ে থেকে একটা দীর্ঘনিঃশ্বাস ফেলে বিষণ্ণ পদক্ষেপে সে চলে গেল।

বিকেলবেলা সে আবার এল। এবার সংবাদ বিচিত্র। গ্রামের বড়বাবুরা সংবাদ পেয়ে দুজন দারোয়ান পাঠিয়েছেন সাধুকে পাহারা দেবার জন্য। কারণ, আই. বি. ইন্‌সপেক্টরবাবুর সঙ্গে তাঁদের প্রতিষ্ঠার বিবাদ। যেখানে তাঁরা শাস্তি দিতে উদ্যত, সেখানে এঁরা অবশ্যই রক্ষার জন্য হস্ত প্রসারণ করবেন। এটা নূতন নয়, এ বিবাদের কথা তুমি জান। সংসারে সকলেই বোধ হয় এর স্বরূপ জানে। কারণ, সর্বত্রই ঘটে এটা। কিন্তু সাধু শান্তিকে আমার কাছে পাঠিয়েছেন, বলেছেন—মা, ভরসা তো ভগবানের। তবু মানুষের ভরসা যদি করতে হয়, তবে ওই নওজোয়ানের ভরসায় আমি এসেছি। সে যদি বলে—ওরা থাক মা, তবে থাক; আর যদি বলে—না, তবে না। বলে দাও দরকার নেহি।

আমি বললাম—বলবে তুমি শান্তি। আমি বলব না। তুমি যদি চাও তো ওরা থাক।

—তুমি?

—আমার মুক্তি।

—তা হলে তুমি যাবে না?

—না। দরকার তো নেই।

—না। ওদেরই তা হলে চাই নে আমি। তুমি না গেলে হবে না। আমি ভয়ে মরে যাব। কিন্তু উনি যে তোমার সঙ্গে দেখা করবার জন্যে অস্থির হয়ে উঠেছেন।

—না শান্তি। সে আমি যাব না।

শান্তি চলে গেল এবং কয়েক মিনিটের মধ্যে আবার ফিরে এল। বাইরের দরজা থেকে ডাকল—সুদর্শনদা!

আমি ক্ষিপ্ত হয়ে উঠলাম শিবনাথ। এই মেয়েটা আমাকে এমন করে জড়িয়ে বাঁধতে চাচ্ছে যে আমার যেন দম বন্ধ হয়ে আসছে।

গম্ভীরভাবে উত্তর দিলাম, কী? ভেবে রাখলাম, এবার ও যা বলবে তাতে বলব—এমন করে তুমি আমাকে বিরক্ত কোর না। আমি যা করছি, তা আমার অন্তরের নির্দেশে কর্তব্য বলে করছি। কারও প্রতি স্নেহমমতা আমার নেই।

উত্তর শান্তি দিলে না, গম্ভীর মধুর কণ্ঠে উত্তর এল—আমি এসেছি ভাই, তোমার সঙ্গে দেখা করতে।

সন্ন্যাসী! তিনি নিজে এসেছেন? এ আমি কল্পনা করতে পারি নি। সমস্ত শরীর মন মুহূর্তে যেন অবসন্ন পঙ্গু হয়ে গেল।

—তোমার কাছে আমি কসুর মানতে এসেছি—মার্জনা কর হামাকে। সন্ধ্যার অন্ধকারে একটি মাত্র হ্যারিকেনের আলো-আঁধারির মধ্যে দীর্ঘকায় সন্ন্যাসী হাতজোড় করে আমার সামনে দাঁড়ালে।

কত স্তম্ভিত হলাম জান? একটা বিরাট পাহাড় সচল হয়ে এসে সামনে করজোড়ে দাঁড়ালে যত স্তম্ভিত হতাম, ঠিক ততখানি। না, তার থেকেও বেশী। কিন্তু অল্পক্ষণের মধ্যেই আত্ম-সম্বরণ করে বললাম, না না, আমাকে এভাবে আপনি অপরাধী করবেন না।

প্রণাম করতে গিয়েও প্রণাম করতে পারলাম না। সন্ন্যাসী হাত চেপে ধরলেন, বললেন —বল ভাই, নমো নারায়ণায়। তুমি প্রণাম কোর না সবার মত। ভাই, সেদিন অন্ধকারে ভালো দেখতে পাই নি তোমাকে। আমার নিজের চিত্তও স্থির ছিল না। যত ক্লান্তি ছিল, তত দেহ অসুস্থ ছিল। আর তিক্তও ছিল মন। ভাবতে ভাবতে আসছিলাম কী জান? ভাবছিলাম—সারাজীবন তো চলে গেল ভাই, কিন্তু যা ঢুঁড়লাম, তা তো মিলল না। ভ্রম হয়ে গেল, তোমাকে বললাম—মৃৎপাত্র।

শান্তি অবাক হয়ে দেখছিল। সন্ন্যাসী আমার কাছে এমন নত হবেন সে কথা আমিহ ভাবি নি শিবনাথ তো সে কী করে ভাবতে পারবে? তবু সে এবার বললে—বাবা, এইবার ওকে আপনি দীক্ষা দিন।

—না মা। ওর গুরু আমি নই। হয়তো আপনিই তিনি আসবেন; নয়তো অন্তর থেকেই একদিন জাগবেন।

চলে গেলেন সাধু।

আমি রাত্রে গিয়ে শান্তির বাড়ির দোরে দাঁড়ালাম। দরজায় আঘাত দিয়ে শব্দ করতে হল না, 'শান্তি' বলে কণ্ঠস্বর তুলে ডাকতে হল না, আমার পায়ের শব্দ শুনেই দরজার ওপাশ থেকে মৃদুস্বরে প্রশ্ন হল—কে?

হেসে আমি বললাম, ভয় নেই শান্তি, আমি সুদর্শন।

দরজা খুলে দিলে। প্রসন্ন হেসে বললে—ভেতরে এস। বাড়ির বাইরে দারোয়ানের মত পাহারা দেবে তুমি? মা গোঃ! কাণ্ড দেখ দেখি, দরজায় দাঁড়িয়ে থাকবে! বাবা বললেন—

—কী বললেন?

—বললেন, ও সামান্য নয় মা। ও আকাশে ছুটলে আকাশ আলো করে দেবে; আর মাটিতে মাথা ঠুকলে দুনিয়া ফাটিয়ে ভিতরে ঢুকে যাবে, মা।

আমি হাসলাম। এক মুহূর্তের জন্য। মুহূর্তের মধ্যে মনে হল, আমার অসমসাহসী মন বললে, আমি তো বিবেকানন্দ হতে পারি। হ্যাঁ, তা পারি। যদি রামকৃষ্ণের মত গুরু পাই তবে তাঁকে স্মরণ করে ওই নাস্তিক্যবাদের দেশে গিয়ে তো বলতে পারি—শোন তোমরা, ঈশ্বরের বার্তা আমি বহন করে এনেছি, শোন; তাঁর কথা আমি শোনাব।

বোধ করি স্বপ্নাতুর হয়ে উঠেছিলাম। মিনিট খানেকের জন্যে আমার দেহে রোমাঞ্চ হয়েছিল, চোখে পলক ছিল না—হয়তো বা শ্বাস-প্রশ্বাসও বন্ধ হয়ে গিয়েছিল। শিবনাথ, কখনও কি তুমি মনে মনে স্বপ্ন দেখ নি, তুমি পৃথিবীর শ্রেষ্ঠ ব্যক্তি হবে,—গান্ধী হবে, রবীন্দ্রনাথ হবে; দেখ নি? নিশ্চয় দেখেছ। অগ্নির একটা স্ফুলিঙ্গ, সেও তো গোটা একটা অরণ্য

ব্যাপ্ত করে দাউ দাউ করে জলবার স্বপ্ন দেখে। যে দেখে না, সে অগ্নি-স্ফুলিঙ্গ নয়—ছাই, অথবা জোনাকি পোকা, একটু ফসফরাস। গত পঞ্চাশ বছরের গোটা জাতকে স্মরণ কর; তা হলেই সেই মুহূর্তের আমাকে বুঝতে পারবে। আমি গীতা মাথায় নিয়ে শুয়ে থাকতাম।

প্রদীপ হাতে শান্তি আমার সেই মুখের দিকে বিস্ময়-বিমুগ্ধ দৃষ্টিতে চেয়ে ছিল। কথা বলতেও সাহস হয় নি। আমি চোখ নামাতেই সে বলেছিল—তুমি—তুমি—

আমি বলেছিলাম, চল। 'তুমি' 'তুমি' বলে সে কি বলতে চাচ্ছিল জিজ্ঞাসাও করি নি।

উপরতলায় পিছন দিকে একখানি ঘরে সন্ন্যাসী তাঁর আসন করে ছিলেন; কারণ, ঘরখানি শান্তির পূজার ঘর। ঘরখানি সংকীর্ণ, একটি মাত্র জানালা, কিন্তু সীতারাম সাধু বলেছিলেন —ও ঘর ছাড়া অন্য ঘরে আমি থাকব না মা। এ ঘরে দেবতা আছেন তোমার—তাঁদের আশ্রয়ে দেবস্থলেই থাকা হবে। অন্য ঘরগুলি গৃহীর গৃহ। তিনি জপ করছিলেন। শান্তি আমার বিছানা করেছিল নীচে ঠিক সামনের ঘরে। পরম যত্নে পরিপাটি করে পাতা বিছানা। ধবধবে ধোওয়া চাদর, ঝালর-দেওয়া বালিশ, একখানি নরম তোশক।

আমি বললাম, এ সব কী? এই বিছানায় শুয়ে কি পাহারা দেওয়া যায়? এ যে দেখেই ঘুম পাচ্ছে।

সে বললে—তারা কেউ আসবে না। তুমি এসেছ। কণ্ঠস্বরে তার পরম নির্ভরতার আশ্বাস ফুটে উঠল। আমিও অবশ্য তা জানতাম। ত্রিপুরারি ঘোষাল—বাইরে পথে হয়তো লড়াই করে পরখ করতে পারে, কিন্তু রাত্রে চড়াও হয়ে মারতে আসবার মত সাহস তার নেই। আইনকে, রাজশক্তিকে তার বড় ভয়। তবুও আমার কাজ আমি করব। জেগেই বসে রইলাম। পাশের ঘরে সেও বসে রইল। সাধুর জপ শেষ হলে তিনি ডাকলেন। তাঁর নিজের কথা বললেন। তাঁর সন্ন্যাসের কথা, বাল্যের কথা, এখানে এসে এই শান্তির সঙ্গে বন্ধনের কথা, আরও অনেক কথা। সে কথা আগে বলেছি শিবনাথ।

কথা শেষ করে তিনি শুলেন। আমি ফিরে এলাম।

রাস্তা-ঘর অর্থাৎ দরজা খুলে বা ভেঙে ঢুকবার মুখের ঘরে একখানা মাদুর পেতে নিয়ে শান্তিকে বললাম—তুমি ঘুমোও।

—তুমি জেগে বসে থাকবে, আমি ঘুমোব?

—সাধু ঘুমিয়েছেন। আমি নিজেই তোমাদের আগলাবার ভার নিয়েছি। তুমি ভিতরে গিয়ে শোও। ভিতর থেকে দরজাটা বন্ধ করে দাও।

—আর একটু জেগে থাকি। তারপর শোব।

আমি গীতা পড়তে আরম্ভ করলাম। পড়তে পড়তে আমিই ঘুমিয়ে গিয়েছিলাম। হঠাৎ কিছুতে আমার পা ঠেকে আমার ঘুম ভেঙে গেল। উষ্ণ, কোমল কিছু। একটু মাথা তুলে তাকিয়ে দেখলাম। যা দেখলাম, তা জীবনে এমন করে দেখি নি।

অনাবৃত-উর্ধ্বাঙ্গ নারীদেহের তরুণ যৌবন আমার পদপ্রান্তে রাত্রের কুমুদ-কহ্লারের নৈবেদ্যের মতই যেন কেউ নিবেদন করে দিয়েছে। লণ্ঠনটা জলছিল তার মাথার কাছেই। তার আলো পড়েছে মুখে, বুকে। আলোটা গরম হয়েছে; মধ্যে মধ্যে দপদপ করে উঠে সে রূপকে যেন ইঙ্গিতময় করে তুলছে। শান্তি ভিতরে যায় নি। সে আমার পায়ের তলায় এমন জায়গায় শুয়েছে—যেখানে প্রথম পা পড়বে বাইরের আগন্তুকের।

*শিবনাথ, মুহূর্তে যেন তাণ্ডব নৃত্য শুরু হল আমার দেহের কোষে কোষে। আমার মন, আমার চিত্ত বুকের ঘরে ভয়ার্ত হয়ে খিল দিয়ে দ্বার রুদ্ধ করতে চাইলে; বাইরে—অর্থাৎ*

দেহের রোমকূপে-কূপে শ্রাবণ-রাত্রের বর্ষণ এবং বাতাসের সব-ভাসানো, সব-ওড়ানো প্রচণ্ড মাতন আরম্ভ হয়ে গেছে। চোখ বন্ধ করতে চাই, কিন্তু পারি না—চোখের পলক ঝড়ে খিল-ভাঙা জানালার মত কামনার তাড়নায় খুলে যায়; আমার হাত এগিয়ে গিয়ে তাকে স্পর্শ করতে চায়, কিন্তু তাও পারি না। আমার ঘরের লোহার দরজা খোলে না, নিজে অবশ, উঠতে পারি না। দেহ এবং মনের এমন সুস্পষ্ট দ্বন্দ্ব আমি আর কখনও অনুভব করি নি।

দেহ বললে: তোমার পায়ের তলায় নৈবেদ্যর মত নিজেকে সঁপে দিয়েছে, তুমি তুলে নাও।

মন বললে, ও অমৃত নয়, ও নিয়ে কী করবে?

দেহ বললে, ওই অমৃত। আস্বাদন করে দেখ। তুমি মূর্খ। অলীক অমৃতের জন্য উন্মাদের মত ঘুরছ! এই পৃথিবীতে সে অমৃত নেই। এই সত্যকারের অমৃত। এরই মধ্য দিয়ে তো পুরুষানুক্রমিকতার অমর ধারায় তুমি বেঁচে থাক।

মন বললে, পুরুষানুক্রমিকতার ধারার মধ্যে বাঁচে জীব। যে জীবের চেতনা আছে, চৈতন্য নেই। মানুষের মধ্যে জীবন চেতনা পার হয়ে চৈতন্যে এসেছে। সেই চিনিয়েছে নারীকে পুরুষকে শত পরিচয়ে। এ পরিচয় সত্যের চেয়ে বড়। সৎ।

দেহ বললে, ওরে জ্ঞানী মূর্খ, তুই পুরুষ ও প্রকৃতি। প্রকৃতি আর পুরুষের মধ্যে বিশ্ববিধানগত সম্পর্ক একটি মিলনের। জাতি নেই, ধর্ম নেই, কিছু নেই।

মন বললে, না। ওই সরলা মেয়ে পরম বিশ্বাসে—

বাধা দিয়ে দেহ বললে, মূর্খ, সে বিশ্বাসের গভীরে আছে তোমাকে কামনা। নইলে এইভাবে তোমার পায়ের তলায় অনাবৃত দেহে নিজেকে নিবেদন করে?

মন এবার হেরে গেল। এবার সে ভয় দেখালে। বললে, না। চিৎকার করবে। আপত্তি করবে—

দেহ বললে, আয়ত্ত কর তুমি, মুখ চেপে ধর।

মন বললে, না। না। এবার সে চীৎকার করে উঠল। হেরে-যাওয়া মানুষের অসহায় অবোধ অসম্মতির মত। সে বললে, পালাও। পালাও।

কিন্তু পালিয়ে যাবার পথ ছিল না। শান্তি শুয়ে আছে দরজার মুখে। কপাট জোড়াটায় তার পিঠ লেগে রয়েছে।

আমি শুয়ে ছিলাম দরজার দিকে পা রেখে, মাথা ছিল ঘরের ভিতরের দেওয়ালের দিকে। একটু হিসেব করে এইভাবে বিছানাটা আমি ঘুরিয়ে নিয়েছিলাম। যদি রাত্রে কেউ আসে এবং দরজায় হানা দেয়, তবে উঠে বসেই আমি নিরাপদ দূরত্ব থেকে দরজাটার সামনাসামনি দাঁড়াতে পারব। যদি দরজার ফাঁক দিয়ে কোন তীক্ষ্ণ অস্ত্র দিয়ে খোঁচা মারে, তবে সেটা মাথায় লাগবে না, পায়েই লাগবে। আমার পা এবং দরজার মধ্যে একফালি জায়গা পড়ে ছিল। রাত্রে আমাকে নিরাপদ করবার জন্য শান্তি দরজায় পিঠ লাগিয়ে আমার পায়ের সামনে বুক পেতে কখন এসে নিশ্চিন্ত হয়েছে। তার মধ্যে ওর গভীরতম মনে যদি এমন পুরুষের কাছে প্রকৃতির আত্মনিবেদনের গোপন বাসনা থাকে তো জানি নে। অবিশ্বাস আমি করব না। যে সত্য আমি সেই মুহূর্তে সর্বাঙ্গ দিয়ে অনুভব করেছিলাম, যে সত্যের প্রবলতম তাড়না আমার শিরায় শোণিতে স্নায়ুতে, নখ হতে চুল পর্যন্ত সর্বাঙ্গে আমি অনুভব করেছিলাম, তাকে আমি অস্বীকার করব কী করে?

তবুও এ কথা বলব যে ঠিক সমান সত্য—মন, আমার অলীক অমৃত-সন্ধানী মন, তবুও হার

মানে নি। সেই মন তবু বলেছিল, না, আমি মানুষ। মানুষের জীবনে পুরুষ আর প্রকৃতির মিলনে দেহধর্ম বড় নয়, মনোধর্ম বড়। উমার সঙ্গে শঙ্করের মিলন কামদেব ঘটাতে পারেন নি। ঘটেছিল তপস্যায়। মনের আকর্ষণে এ মিলনের প্রারম্ভ, দেহমিলন তার মধ্য, সন্তানের গ্রন্থিতে গৃহমিলনে তার পূর্ণতা। আমি সভ্য মানুষ, আমি সাধক মানুষ। আমি পশু নই।

জোর পেয়েছিলাম মনে। সন্তর্পণে তার কপালে একটি আঙুল রেখে ঠেলা দিয়ে ডেকেছিলাম, শান্তি! শান্তি!

সে চোখ মেলে আমাকে দেখে নিদ্রালুতার মধ্যেই একটু হেসেছিল। প্রসন্ন সে হাসি। কিন্তু সে প্রসন্নতা, শুধুই প্রসন্নতা, তার কোন ভাগবত ব্যঞ্জনা নেই, ঘুমভাঙা শিশুর মুখের প্রসন্নতার মত। তখনও তার খেয়াল নেই যে তার অনাবৃত দেহ আমার চোখের সম্মুখে, আমি দেখছি।

আমি বললাম, ওঠ। ওঠ।

ধড়মড় করে উঠে বসল সে।—কেন?

—ভয় নেই। রাত্রি শেষ হয়েছে। আমি চলে যাব। দরজাটা খোল। আমি চলে গেলে দরজাটায় খিল দিয়ে দেবে।

তখনও তার স্খলিত অঞ্চল মেঝের উপর তেমনি লুটিয়ে পড়ে আছে।

ঠিক সেই মুহূর্তে একটা আকস্মিক ঘটনা ঘটে গেল। লণ্ঠনের আলোটা দপ করে উঠে এবার নিবে গেল। গাঢ় অন্ধকারের মধ্যে সব যেন হারিয়ে গেল। চকিত চমকে অন্ধকার নেমে আসার সঙ্গে সঙ্গে সে আমাকে সবলে দুই হাতে জড়িয়ে ধরে বলে উঠল, না। না। তুমি যেয়ো না।

প্রথম 'না'-টিতে ছিল ভীতার্তের সভয় আবেদন; দ্বিতীয় 'না'-টিতে তা ছিল না। তারপর সে বললে, তুমি যেয়ো না। তার মধ্যে যে আবেদন, সে নারীর আবেদন, শিবনাথ। আদিম অন্ধকারে পুরুষের কাছে প্রকৃতির সলজ্জ আত্মনিবেদনের আকুতি আমাকে থরথর করে কাঁপিয়ে দিলে। ওঃ, সে কী মুহূর্ত! আমি তাকে মুহূর্তের জন্য সবলে আমার বুকে জড়িয়ে ধরে পিষ্ট করে দিতে চেয়েছিলাম। তার উত্তপ্ত ঠোঁট দুটির উপর আমার উত্তপ্ত ঠোঁট দুটি দিয়ে তার জীবন-রস পান করতে চেয়েছিলাম। কিন্তু সে একটি, বা কয়েকটি মুহূর্ত মাত্র।

তারপর সেও সভয়ে বলে উঠল—না, না। ছাড়।

আমি তাকে ছেড়ে দিয়ে দরজাটা খুলে অন্ধকারে বেরিয়ে পড়লাম। ছুটে পালালাম। কিন্তু এই কয়েকটি মুহূর্তের মধ্যে কত যে কথা জানাজানি, কত দেওয়া-নেওয়া হয়ে গেল, তার যেন পরিমাপ নেই।

শিবনাথ, সেই রাত্রেই অর্থাৎ সেই ভোরেই আমি গৃহত্যাগ করলাম। গ্লানির সীমা ছিল না। এ কী করলাম আমি! বলে গেলাম নিশিকে, ওরে, আমি চললাম। সে বললে, কোথায় দাদাবাবু? আমি বললাম, জানি না রে। আজ থেকে আমি সন্ন্যাসী হলাম। ধান কটা তুই নিস। আমি একটা লিখে দিয়ে যাই, তুই থানায় দেখিয়ে নিয়ে নিস। নিশিই আন্দাজ করেছিল গত রাতটা যখন সন্ন্যাসীর সঙ্গে কাটিয়েছি তখন তিনিই এ দীক্ষা দিয়েছেন।

লোকে তা-ই বিশ্বাস করে বলেছিল, সন্ন্যাসীর সঙ্গে গৃহত্যাগ করেছিলাম। সন্ন্যাসী থাকলেন, আমি চলে গেলাম, এর অর্থও তারা আবিষ্কার করেছিল। সন্ন্যাস গ্রহণের সঙ্গে সঙ্গেই গৃহত্যাগ করতে হয় যে। সুতরাং আমি সেই ভোরেই চলে গেছি; সন্ন্যাসী পরে

আসবেন। সন্ন্যাসী কী ভেবেছিলেন, সে শুনেছিলাম শান্তির কাছে অনেক পরে, সে সেই সময়ের কথার সঙ্গেই বলব। মোট কথা আমার সন্ন্যাসের সঙ্গে ওই সীতারাম সাধুর কোন সম্পর্ক ছিল না। যে আমাকে দীক্ষা দিতে ভরসা করে না, তার সঙ্গে কোথায় যাব আমি? আমি খুঁজছিলাম অমৃতের পথ। ঈশ্বরের সন্ধান। একাই চলেছিলাম আমি। ফিরেছিলাম মাস ছয়েক পর। এবার এখানকার সব বিক্রি করে চলে গিয়েছিলাম। আমার ভাগ্য, শান্তি তখন এখানে ছিল না। সে চলে গিয়েছিল তার গুরুর সঙ্গে তাঁর আশ্রমে। আমি নিশ্চিন্ত হয়ে সব বিক্রি করে চলে গিয়েছিলাম। এসব খবর সঠিক জানে নিশি চোর। সম্পর্ক বলতে তার সঙ্গেই ছিল। ধীরেনবাবুও জানতেন বোধ হয়। তিনি খবর রাখতেন।

## ( ঘ )

এর পর পাঁচ বৎসর জুড়ে এক অধ্যায়।

শুধু ঘুরলাম, ঘুরলাম, ঘুরলাম। কেদারনাথ, বদরীনারায়ণ, মানসসরোবর, কৈলাস; কাশ্মীরে অমরনাথ, থেকে কন্যাকুমারী, দ্বারকা থেকে নীল-পর্বতে; কামরূপ ঘুরে এলাম, খুঁজে এলাম। পাহাড়-পর্বত, অন্তহীন অরণ্য। কত দগ্ধ প্রান্তর, কত মরুভূমি ঘুরে দেখলাম। মন্দিরে মন্দিরে দেবতা দেখলাম, কোথাও অবয়বহীন শুধু শিলা, কোথাও নিপুণ ভাস্করের হাতে তৈরি অপরূপ মূর্তি; কিন্তু শিলাখণ্ডই হোক আর দেবমূর্তিই হোক—তার মধ্যে দেবত্ব কিছু নেই। হিসেব শুনেছি, কোন স্মরণাতীত কাল থেকে কতজনের কত অভীষ্ট পূরণ হয়েছে; কতজন সাক্ষাৎ দর্শন পেয়েছেন; কত পুরাণকথার মত কথা। আমি, শিবনাথ কোনখানে কোন আভাস পাই নি। আবার যুগে যুগে কত দেবতাকে কত বীর্যবান হিংস্র আক্রোশে ভেঙে দেখতে চেয়েছে কোথায় দেবতা? পায় নি।

কিন্তু তবু মানুষের কী বিপুল আকুতি শিবনাথ তাঁকে খোঁজার! বদরীনাথের পথে খঞ্জকে যেতে দেখেছি বুকে হেঁটে, অন্ধকেও একখানি লাঠি সম্বল করে ফিরতে দেখেছি, তারা সেখানে পৌঁছেছে আবার ফিরেছে। যাত্রীরাই তাদের নিয়ে গেছে হাত ধরে, তারাই তাদের খাইয়েছে। মনে মনে স্বীকার করেছি, হ্যাঁ, এখানে একটা ঈশ্বরের নিয়মের মত নিয়ম আছে। তা আছে। ফেরার পথে অন্ধকে জিজ্ঞাসা করেছি, দর্শন্ হল? সে বলেছে—হাঁ মহারাজ, বদরী-বিশালা, তার অঙ্গনে গেলাম, দর্শন হবে না?

—চোখ নেই, দেখলে কী করে? কী দেখলে?

—মনে দেখলাম মহারাজ। সে তো মুখে বলা যায় না। তবে আসছে জন্মে আমার চোখ হবে, তখন আবার এসে দেখে যাব। নারায়ণ বলেছেন, হ্যাঁ।

মনে মনে হেসেছি, মর্মান্তিক তিক্ত হাসি। হ্যাঁ, এই উত্তরটা এবার পেয়েছি বলে। এজন্মে হল না, আগামী জন্মে দেখা হবে। পৃথিবীর মানুষের পুরুষের পর পুরুষের ধারা ওই একই ভাবে আগামী জন্মে ঈশ্বরদর্শনের, ঈশ্বরকে খুঁজে বের করার প্রত্যাশায় চলেছে।

আবার এই পথে ভ্রমণবিলাসীদের বহু আয়োজন সঙ্গে ঘুরতে দেখেছি, মানুষের কাঁধে চেপে ধনীকে পুণ্য অর্জন করতে দেখেছি, নারী-বিলাসীকে এই পথেই নারীর পশ্চাতে ছুটতে দেখেছি।

তবুও বলব, শিবনাথ, এসব সত্ত্বেও জীবনের সেই অজানাকে জানার সন্ধানেই এ পথে মানুষ পুরুষানুক্রমে হেঁটে চলেছে। পেয়েছে কেউ ? আমার উত্তর, না। কারণ আমি তো পেলাম না।

এক সন্ন্যাসী বলেছিলেন, তিনি হিমালয়ের অরণ্যের মধ্যে আজ দীর্ঘদিন কাটিয়ে দিয়েছেন, বসে বসে হিমালয়ের দিকে চেয়ে চেয়ে। ওই যে বিরাট, ও বিরাটকে দেখে আমিও স্তম্ভিত হয়েছি, কয়েক দিনই আহার-নিদ্রা ভুলে বুঝি ঈশ্বরকে আবিষ্কার করলাম বলে স্পন্দিত বুকে নির্নিমেষ চোখে চেয়ে থেকেছি। কিন্তু কয়েকদিন পরেই সে স্তম্ভিত ভাব কেটে গেছে। সন্ন্যাসী বলেছিলেন, বাবা, সমুন্দরের অন্দরে ঘূর্ণি আছে জান ? সে ঘূর্ণি কী করে হয়, সে থাক। এখন আমি যদি বলি বাবা, ওই সমুন্দরের থোড়া পানি সমুন্দরকে দর্শনের জন্য পাক দিয়ে নীচের দিকে নামছে, আর বুক চাপড়াচ্ছে কাঁহা সমুন্দর, কাঁহা সমুন্দর বলে, তা হলে যা হয় তুমি তো তাই জিজ্ঞাসা করছ বাবা।

আমি ঘাড় নেড়েছিলাম, ও হল না। উপমায় প্রশ্নের উত্তর হয় না মহারাজ। রাম কেমন, এর উত্তর শ্যামের মত নয়, বাবা। আমি রামকেও জানি না, শ্যামকেও জানি না। হয় রামকে দেখাও, নয় শ্যামকে দেখাও। শুনুন বাবা, আমি বিরাট, বিপুল, অপরূপ—এসবের মধ্যে বিস্ময়কর ঈশ্বরকে খুঁজছি না। আমি খুঁজছি আমার মূলকে, যিনি আমার মত কথা বলবেন অথবা নিজের সকল আবরণ উন্মোচন করে দেখাবেন নিজেকে এবং তারই মধ্যে জানব সমস্ত কিছুকে। আমি বিংশ শতাব্দীর মানুষ, ওতে আমার পরিতৃপ্তি নেই। . হবে না।

চলে এসেছিলাম তাঁর কাছ থেকে।

বিংশ শতাব্দী না হলে, অন্য রকম হত আমার জীবনে ; আমিই অন্য রকম বলতাম। আমার মন ওই বিরাট, ওই অপরূপের মধ্যে মগ্ন হয়ে থেকে যে আনন্দ পেত, তাকেই ঈশ্বর-দর্শনের স্বাদ বলে মেনে নিত। কিন্তু আমি তা কী করে পারব ? আমি যে বিংশ শতাব্দীর মানুষ। তিনি আমার উপর ক্রুদ্ধ ঠিক হন নি, তবে ক্ষুব্ধ হয়েছিলেন, বলেছিলেন, দোষ তোমার নয়, দোষ এই কালের। বাবা, আমি কী জানি, কী বুঝি জগৎজীবন-স্রষ্টার প্রত্যক্ষ প্রমাণের কথা, যা তোমার কাল চায় ; তবে অনুভবে বুঝি তিনি আছেন, সেই অনুভবে আমার আনন্দ আছে। নিরানন্দ, অশান্তি নেই। এইটুকুই আমার সম্বল, এইটুকুই বলতে পারি। কিন্তু এতকালের সব অবতারকল্প পুরুষ, সিদ্ধপুরুষ মহাত্মা, তাঁদের কথায় বিশ্বাস রেখো বাবা। তাঁরা ঈশ্বরকে জেনেছিলেন।

আমি মুখে তর্ক করি নি, কিন্তু মাথা আপনিই অস্বীকারের ভঙ্গিতে নড়ে উঠেছিল। এবার তাঁর কণ্ঠস্বরে বিস্ময় ফুটে উঠেছিল।—তুমি বিশ্বাস কর না ?

বাধ্য হয়ে বলেছিলাম, অবিশ্বাসও করি না, বিশ্বাসও করি না মহারাজ। তাঁরা পেয়েছিলেন একটা কালের ঈশ্বরকে, সে কাল গত হওয়ার সঙ্গে সে ঈশ্বর-দর্শনের প্রসাদও বাসি হয়েছে। না হলে মানুষের এত সংশয় কেন, যন্ত্রণা কেন ?

সাধু বললেন, ঈশ্বর-সাধনায় যন্ত্রণা ? সাধকের ভগবানকে ডাকা আর পাগলের ভগবান ভগবান বলে চিৎকার করে গলা ফাটিয়ে যন্ত্রণাভোগ এক নয় বাবা। দুয়ের মধ্যে বহৎ ফরাক্।

আমি বলেছিলাম, মানুষ বিজ্ঞানবলে প্রত্যক্ষভাবে জেনেছে, পুরাণ যেভাবে সৃষ্টি হয়েছে বলেছে, তা হয় নি। কুমোরশালের কুমোরের মত ভগবান বসে বসে চন্দ্র সূর্য মানুষ জানোয়ার তৈরি করেন নি। যে অঙ্ক কষে পৃথিবী মেপেছে, সূর্য মেপেছে, চন্দ্র মেপেছে, সে ভগবানের

আস্তানা পায় নি। মানুষ ব্রহ্মার সৃষ্টি ভগবানের সন্তান নয়। তার সৃষ্টি হয়েছে পশু থেকে। শুধু অনুভবের কথা সে শুনবে না বাবা। তার প্রমাণ চাই।

তিনি বললেন, হাঁ বাবা, তা যদি হয় তবে বিলকুল মানুষ জানোয়ার হয়ে যাবে। কেউ রুখতে পারবে না বাবা। না বিদ্যা. না বিজ্ঞান, কিছু না। তা বন্ যাও জানোয়ার। মুখ ঘুরিয়ে নিলেন। আমি উঠে চলে এলাম।

বিজ্ঞানবিদ বিজ্ঞানচর্চা ছেড়ে সাধু হয়েছেন, এমন জনের সঙ্গেও দেখা হয়েছে। তর্কের ঝড় উঠেছে। তুলেছি অবশ্য আমি। তিনি মৃদু মৃদু হেসে উত্তর দিয়েছেন।

তিনি আমাকে একটা কথা বলেছিলেন তার উত্তর দিতে পারি নি, কিন্তু মনে আছে। বলেছিলেন, যেসব অঙ্কের কথা বলছেন আপনি, সেসব অঙ্ক আপনি নিজে কষে প্রশ্নের উত্তর বা সিদ্ধান্তে কি উপনীত হয়েছেন, না অন্যে কষেছে তার উত্তর বিশ্বাস করে নিয়েছেন? আমার বিশ্বাস নিজে কষেন নি, বিশ্বাসই করেছেন।

আমি বলেছিলাম, প্রথম অখণ্ড বিশ্বাস করেছি অস্তিবাদী সাধকদের কথায়। কিন্তু সে বিশ্বাস টিকল কই? তাঁর দেখা পেলাম কই? সেইটে টলে গেল, টলে গেল কেন, ভেঙে চুরমার হয়ে গেল যে! কী করব? আজও তো আমি উন্মাদের মত ফিরছি সেই সন্ধানে। কিন্তু কই?

—সন্ধান করুন। ও কি কাউকে দেখাতে পারে? ওটা যে দেখে আর যে দেখা দেয় তার দুজনের মধ্যে আবদ্ধ। নেই মনে করেন—তাই ভেবে চলেন, চলুন। নেই, নেই, ঘোষণা করে যান—শেষ পর্যন্ত গিয়ে শেষ ঘোষণা করুন 'নেই'। সেই তখনই হয়ত মিলবে দেখা।

বাক্‌বিস্তার ভাল লাগে নি। উঠে চলে এসেছিলাম। এরা অন্তর্যাতনা বোঝে না। ওরাও না। যারা বলে নেই, কিছু নেই; সৃষ্টি আছে ঈশ্বর নেই। সন্তান আমি আছি, আমার পিতা নেই, তারাও বোঝে না। তারা বলে—নেই থাকল, ক্ষতি কী? আমি বলছি বিশ্বাস কর। না কর, আমরা নিষ্ঠুর শাসনে শাসিত করে তোমাকে বিশ্বাস করতে বাধ্য করব। মানুষের পিতৃপরিচয় নেই—তবে সারা মানুষ-জাতিটা কী? সে জারজ? সে বানর থেকে উৎপন্ন? এর জন্যে যে অন্তর্যাতনা তা তারা বোঝে না। বুঝতে চায় না।

একজন চোর-সাধুর সঙ্গে দেখা হয়েছিল। চোর-সাধু একজন নয়, অনেক—অনেক—অনেক। তার মধ্যে একজনের কথা বলছি, শিবনাথ। সে আমার কোলে মাথা রেখে মারা গিয়েছিল। মৃত্যুকালে তার সে কী হায় হায়! জীবনে সে এক সময় এক মন্দির থেকে সোনার রাধামূর্তি চুরি করে সন্ন্যাসী সেজে এসেছিল হিমালয়ে পালিয়ে। মৃত্যুকালে হায় হায় করে বলেছিল—'না পেলাম রাধা না পেলাম সোনা'। সে কী কান্না তার! ওঃ! সে যেন আমারই মর্মযাতনা, শিবনাথ। শুধু তাই নয় শিবনাথ, তার মৃত্যুতে আমিই হলাম তার চৌর্যের সম্পত্তির উত্তরাধিকারী।

## শিবনাথের কথা

এইখানে সুদর্শন এক বিচিত্র চোরের কথা লিখেছে। বড় ভাল ছোট গল্প হয়। একেই বলে truth is stranger than fiction—; কিন্তু সে থাক। সেবার তৃতীয়বার সে বদরী-নারায়ণ চলেছিল। বদরীনারায়ণের পথে এই বৃদ্ধ সন্ন্যাসী তার সঙ্গী হয়েছিলেন। সন্ন্যাসী অসুস্থ ছিলেন। তীর্থের পথে দেবদর্শনের আকর্ষণে মানুষ ছোটে, যে অসুস্থ হয়, অক্ষম হয়, সে পড়ে থাকে চটিতে, একান্ত দুর্ভাগা হলে পথের ধারে। কিন্তু সুদর্শন তাঁকে পথের ধার থেকেই প্রায় কাঁধে করে চটিতে এনে তাঁর সেবা করেছিল। সেবার আর তার বদরীনাথ যাওয়া হয় নি। তার আগে অবশ্য সে বদরীবিশালকে দর্শন করেছে, একবার নয়, দুবার। সেবার ছিল তৃতীয়বার।

সুদর্শন লিখেছে: সাধু পড়েছিল ক্লেদাক্ত দেহে। বাঙালী বৈরাগী সাধু। প্রায় অজ্ঞান অবস্থায় চটিতে এনে তুললাম; চটির ভিতর ওই ক্লেদাক্ত রোগীর স্থান হল না, বাইরে এক কোণে তাকে শুইয়ে শুশ্রূষা করলাম। জ্ঞান হল, একটু সুস্থ হলেন, তখন বললেন, এখন তুমি যাও। গোবিন্দ তোমার ভাল করবেন। তুমি যাও। যাও, বদরীনারায়ণকে দর্শন করে এস।

সুদর্শন বৃদ্ধের অবস্থায় মমতা করেই বলেছিল, আমি আরও দুবার দর্শন করেছি। না-ই হল এবার দর্শন, আপনি ভাববেন না, আগে আপনি সুস্থ হোন।

সাধু ক্ষিপ্ত হয়ে উঠেছিলেন. না, না, না। কারুর সেবা আমি চাই না। না। যাও, তুমি যাও। কেন তোমার সেবা নেব আমি! নেব না। তুমি যাও।

বিস্মিত খুব হয় নি সুদর্শন। সাধু বৈরাগী অনেক দেখেছে সে। বহু বিচিত্র ভাবনা এঁদের। সেবাগ্রহণকেও জীবনে এঁরা ঋণ বলে মনে করেন। দেবতার মঠ, দানছত্র ছাড়া ভিক্ষা বা সাহায্য গ্রহণ করেন না। কেউ মৌনী। আবার কত মঠধারী সন্ন্যাসী পথে কত খয়রাত করে যান। চোর ভণ্ড যারা, তারা অনেক। তারাই বেশী। তাদের বাদ দিয়েই এদের কথা লিখেছে সুদর্শন। এ লোকটিকে চোর বা ভণ্ড তার মনে হয় নি।

সুদর্শন চলে যাওয়াই স্থির করেছিল। কী প্রয়োজন ওই বৃদ্ধের অভিপ্রায়ের বিরুদ্ধে তাকে সেবায় ঋণী করার! চলেও গিয়েছিল কিছুটা দূর। কিছুটা দূর অর্থে চটি ছেড়ে এসে বসেছিল নদীর ঘাটে। পায়ে হোঁচট খেয়েছিল বলেই সে বসে ছিল। অন্যথায় সে আরও খানিকটা এগিয়ে যেত। হঠাৎ চটি থেকে একটি ছেলে এসে তাকে ডেকেছিল—সাধুজী, জলদি আও, তুম্হারা গুরু বুঢ্‌ঢা সাধু মহারাজ উঠনেকে বখৎ গির কর একদম বেহোঁশ হো গয়া। শিরসে খুন নিকলতা হ্যায়।

ফিরে এসেছিল সুদর্শন।

সুদর্শন লিখেছে, সেদিনও মনে হয়েছিল বিচিত্র ঘটনা তো। এখানে তার পায়ে হোঁচট লাগল বলে বসতে বাধ্য হল, আর কিছুক্ষণ পরেই খবর এল বৃদ্ধ সাধু পড়ে মাথা ফাটিয়েছেন। তবে কি তাঁর কাছেই পাবে পরম সন্ধান!

সাধুর মাথা ফেটেছিল, অজ্ঞান হয়ে গিয়েছিলেন। জ্ঞান হয়েছিল দুদিন পর। তখন রাত্রিকাল, একটি আলো জেলে সুদর্শন বসে ছিল একটু দূরে, উপাসনা করছিল। হঠাৎ

চোখে পড়েছিল, সাধু চোখ মেলে চেয়ে রয়েছেন। উপাসনা শেষ করে সে প্রশ্ন করেছিল, কেমন বোধ করছেন ?

—আমি আর বাঁচব না।

—না না। বাঁচবেন না কেন ?

—না। একটু চুপ করে থেকে বললেন, তুমি ফিরে এলে কেন ? তুমি তো চলে গিয়েছিলে।

—কী জানি, বোধ হয় বদরীনাথের নির্দেশ। এখান থেকে বেরিয়ে নদীর পুলের কাছে পায়ে হোঁচট লাগল। বসতে হল। কিছুক্ষণ পর চটির একটা ছেলে খবর দিলে আপনি পড়ে গেছেন, মাথা ফেটে অজ্ঞান হয়ে গেছেন। ওরা ভেবেছে, আপনি আমার গুরু, আমি শিষ্য।

—হুঁ। আমার বালিশটা কি আমার মাথায় ?

—হ্যাঁ। ওই তো।

হাত তুলে বালিশটা টেনে মাথায় দিয়ে বলেছিলেন—হুঁ। বদরীনাথের নির্দেশই বটে, হুকুম তাঁরই। দেখ—

—কী বলুন ?

অনেকক্ষণ পর বলেছিলেন, সে যেন বহুকষ্টে বলা, দেহের কষ্টের জন্য নয়, যেন অনিচ্ছার একটা নিরন্ধ্র বেষ্টনী ভেঙে কথাটা বলতে হল তাঁকে। বলেছিলেন, আমি সাধু নই, আমি চোর। চুরি করে সন্ন্যাসী হয়েছিলাম। দেবতার পূজক ছিলাম, ব্রাহ্মণের ছেলে, চুরি করেছিলাম. সোনার রাঁধামূর্তি। বিরাট ধনীর বাড়ি, নইলে সোনার রাধা হয় কি করে ? যিনি করিয়েছিলেন তাঁর নির্দেশ ছিল, পূজো সেবা বাড়ির লোকেরা নিজের হাতে করবে। কিন্তু কালের হাওয়া, বংশের দু পুরুষ পরে তিন পুরুষের সময় তাঁরা পুজোর ভার দিলেন গুরুবংশের হাতে। আর বন্দুকধারী পাহারা তো ছিলই। আমার বাবা পূজো করতেন, আমি সঙ্গে যেতাম। দেখতাম। সোনার রাধা। সোনার রাধা। কত সোনা ! ওঃ, কত সোনা ! বাবা মারা গেলেন, আমি পূজোর ভার পেলাম। সোনার রাধাকে স্নান করাতাম, বেশ করাতাম, নাড়তাম, আর ওজন অনুমান করতাম। কালো কষ্টিপাথরের গোবিন্দের দুই চোখে নীল পাথর, শুনতাম নীলা। আর ওই নীলা নাকি যার কাছে, যে ঘরে থাকে—তারা রাজ্যেশ্বর হয়। তিন পুরুষে বাবুরা, বাবুদের মেয়েরা সব পাল্টে গেল। বাবুরা হল সাহেব, মেয়েরা হল বিবি। পুরনো বাড়ি ছেড়ে নতুন বাড়ি করলেন। সাহেবী কেতা। জেলার সাহেব-সুবো আসত, খানাপিনা হত ; নানান্ ধরনের কমিটি হত ; মেয়েরাও তাতে যেতেন। মন্দিরে আসবার সময় হত না। আমি পূজো করতাম আর ভাবতাম। হঠাৎ মারা গেল স্ত্রী। হাত-পা আমার খোলা হয়ে গেল। ছুটি নিয়ে গিয়েছিলাম তীর্থে। পয়সা আমি ভালই পেতাম। নিয়ম ছিল বছরে কটা পর্বে ঠাকুরের চরণে সোনার তুলসী নিবেদনের। সে তুলসী পেতাম আমি। তীর্থ করতে গিয়ে জয়পুরে দেখলাম দেবমূর্তির কারবার। হঠাৎ মাথায় এল, বারো আঙুল মাপের অষ্টধাতুর এমনি একটি রাধামূর্তি পাওয়া যায় না ? উদভ্রান্তের মত খুঁজতে লাগলাম। হঠাৎ এক জায়গায় পেলাম। অবিকল সোনার রাধা। কিনে নিয়ে সরাসরি বাড়ি ফিরলাম। তারপর কিছু কিছু করে জমি বেচলাম। স্ত্রীর গহনা বেচলাম। নোট করে গাঁথলাম। তারপর একদিন, সেদিন জেলার সাহেব এসেছে ইস্কুলে প্রাইজ হবে, আরও কী কী মিটিং হবে, রাত্রে বাবুদের ছেলেদের থিয়েটার হবে। বাবুদের বাড়ি দূরের কথা, গ্রামসুদ্ধ ব্যস্ত। সেইদিন বিগ্রহকে স্নান

করাবার সময় বদল করে নিলাম সোনার রাধা। সেদিন সন্ধ্যেতেও গেলাম, আরতি করে এলাম, শয়ন দিয়ে এলাম। আমি তো জানতাম যে, চোখ বাইরে পড়েছে। বাইরে যখন জলুসের আসর ঝলমল করছে, রাজার প্রতিনিধি যেদিন এসেছেন পুজো নিতে, সেই আয়োজনে যখন সবাই মেতেছে, সেদিন ঠাকুরের মন্দিরে ভুলেও কেউ আসবে না। গুজব শুনছি, বড়বাবু এবার খেতাব পাবেন। আমি নির্ভাবনায় আরতি করলাম; আরতি সেরে বাড়ি এসে মাথার বালিশের ভিতর রাধাকে ভরে নিয়ে বেরিয়ে পড়লাম। ইচ্ছে ছিল, হাতুড়ি দিয়ে ভেঙে সোনার রাধাকে সোনার পিণ্ড করে নেব। কিন্তু পারি নি। ভাঙতে গিয়েও পারি নি।

আসলে হয়েছিল মমতা। কিন্তু ধরা পড়বার ভয় যখন মমতাকে চোখ রাঙালে, তখন মমতাই বোধ হয় ওই ভয়কে সায় দিয়ে ভোল পাল্‌টে বললে, শব্দ করলেও লোকে শুনতে পাবে। পাশেই জ্ঞাতিদের বাড়ি। তারা তখন থিয়েটার দেখতে যাবে—খাওয়া-দাওয়া সারছে, কলরব উঠছে। বালিশের মধ্যে পুরে সেলাই করে কম্বল জড়িয়ে পিঠে বাঁধলাম। তারপর গ্রাম একটু নিষুতি হতেই গেরুয়া পরে বেরিয়ে পড়লাম। সব ঠিক করাই ছিল, মুখে দাড়ি-গোঁফ ছিল, দাড়ি-গোঁফ কামিয়ে বাবরি চুল যেমন পারি কাঁচি দিয়ে কেটে নামাবলী জড়িয়ে পাড়ি দিলাম।

মানুষ সব পারে বাবা, মানুষের অসাধ্য কাজ নেই। রাত্রে শ্মশানে এসে একটা পড়ো কলসী নিয়ে সাঁতার দিয়ে গঙ্গা পার হয়েছিলাম। এপারে এসে কয়েক ক্রোশ হেঁটে শেষরাত্রে একটা রেল ইস্টিশানে এসে টিকিট কেটে এসেছিলাম প্রয়াগ। সেখানে মাথা মুড়িয়ে এসেছিলাম হরিদ্বার। ইচ্ছে ছিল, বছরখানেক পরে ফিরব সংসারে, ভাষা পালটাব, জাত পালটাব। জান বাবা, ভেবেছিলাম ক্রীশ্চান হয়ে যাব, এই পশ্চিম অঞ্চলে কোন পাদরীদের গির্জের এলাকায় কোট পেণ্টেলুন হ্যাট চড়িয়ে সুখে কাটিয়ে দেব জীবন। না হয়, মুসলমান হয়ে যাব। তার আগে হিমালয়ের কোন গুহা-টুহাতে বসে ওই রাধাকে পাথর দিয়ে ভেঙে নেব। যা টাকা আমার ছিল, তাও কম ছিল না। দু হাজার টাকা বাবা। একশো টাকার নোটে দেড় হাজার, দশ টাকা পাঁচ টাকার পাঁচশো টাকা। পথে বেরিয়ে এ টাকার এক পয়সা ভাঙি নি—ভিক্ষে করেছি, মঠে খেয়েছি, দান নিয়েছি, ও টাকা ভাঙিনি। টাকা দিয়ে বাবা, আমি ঘর বাঁধতে পারতাম। কিন্তু ওই রাধা। ওই রাধাকে না ভেঙে ঘর বাঁধতে পারলাম না। অথচ বাবা, ওই রাধাকে ভাঙতেও পারলাম না। কিছুতেই না বাবা। নির্জন বনে গুহাতে ওকে বের করলাম, রাধা হাসতে লাগল। হ্যাঁ বাবা, ও হাসে। যেন জীবন্ত হয়ে উঠে হাসে। কতদিন ভুল করে পাগলের মত জীবন্ত ভেবে বুকে চেপে ধরেছি, তখন ওই সোনার রাধা কঠিন সোনার দেহ নিয়ে বুকে আমার আঘাত দিয়েছে। আছাড় মেরে ফেলতে গিয়েছি, কিন্তু তখনই আবার সেই হাসি দেখেছি। আর পারি নি। কতবার ভেবেছি কোন গোবিন্দ-মন্দিরে ওকে রাত্রে ফেলে দিয়ে আসব। তাও পারি নি। সোনার লোভ ছাড়তে পারি নি। সোনা তো কম নয় বাবা, পোওয়া পাঁচেক হবেই। আর পারি নি। সারা জীবনটা কাটল আমার ওই সোনার রাধাকে নিয়ে। রাধাও পেলাম না, সোনাও পেলাম না।

দীর্ঘকাল চুপ করে থেকে সে তাকে বলেছিল, সেদিন মরবার মত অবস্থায় পথে পড়েছিলাম, আঁকড়ে ধরেছিলাম ওই বালিশটা। মানে, ওই সোনার রাধা। এর কী হবে ভেবে আমার মরণ-ভাবনা ভাবতে পারি নি। তুমি এখানে নিয়ে এলে কাঁধে করে, সেবা করে সুস্থ করলে;

তখন ভয় হল, সন্ধান পেলে তুমি কেড়ে নেবে। তাই তোমাকে তাড়িয়ে দিয়েছিলাম। তুমি চলে গেলে আমি উঠে ওই নিরাপদ কোণটায় যাব বলে উঠতে গিয়ে পড়ে গেলাম, মাথা ফাটল। তুমিও পথে হোঁচট খেলে। এ তখন বদরীনারায়ণের নির্দেশ বইকি। তুমি এসব নিয়ো। আমি বাঁচব না। তবে বেঁচে থাকতে কেড়ে নিয়ে যেয়ো না।

সুদর্শনও মূর্তিটি নিয়ে সে সময় মোহে পড়েছিল। ঠিক ওই চোর-সাধুর মোহ তাকে পেয়ে বসেছিল। যতবার কোন দেবমন্দিরে দেবার জন্য বের করে দেখেছে, ততবার আশ্চর্য মোহ তাকে ঘিরে ধরেছে। অপরূপ মূর্তি। দিতে পারে নি।

টাকাটার কথায় সাধু বলেছিল—ওটা আমার পাপের টাকা নয়। ওটা তুমি নিয়ো। তোমার জীবনে লাগবে বাবা। সন্ন্যাসী হলেও লাগবে। ওটা সঙ্গে রেখো। খরচ কোর। তোমাকে আমি দিয়ে গেলাম।

কঠিন সংশয়ের মধ্যে তখন তার জীবন চলছে। ভাবাবেগে সে তখন অধীর নয়। টাকা মাটি, মাটি টাকা বলে টাকা জলে ফেলে দেওয়ার মধ্যে একটা তত্ত্বজ্ঞান নিশ্চয়ই আছে, কিন্তু ওই তত্ত্বই জড় এবং জীবনের মিলিত এই বিচিত্র তত্ত্বের চাবি-কাঠি নয়। টাকাটা সে ফেলেও দেয় নি, দানপত্র করে ছড়িয়েও দেয় নি, রেখে দিয়েছিল। ভিক্ষা করে খাওয়ার মধ্যেও কোন পথ সে পায় নি। সে চোখের উপর হিমালয়ের বুকে দেখেছে রাশি রাশি অর্থ আসছে, সেই অর্থ মঠ উঠছে, মন্দির উঠছে; পাহাড় কেটে পথ হচ্ছে। নদীর বুকে ঝোলা ঘুচে ব্রীজ তৈরী হচ্ছে। দেবতার অঙ্গে দেখেছে রাশি রাশি অলঙ্কার, হীরা-মণি-মুক্তা; তীর্থদর্শনের সুফলে অর্থ লাগে, দেবদর্শনের দক্ষিণায় অর্থ লাগে, অর্থ না হলে দেবতার সেবা অচল, দেবতার ভোগ হবে না, উপবাসী থাকতে হবে দেবতাকে, মানুষও প্রসাদ পাবে না।

একটা জীবন-দর্শন, একটা পথ অবশ্য আছে, যেখানে গাছের ফলে, নদীর জলে, পাহাড়ের গুহায় জীবন-ধারণ করে মানুষ নির্বিরোধ নিস্তব্ধতার মধ্যে পরমানন্দের স্বাদ পায়, মূল জীবন-রহস্যের আভাস পায়। সে পথের পথিকদেরও দেখেছে। তারা বিচ্ছিন্ন, তারা একক, তাদের সিদ্ধিতে তাদের নিষ্ফলতার সঙ্গে সংসারের বিশাল জীবনস্রোতের কোন সম্পর্ক নেই। এমন কত সাধক এসেছেন গিয়েছেন, জগতের জীবনের হিসাব-নিকাশের বাইরে তাঁরা। কৃষ্ণ ও পথের পথিক নন, রাম নন, বুদ্ধ নন। সন্ন্যাসী বুদ্ধ সুখদুঃখের পাপপুণ্যের সংসারে এই অর্থের রাজ্যে ফিরে এসেছিলেন। বিগলিত বিষ্ণুর স্বেদ-গণ্ডুষ ব্রহ্মার কমণ্ডলুতে যতক্ষণ ছিল, ততক্ষণ কী মূল্য তার? স্বর্গে-মর্ত্যে-পাতালে প্রবাহিণী হয়েই সে মহিমময়ী, সে পতিতোদ্ধারিণী।

সেই টাকা আর সোনার রাধা বয়ে নিয়ে ফিরল সে। তার সঙ্গে সেই মর্মযাতনা।

## সুদর্শনের কথা

### ( ক )

শুধু আমার কেন? গোটা যুগটাই আর্তনাদ করছে এই নিষ্ঠুর যন্ত্রণায়। এই যুগের এক সরল প্রবল প্রচণ্ড জীবনাংশ আমার মধ্যে স্পন্দিত হচ্ছে, আমার আর্তনাদ তো উচ্চ চিৎকারে ধ্বনিত হবেই। গোয়ালে গাই, পুকুরে মাছ, মরাইয়ে ধান, মন্দিরে পাথরের কি ধাতুর ঠাকুর ভজে

তার মধ্যে পরমানন্দকে আবিষ্কার করার দিন এ যুগে চলে গেছে। বনে পাহাড়ে বিচিত্র এবং বিরাটকে দর্শন করে সারাটা জীবন যাঁদের পরমানন্দে কাটে জীবনান্তে যাঁরা অমৃতলোকে প্রয়াণ করেন, তাঁরা ভাগ্যবান। আমার ভাগ্য দুর্যোগে ভরা। আমি বিরাট বিচিত্র অপরূপকে শুধু নয়, এই চৈতন্য-জাগ্রত জীবনের মূলকেন্দ্রকেও জানতে চাই, সে না জানলে আমার স্বস্তি নেই। আমি অনুভব করি আমার প্রাণসত্তা অহরহ সেই অস্বস্তিতে অধীর চঞ্চল। এ অধীরতা এ চঞ্চলতা সকল কালেই আছে, কিন্তু এ যুগে সে অধীরতা, চঞ্চলতা আগ্নেয়গিরির অগ্ন্যুদ্গারের মত বুক ফাটিয়ে বেরিয়ে এসেছে। মূল কেন্দ্রবিন্দুকে দুই হাতে আঁকড়ে ধরতে চাই আমি। মধ্যে মধ্যে ভয় হত যদি কিছু না থাকে, সে যদি এক বিরাট নাস্তি হয়, তবে? তবে? তবে আমাকেই আঁকড়ে ধরব। আমি, আমিই সব। আমার সুখই সুখ, আমার দুঃখই দুঃখ। বাকি সব নাস্তি।

আমি নিজেকে প্রতারিত করতে পারি নি। তা পারলে নিজেকে সিদ্ধপুরুষ বলে ঘোষণা করে পৃথিবীর সকল সমস্যার সমাধান-বাণী প্রচার করতাম। কিন্তু এ যুগের মনকে সেকালের মত সহজে প্রতারণা করা যায় না। হিমালয় অঞ্চলে আমার কেন্দ্রস্থল ছিল হরিদ্বার। কখনও কখনও ঋষিকেশ।

হরিদ্বারে কনখলে বেদান্ত-আশ্রমে, ঋষিকেশে পড়াশুনা অনেক করলাম। ইংরিজী বাংলা হিন্দী—অনেক। মাস-আষ্টেক এসে ছিলাম দিল্লীতে। ওই পড়াশুনার জন্যেই। ঘুরলাম তীর্থে-তীর্থে। শেষ যেবার ফিরে গেলাম হিমালয়ে, ভেবে গেলাম এবার পাব তো পাব, না পাব তো উল্টোমুখে ফিরব। এর মধ্যে বহু ক্ষুদ্র বিচিত্র ঘটনা ঘটেছে যাকে বুদ্ধির অগোচর বলতে পারি, কিন্তু তা আমার প্রশ্নের উত্তর নয়; ওই ক্ষুদ্র বিচিত্রের পুঁথির মালা গেঁথে যারা ঈশ্বরতত্ত্বের জপমালা রচনা করে, আমি তাদের কেউ নই। আমার ঈশ্বরস্তোত্রে শুধু সঙ্গীত নেই, শুধু আনন্দ নেই, বিশ্বব্রহ্মাণ্ডের বিপুল ক্রন্দনও আছে। মনের তৃষ্ণাই শুধু নেই, দেহের ক্ষুধাও আছে। আমি শুধু মনের আনন্দেই তৃপ্ত হতে পারি না, দেহের সুখও আমি চাই। সব কালেই মানুষ যা চেয়েছে, বুদ্ধও যাকে অস্বীকার করতে পারেন নি। অনেক কৃচ্ছ্র-সাধন আমি করলাম, কী পেলাম? ভাবছিলাম ফিরব, জীবনের কলকল্লোলভরা হাটের মধ্যে ফিরে যাব। সকল মিথ্যা-বিশ্বাসকে জলাঞ্জলি দিয়ে দেহে-মনে উপলব্ধি করা সত্যের নির্দেশে জীবনকে ভরে তুলব। পূর্ণ করব। জন্ম এবং মৃত্যুর দুই মহানাস্তির প্রান্তের মধ্যে যেটুকু অস্তিবাদ সেইটুকুকেই বলি জীবন, সেই জীবনের মধ্যে যদি ঈশ্বরকে পাই তো তিনি আছেন, নেই তো নেই। এই তো এত ঘুরলাম, জগৎ এবং জীবন-বৈচিত্র্যের কত কিছু দেখলাম—উদ্ভিদ কীটপতঙ্গ সরীসৃপ চতুষ্পদ এদের এই বেঁচে থাকা কি প্রতি মুহূর্তকে পরিপূর্ণ ভোগ করে বেঁচে থাকা নয়? নিয়ম শুধু একটি, বেঁচে থাক। সেইটুকুই তো অজ্ঞাতের নির্দেশ। সেই নির্দেশ প্রত্যক্ষ, স্পষ্ট, অসংখ্য স্তরের জীবজীবনে প্রমাণিত। তাকে ফেলে মানুষের এই কল্পনার ঈশ্বর, তার নির্দেশ কেন মানতে যাব? সুতরাং তাকেই গ্রহণ করে গৈরিক ভাসিয়ে দিয়ে ফেরবার কথাই মনে মনে ভাবছিলাম। কিন্তু সেও তো সহজ নয়। আমি প্রতারক হলে ওই গৈরিকের আড়ম্বরকে সমৃদ্ধ করে তুলে একটা ধ্বজা হাতে নিয়ে কোন স্থানে এসে গেড়ে বসে বলতে পারতাম, এইখানেই আমার জন্মজন্মান্তরের সিদ্ধপীঠ। এইখানেই গড়ব আশ্রম। মাটির তলা থেকে সনাতন ভারতবর্ষকে টেনে বের করব। কিন্তু তাও আমার পক্ষে সম্ভবপর ছিল না। প্রতারণা না করেও একটি মানবসেবা-সঙ্ঘ গড়তে পারতাম। তার কথাও মনে মনে ভেবেছি। কিন্তু পুণ্যেই যে আমার বিশ্বাস নড়ে গেছে।

আমি তখন হিমালয় থেকে নেমেছি। আসছি উল্টোমুখে। দেশে ফিরবার অভিপ্রায় ঠিক নয়, লোকালয়ে ফিরবার ইচ্ছা। ভাবতে ভাবতে কাশী থেকে এসেছি সেদিন গয়া।

সেদিন অপরাহ্নবেলায় কোথা থেকে কী হয়ে গেল! দাঁড়িয়ে ছিলাম একখানা পাথরের উপর; অকস্মাৎ মনে হল সমস্ত পৃথিবীর বুকের ভিতর থেকে জেগে উঠল প্রলয় গর্জন। সঙ্গে সঙ্গে দুলে উঠল আকাশ-মৃত্তিকা-গাছপালা-বাড়িঘর-বিশ্বব্রহ্মাণ্ড। দিগন্তও যেন বেঁকে গিয়ে হেলে পড়ল; বনভূমি কাত হয়ে পড়ল, আবার সোজা হল—আবার কাত হল, মাটি ফাটল, পাথর গড়াল, নদীর জল এপার থেকে গড়িয়ে গিয়ে ওপারের উচ্চ তটভূমিকে ভাসিয়ে দিলে। গাছ ভেঙে পড়ল, নীচে সমতলে দেখলাম বসতিগুলি তাসের ঘরের মত শুয়ে পড়ল এবং তাকে মুহূর্তে ঢেকে দিয়ে উঠল রাশি রাশি ধুলার পুঞ্জ পুঞ্জ মেঘ। বারেকের জন্য মনে হয়েছিল, বিশ্বব্যাপী মানুষের অবিশ্বাসের প্রতিবাদে ভগবান যেন নর-সিংহ-অবতার মূর্তিতে প্রকট হচ্ছেন। বলবেন, মূঢ় মানুষ, দেখ আমি আছি। আছি। আছি। আছি। কিন্তু সে বারেকের জন্য। তার পরই আমার মন বলে উঠেছে, না—না। এ ভূমিকম্প। ভূমিকম্প। এর কারণ আমি জানি। তারপরই আমি উপুড় হয়ে গিয়েছিলাম। তারপর আর মনে নেই।

১৯৩৪ সন; বিহারে এক বিধ্বস্ত-করা ভূমিকম্প হয়ে গেল সেদিন। পয়লা মাঘ। আমি নেমেই এসেছিলাম হরিদ্বার থেকে মনে একটা সংকল্প নিয়ে। সংকল্প করেছিলাম বুদ্ধগয়ায় যাব। সেখানে এই গৈরিক বেশভূষা সব খুলে ফেলে সংসারী সেজে সংসারে ফিরব। অপরাহ্ন-বেলায় শহর থেকে একটু দূরে ফল্গুর তটভূমে দাঁড়িয়ে ছিলাম; অদূরে প্রেতশিলা; হঠাৎ পৃথিবী নড়ে উঠল। মাটিতে পড়ে গিয়ে কিছুক্ষণের জন্য জ্ঞান হারিয়েছিলাম। জ্ঞান হয়েও কিছুক্ষণ বিহ্বল হয়ে ছিলাম। বিহ্বলতা কাটিয়ে যখন উঠলাম তখন বিপর্যয় ঘটে গেছে প্রায় সৃষ্টি জুড়ে। মানুষের ভয়ার্ত শোকার্ত চিৎকার আকাশ স্পর্শ করেছে। আকাশ ধুলোয় ভরা। মানুষেরা ছুটে বেরিয়ে আসছে বসতি ছেড়ে প্রান্তরে। সম্মুখে সন্ধ্যা; রাত্রি নেমে আসছে। মনে হল বারেকেরে জন্য ঈশ্বরের ক্ষুব্ধ রূপ বুঝি স্বল্প কয়েক মুহূর্তের জন্য দেখলাম, তাঁর বাঁ পায়ের কনিষ্ঠা অঙ্গুলির একটি চাপ যেন ক্ষণিকের জন্য প্রত্যক্ষ করলাম। মনে মনে বলেছিলাম, আজও স্পষ্ট স্মরণ করতে পারি বলেই বলছি, বলেছিলাম, তুমি কি আমাকে মুখের বামপার্শ্ব দেখালে? পরক্ষণেই আমার বলা উচিত ছিল, তা যদি হয়, তবে তোমার বাম রূপ ইচ্ছে করলেই তুমিও দেখতে পার না। ভূমিকম্পর কারণ যে উত্তাপ, সে উত্তাপের জন্য জ্বালানি জ্বেলে বসে থাকতে হয় মাটির তলার অন্ধকারে। কিন্তু তাও পারি নি। সেদিন সত্যই মুহ্যমান হয়ে পড়েছিলাম। শুধু কি আমি? গান্ধীজীও বলেছিলেন, বিহারে এ ভগবানের দেওয়া শাস্তি। অবশ্য গান্ধীজীর আগেই আমার মুহ্যমানতা কেটেছিল। সেদিন মুহ্যমান হয়ে সেইখানেই পড়ে ছিলাম সমস্ত রাত্রি। লোকালয়ে ফিরে যাবার শক্তিও ছিল না, সাহসও ছিল না। মনে আছে বোধ হয়, কম্পন একেবারেই শেষ হয় নি, দু-তিনবার কেঁপেছিল মাটি। শহরের মানুষ ঘর ছেড়ে যেখানে সে খোলা আকাশের তলা পেয়েছিল, সেইখানেই এসে আশ্রয় নিয়েছিল। মনের মধ্যে প্রতিটি জনের গভীর আতঙ্ক। আজই বোধ হয় পৃথিবীর শেষ রাত্রি। শহর গ্রাম অন্ধকার, শহরের বিজলী বাতি নষ্ট হয়েছে। আলো ভেঙেছে। শুধু এখানে ওখানে অগ্নিকুণ্ড দেখা যাচ্ছে। সেও উত্তাপের জন্য। সে রাত্রে সে কী শীত! যেন অন্ধকারের মধ্যে মৃত্যু নিজেকে বিস্তার করছে উলঙ্গ রূপে। ক্রমশ রাত্রির অগ্রগতির সঙ্গে যেন দেহ জমে পাথর হয়ে আসতে লাগল। চেতনা কিছুটা আছে, বাকিটা হিমশিলার মত স্পন্দনহীন।

হিমালয়ের বুকে শীতল হ্রদের মত অবস্থা, উপরটা জমে গেছে, নীচে অনেক গভীরে জল রয়েছে, কিন্তু তাও বাতাসের, আলোর স্পর্শ পায় না; স্পন্দনহীন স্থির। একটা গাছের তলায় দুটো কম্বল জোড়া দিয়ে সর্বাঙ্গে জড়িয়ে মুড়ি দিয়ে পড়েছিলাম। চেতনা নেই, তার সঙ্গে চিন্তা নেই। থাকবার মধ্যে সর্বাঙ্গে নিষ্ঠুর শীতার্ততার একটা মর্মান্তিক যন্ত্রণা। আর ছিল বোধ হয় একটা কম্পন। কাঁপছিলাম। জন্তু-জানোয়ার-সরীসৃপ কারও কোন সঞ্চরণশব্দ নেই; থাকবার মধ্যে দূরে শহরগ্রামের ভয়ার্ত মানুষের কলরব। তাও আকস্মিক। কখনও কখনও কোন কিছু নড়ে উঠলেই মানুষ চিৎকার করে উঠছে—আ—! ভাবছে আবার বুঝি কাঁপছে মাটি, ফাটছে মাটি। এইবার বুঝি টুকরো টুকরো হয়ে অনন্ত শূন্যলোক ফেটে ছড়িয়ে পড়বে।

সে যেন এক মহানাটকের একটি অঙ্কশেষের মুহূর্ত। মহাপ্রলয় হচ্ছে। শিবনাথ, সত্যিই সেই মুহূর্তটিতে আবার মাটি একবার কাঁপল। এরই মধ্যে অকস্মাৎ কিসের যেন একটা ঠোক্কর অনুভব করলাম, পরমুহূর্তেই একটা কী আমার উপর আছাড় খেয়ে পড়ল। ভয় আমার নেই। মৃত্যুকেও না; তবুও আঘাতে একটু যন্ত্রণাকাতর শব্দ করে উঠলাম। কী পড়ল! হয়তো পাথর বা গাছ হবে। পিঠের দিকে একটা পাথর উঠে ছিল। উপরের ধাক্কায় যন্ত্রণা অনুভব করলাম তার থেকেই। কিন্তু এ কী? আমার কাতর শব্দের সঙ্গে সঙ্গে শুনলাম আর একটা মানুষের আতঙ্কিত আর্তনাদ! না, গাছ বা পাথর গড়ায় নি, মানুষ। কোন মানুষ হোঁচট খেয়ে আমার উপরে এসে পড়েছে। পরক্ষণেই সে উঠে, আমার উপর থেকে নেমে, বোধ করি হামাগুড়ি দিয়ে সরে গেল। প্রশ্ন করলে না—কে? আমাকে নেড়ে দেখলে না। দূরে সরে গিয়ে হাঁপাতে লাগল। আমার কৌতূহল ছিল না, ঔৎসুক্য ছিল না, আমি শুধু পড়েই রইলাম। কয়েক মুহূর্ত পর আবার একটা শব্দ হল এবং সঙ্গে সঙ্গে কাতর আর্তনাদ। এবার কম্বল থেকে মুখ খুলে দেখলাম, মাটির উপর উপুড় হয়ে পড়ে একটা কালো মূর্তি আর্তনাদ করেছে। কিন্তু সেই প্রলয়রাত্রির দ্বিপ্রহরে নিষ্ঠুরতম শীতের মধ্যে আমার কোন বিস্ময় বা কৌতূহল জাগে নি। আমার থেকে কয়েক হাত দূরে সে পড়ে রইল। আমি আবার মুখে ঢাকা দিলাম।

সে রাত্রে কি ঝিঁঝির ডাক ছিল? পেঁচা ডেকেছিল? মনে নেই শিবনাথ। এমনই আমার অবস্থা সেদিন রাত্রে। এরই মধ্যে মনে পড়েছে, আমার কম্বলটা কেউ টানছে।

টানছিল সে-ই। আমি চেপে ধরেছিলাম কম্বলটা। সে টেনে কাতর কণ্ঠে বলেছিল—মর যাউঙ্গী। থোড়াসে জাগা দেও কম্‌লিকে অন্দর। জেরাসে। মেহেরবানি করো।

এতক্ষণ পরে কণ্ঠস্বর শুনে বুঝলাম, যার কণ্ঠস্বর, সে নারী।

এবার বিস্ময়ে আমার হাতের মুঠো শিথিল হয়ে গেল। সে কম্বলটা ফাঁক করে তার মধ্যে ঢুকে পড়ে হিন্দী-উর্দু-মেশানো ভাষায় বললে, আমাকে জড়িয়ে ধর। আমি মরে যাব শীতে। আমি মরে যাব।

সঙ্গে সঙ্গে সে আমাকে জড়িয়ে ধরলে সবলে। ঠক ঠক করে কাঁপছে। সমস্ত কাপড়ের আবরণটা শিশিরে-ভিজে কনকন করছে। দাঁতে দাঁতে শব্দ হচ্ছে।

আমি বললাম, তুম আওরৎ, হম মর্দানা। সে বললে, নহি। আদমী। আউর তব ভি আওরৎ কহো তো শুনো, ময় আওরৎ হুঁ মগর মেরি জাত নেহি হ্যায়, ধরম নেহি হ্যায়, ইজ্জত নেহি হ্যায়, সব ছুট গেয়া, টুট গেয়া—শয়তান সব ছিন লিয়া। জান হ্যায়—সিরিফ জান হ্যায়। উহো মুঝে বাঁচানে দো। মেহেরবানি করো, মেরি জান বাঁচাও।

আমিও এবার তাকে জড়িয়ে ধরলাম। সে বললে, জোরসে। বহুত জোরসে। ময় মর যাউঙ্গী!

শিবনাথ, নারী নয়, পুরুষ নয়। দুটি মানুষ। এই প্রলয়রাত্রির মৃত্যুহিমানীর মধ্যে দুজন দুজনকে জড়িয়ে ধরেছিলাম। কম্বলের মধ্যেই ঢাকা ছিল দুজনের মুখ, দুজনের নিশ্বাস-প্রশ্বাসে, দুজনের অঙ্গের স্পর্শে দুজনেই সঞ্জীবিত হয়ে উঠেছিলাম। তার কম্পন অনেকটা কমে এসেছিল। হঠাৎ সে হাতের আঙুল দিয়ে আমার বুকের রুদ্রাক্ষের মালাটা নেড়ে দেখে বলেছিল—এ কেয়া? মালা?

—হাঁ।

—আপ ফকির? ফকির-মালা ইয়ে?

—হম্ সন্ন্যাসী। রুদ্রাক্‌সকে মালা হ্যায় ইয়ে।

—সন্ন্যাসী! রুদ্রাক্‌সকে মালা! আপ হিন্দু?

কণ্ঠস্বরে বিচিত্র ব্যঞ্জনা ফুটে উঠল। ভয়ার্ত হিমপীড়িত রাত্রে স্নায়ুশিরা এবং দেহের প্রতি রোমকূপের সঙ্গে মন যখন ডুবে যাচ্ছে জলমগ্নের মত, তখন কণ্ঠস্বরে এমন আশা-উৎসাহের উত্তাপের স্পর্শ কেমন করে তার স্বরে ভাষায় সঞ্চারিত হল জানি না।

বিস্মিত হয়েই বললাম, হাঁ। ম্যয় হিন্দু সন্ন্যাসী হুঁ।

সে মুহূর্তে বলে উঠল, তা হলে তুমি আমাকে বাঁচাতে পার। সন্ন্যাসীজী তুম মুঝে বাঁচাও। সবলে সে আমাকে জড়িয়ে ধরলে, ওর ভাষাতেই বললে—আমি আজ মুসলমান। আগে কিন্তু আমি হিন্দু ছিলাম। আমাকে আমার বাপের বাড়ি থেকে ডাকাতি করে ছিনিয়ে নিয়ে এসেছে। এক বৎসর আজ—

ফুঁপিয়ে ফুঁপিয়ে কাঁদতে লাগল সে।

আমি বললাম, রোতি কিঁউ? বাতাও কেয়া হুয়া?

তবু সে থামল না। সেই মর্মান্তিক শীতের রাত্রেও তার বুকের মধ্যে বোধ করি জলন্ত লাভা-স্রোত প্রবলতর উত্তাপে টগবগ করে ফুটে উঠেছিল; সে কাঁপছিল ভূমিকম্পে কেঁপে-ওঠা মাটির মত। সে কেঁদেই চলেছিল।

আমি আমার অজ্ঞাতসারেই কখন বোধ করি বাংলাতে বলে উঠেছিলাম, কী বিপদ!

সঙ্গে সঙ্গে চমকে উঠল সে, বললে—তুমি বাঙালী? তুমি হিন্দু?

এবার আমি চমকে উঠেছিলাম। এতক্ষণ প্রশ্নোত্তর চলছিল দেহাতী হিন্দীতে; এবার ভাষা বাংলা। বাঙালীর মেয়ে। আমি এর পর চমকে না উঠে পারি নি। বলেছিলাম, তুমি বাঙালীর মেয়ে!

সে আবার ফুঁপিয়ে কেঁদে উঠল—বাঁচাও, আমাকে বাঁচাও। আজ এক বছর হল আমাকে ডাকাতি করে নিয়ে এসেছে। এক বছরের মধ্যে বিশ-তিরিশ জায়গায় নিয়ে নিয়ে আটকে রেখেছে। কোনখানে দশ দিন, কোনখানে বিশ দিন, আর সে কী নিষ্ঠুর অত্যাচার! ধুলিয়ান অঞ্চল থেকে গোটা পূর্ণিয়া, কিষণগঞ্জ কাটিহার অঞ্চলটা ঘুরে আজ চার মাস হল এনেছে এই অঞ্চলে। কুলুপ দিয়ে আটকে রাখে।

আজ ভূমিকম্পে গোটা বাড়িটা ভেঙে পড়ল হুড়মুড় করে। সে অজ্ঞান হয়ে পড়েছিল; জ্ঞান ফিরলে তার মনে হল সে তো মরে নি—সে তো বিচিত্রভাবে বেঁচে গেছে। সন্ধ্যার আকাশে ম্লান আলোতে পেয়েছিল সে মুক্তির ইশারা। চারিদিকে আর্তনাদ, চিৎকার, কান্না। এই তো পালাবার অবসর। রাত্রির অন্ধকারের মধ্যে সেই ধ্বংসস্তূপ থেকে

হামাগুড়ি দিয়ে বেরিয়ে এসেছিল। লুকিয়েছিল অন্য ধ্বংসস্তূপের আড়ালে। তারপর এক-সময় উঠে দিগ্‌বিদিক জ্ঞানশূন্যের মত ছুটেছিল। কোন্ পথে কোন্ মুখে ছুটেছিল তার হিসাব করে নি, করে তো ফল ছিল না। ভেবেছিল, সারারাত্রি ছুটবে, যেখানে সকাল হবে, মানুষ দেখবে, চিৎকার করে বলবে, বাঁচাও। কিন্তু তার আগেই রাত্রির অন্ধকারে মাটি কেঁপে ওঠার সঙ্গে সে হোঁচট খেয়ে পড়েছিল আমার উপর। পড়ে আবার উঠে সে পালাতেই চেয়েছিল। হামাগুড়ি দিয়ে উঠবার চেষ্টা করে পারে নি। থরথর করে তার হাত-পা কাঁপছিল ভয়ে। আবার ভূমিকম্পের সঙ্গে ভয় তাকে এক মুহূর্তে অভিভূত আচ্ছন্ন করে দিয়েছিল। কোথায় যাবে ? কেমন করে যাবে ? তখনও পাথরের টুকরো গড়াচ্ছে চারিদিকে। যদি পায়ের তলায় মাটি ফেটে যায় ! বিশাল অন্তহীন গহ্বরের মধ্যে সে কোথায় হারিয়ে যাবে। আর সে উঠতে পারে নি, উপুড় হয়ে পড়েই ছিল। যে লোকটি শুয়ে আছে—সে যত ভয়ঙ্কর হোক, সে মানুষ। আর পুরুষের কাছে নারীর যে ভয়, সে ভয় আজ মুখ বাড়াতে সাহস করবে না। তারও চেয়ে বড় ভয় নখ দাঁত বিস্তার করে স্থিরদৃষ্টিতে তাকিয়ে আছে। বাঘের উপস্থিতির সঙ্গে সঙ্গে নিঃশব্দ বনভূমির মত মানুষের অন্তরের অবস্থা। তৃষ্ণা স্তব্ধ, ক্ষুধা স্তব্ধ, কাম স্তব্ধ, সব স্তব্ধ। অকস্মাৎ একসময় শীতের তীব্রতা বাঘের তীক্ষ্ণ নখের মত তাকে স্পর্শ করেছিল। তখন সে আর পারে নি, হামাগুড়ি দিয়ে এসেই আমার কম্বলের মধ্যে ঢুকেছিল অসঙ্কোচে। আমাকে জড়িয়ে ধরে বাঁচতে চেয়েছিল।

আমি সব শুনে বলেছিলাম, আমি তোমাকে নিরাপদ স্থানে পৌঁছে দেব।

সে শুধু ফুঁপিয়ে ফুঁপিয়ে কেঁদেছিল। তারপর বলেছিল, তুমি সন্ন্যাসী, তুমি পুণ্যবান, আমার দেহ পাপে ভরা। ওরা ভরে দিয়েছে পাপে। কিন্তু আমার রূপ ছিল, আজও রূপ আছে। আমার অন্তরে অগাধ ভালবাসা আছে। সে সব তোমাকে দিয়ে আমি ধন্য হতাম। কিন্তু তুমি সন্ন্যাসী।

আমি সস্নেহে তার মুখে হাত বুলিয়ে দিয়েছিলাম।

মুহূর্তের প্রশ্রয়ে সে তার মুখখানা আমার মুখের উপর চেপে ধরেছিল।

জীবন যখন জীবনকে সত্যকার আবেগে সমাদর করে, তখনকার আনন্দ পরমানন্দ, শিবনাথ। একের সমাদরের আবেগ অপরের আবেগকে জ্বালিয়ে তোলে প্রদীপের মুখের শিখার মত। সে প্রদীপ, আমি শিখা। প্রদীপ্ত হয়ে উঠলাম সেই হিমরাত্রির শেষ প্রহরে। জন্ম ও মৃত্যুর দুটি প্রান্তের মাঝখানে জীবন সকল প্রশ্ন, সকল দুঃখ, সকল ভয় ভুলে এই প্রজ্বলনেই বোধ বোধ করি সার্থক হয়ে ওঠে।

সেই অবস্থাতেই, মুখের কাছে ছিল মুখ, বোধ করি মহাপ্রকৃতির অমোঘ আকর্ষণে, চুম্বকের আকর্ষণে লোহার মত, আমার অধর তার অধরের উপর আবদ্ধ হয়েছিল। আমি তাকে চুম্বন করেছিলাম। অনেকদিন আগে শান্তির মুখে চুমু খেয়েছিলাম। সঙ্গে সঙ্গে ছেড়ে দিয়েছিলাম ভয়ে লজ্জায়। আজ প্রলয়-রাত্রির শেষ প্রহরে এ মেয়েটিকে প্রকৃতির আকর্ষণে চুম্বন করে-ছিলাম, কিন্তু তার মধ্যে ছিল অগাধ করুণা। ভোর তখন হয়ে আসছিল। আব্‌ছা আব্‌ছা আলো ফুটছিল। দেখা যাচ্ছিল দিগন্ত। আমরা উঠে বসলাম। পরস্পরের দিকে তাকালাম। সে হাসল, আমি হাসলাম। তারপর বললাম, ওঠ, চল, হাত ধর।

সে চারিদিকে চেয়ে একবার দেখলে। তারপর দূরে ধ্বংসস্তূপে পরিণত একটা ছোট গ্রামকে দেখিয়ে বললে, ওই গ্রামটা বোধ হয়। হ্যাঁ, ওইটে।

তার চোখে ভয় ফুটে উঠল।

আমি বললাম, কোন ভয় নেই। চল।

## ( খ )

আমার পরমায়ুর সীমা খণ্ডন করে আর কয়েকটা দিনের মধ্যে সীমাবদ্ধ করে দেওয়া হয়েছে। হিতোপদেশে পড়েছিলাম, অনন্তপারং কিল শব্দ-শাস্ত্রং, স্বল্পং তথায়ু বহবশ্চ বিঘ্নাঃ। শব্দ-শাস্ত্রের সীমা দীর্ঘ, না জীবনের চলার পথ দীর্ঘতর—সেই কথাটাই মনে হচ্ছে এই মুহূর্তে। কেন জান? ভাবছি, জীবনের সব কি প্রকাশ করা যায়? যায় না। তার উপর আমার আয়ু স্বল্প থেকেও স্বল্পতর হয়েছে।

ওই রাত্রির অবসানকালে সেদিনের নূতন প্রভাতে তাকে যখন দেখেছিলাম, সেই মুহূর্তের মনের কথা নিয়ে একখানা মহাকাব্য হয়। যতটুকু আলো ফুটলে মানুষের মুখ স্পষ্ট দেখা যায় শিবনাথ, সেই আলোটুকু ফুটবামাত্র তার মুখের দিকে চেয়ে আমি চমকে উঠেছিলাম। এ মেয়ে কী মেয়ে? কেমন মেয়ে? শীর্ণ দেহ, শুধু যেন চামড়া-ঢাকা কঙ্কাল, মুখের চামড়ার অন্তরাল থেকে চোয়াল চিবুকের হাড়গুলো রূঢ়ভাবে প্রকট হয়ে মুখখানাকে দেখাচ্ছে লম্বাটে; কিন্তু তার মধ্যে কী দুটি চোখ! সেই মুহূর্তে মনে হয়েছিল মরুভূমির মধ্যে দুটো জলাশয় শুধু টলমলই করছে না, মরুভূমির আকাশের প্রখর সূর্যের প্রতিচ্ছটায় গলা রুপোর দুটো সরোবরের মত ঝলমল করছে। মুখের বিশীর্ণতায়, দেহের জীর্ণতায়, কপালের উপর কয়েকটা শুকনো ক্ষতচিহ্নে, অনাবৃত বাহু দুখানার কালসিটের দাগের মধ্যে বহু নির্যাতনের কথা লেখা আছে, কিন্তু চোখের মধ্যে এতটুকু একবিন্দু ক্লান্তি বা মলিনতার চিহ্ন নেই। হয়তো বা সেই দিন সেই উদয়মুহূর্তে সে যে আশায় সঞ্জীবিত হয়েছিল, সেই সঞ্জীবনীবর্ণচ্ছটা চোখেই প্রকাশ পেয়েছিল, সব ক্লান্তি, সব ভীতি, সব নৈরাশ্যকে মুছে দিয়ে। সে বিচার থাক্। যা দেখেছিলাম তাই বলছি। দু-চারজন বা দু-একজন যক্ষ্মারোগীর চোখে এমনই দীপ্তি দেখা যায়।

তার পরনে ছিল কালো রঙের একটা জামা আর তেমনি কালো রঙের শাড়ি, আর ছিল একটা বোরখা। সিঁথি ছিল বাঁকা, একপাশে। নাকে নাকছাবি আর হাতে একহাত কাচের চুড়ি।

ওখান থেকে যাত্রার জন্য তার হাত ধরতেই সে পা বাড়িয়েও থমকে দাঁড়াল। বললে, একটু দাঁড়ান।

—কেন?

—আপনার আর গেরুয়া কাপড় নেই?

—আছে। কেন?

—আমাকে দিন। পোশাকটা পালটে নেব।

সবিস্ময় প্রশ্নের সঙ্গেই তার মুখের দিকে তাকালাম। মেয়েটির চতুর তীক্ষ্ণ দৃষ্টি, আমার বিস্ময় সে বুঝে নিয়ে বললে, ওই যে গ্রামখানা আর তার পাশের গ্রামখানা, সবই এমনি বদমাইশ লোকের আড্ডা। ওরা ভয়ানক। চুরি ডাকাতি খুন, এসব এদের বংশগত পেশা। এই পোশাকে আপনার সঙ্গে যাব, পথে অন্য লোক সন্দেহের চোখে দেখবে। ওরা কেউ দেখলে তো রক্ষে থাকবে না। এত বড় সর্বনাশের কথা সব ভুলে গিয়ে আপনার উপর ঝাঁপিয়ে

পড়বে? তা ছাড়া, ওই কাপড়জামায় সমস্ত শরীর আমার ঘিনঘিন করছে।

আমার সঙ্গে ছিল গেরুয়া কাপড়, চাদর, আলখাল্লা। তাই দিলাম তাকে।

একটা পাথরের আড়ালে গিয়ে অল্প কিছুক্ষণের মধ্যে সে পোশাক পাল্টে বেরিয়ে এল। হাতের চুড়িগুলো ভেঙে ফেলেছে, কপালের কাঁচপোকা টিপ নেই, নাকছাবি নেই, বাঁকা সিঁথি নেই, আঙুল চালিয়েই সিঁথি ঘুচিয়ে চুল এলিয়ে পিঠে ফেলে আমার সামনে এসে দাঁড়াল। সে চুলের রাশি আশ্চর্য অদ্ভুত লাগল। গোটা মানুষটা যেন পাল্টে গেছে। মনে হল, এ যেন আজন্ম তপশ্চরণে কৃশতনু কোন সন্ন্যাসিনী। সব থেকে বিচিত্র সেই বিচিত্র চোখের দৃষ্টি। বিস্ফারিত এবং কোন গভীর চিন্তায় মগ্ন। আমার দিকে তাকিয়ে বললে, আপনার গলায় দুগাছা রুদ্রাক্ষের মালা। আমাকে দিন একগাছা। বুঝলাম, মনের মধ্যে একটা প্রচণ্ড ভয় তাকে পরিত্রাণের পথসন্ধানে মগ্ন করে রেখেছে, শিকারীর ব্যূহের মধ্যে বন্দী জন্তুর মত। আমি তাকে আশ্বাস দিয়ে বললাম, ভয় কোর না। আমার দেহে জীবন থাকতে তোমার অঙ্গ কেউ স্পর্শ করতে পারবে না।

তার চোখের দৃষ্টি পালটাল। সে একটু হেসে বললে, তা হলে চলুন। তারপর নিজের বেশের দিকে তাকিয়ে বললে, নাঃ, সহজে কেউ ধরতে পারবে না।

কয়েক পা এগিয়ে আবার বললে, এমন নিরাপদ ছদ্মবেশ আর হয় না। সন্ন্যাসীর আবার নাম কী? তার আবার বাড়ি কোথায়? বাপ-মা পরিচয় এ সবই বা কী? গেরুয়ার আবরণে সব ঢাকা পড়েছে। সে আবরণ কারুর উন্মোচনের অধিকার নেই।

আমি বলেছিলাম, হ্যাঁ, সন্ন্যাসীর বেশের আড়াল দিয়ে কত ভণ্ড, কত চোর, কত খুনে ঘুরে বেড়াচ্ছে, তার তো সংখ্যা নেই।

অপ্রস্তুত হয়ে সে বলেছিল, না, না, সে কথা আপনাকে বলি নি। আমি বলছিলাম নিজেকেই। কেন জানেন? যে বাড়িতে আমার জন্ম, যা আমার জীবনের শিক্ষা, তাতে ঈশ্বর, ধর্ম, সন্ন্যাসী এসব কোনদিন মানি নি, বিশ্বাস করি নি। অথচ আজ দেখুন, সেই সন্ন্যাসীই আমার রক্ষাকর্তা। আমি সন্ন্যাসিনী সেজে নিজেকে যে কত নিরাপদ ভাবছি, সে আর আপনাকে কী বলব! মনে হচ্ছে, ভগবান আমাকে ঘিরে রয়েছেন।

খানিকটা নীরবে পথ চলে আবার বললে, আমার বাবা একেবারে নাস্তিক ছিলেন। তিনি আমাদের শেখাতেন, ভগবান মানে ভেল্কি, ভেল্কির আসল মানে ভুয়ো, ভুয়োর আসল মানে চিচিংফাঁক। ঈশ্বর নামের প্রস্তর, প্রস্তরে মাথা ঠুকে প্রণাম করলে ফেটে রক্ত পড়ে; যার চাল-কলা-নৈবেদ্য পুরুতবামুনে খায়; বিশ্বাস না হয়, সারা দেশ ভ্রমণ করে দেখ।

আর একটু থেমে বললে, আজ এই মুহূর্তে সব মনে পড়ছে। ছেলেবেলা মিশনারি ইস্কুলে পড়বার সুযোগ পেয়েছিলাম। চৌদ্দ বছর পর্যন্ত মিশনেই কেটেছে। জাত মানতাম না, বাবা-মাই মানতেন না, আমি তাঁদের কাছে শিখেছিলাম; কিন্তু তবুও হিন্দু বলে ইস্কুলের প্রেয়ারের সময় মুখ টিপে হাসতাম। আবার ক্রীশ্চান ছেলেমেয়েরা হিন্দুর পুতুলপুজো নিয়ে যখন ঠাট্টা করত, তখনও খুব খুশী হতাম। বাবা ছিলেন সমাজ-না-মানা লোক। সমাজ জাত ধর্ম ঈশ্বর কিছুই মানতেন না। পড়েছিলেন আই. এস-সি. পর্যন্ত, পাস করে বিয়ে করলেন ব্রাহ্ম মেয়ে, এবং বাড়ির সঙ্গে সম্বন্ধ চুকিয়ে ঢুকলেন রেলের চাকরিতে। অ্যাসিস্ট্যাণ্ট স্টেশন মাস্টার। উন্নতি হয় নি। যেখানে গেছেন, লোকের সঙ্গে ঝগড়া করেছেন ওই জাত ধর্ম আর ঈশ্বর নিয়ে। আমার যখন চোদ্দ বছর বয়েস, তখন মা মারা গেলেন। বাবা তখন স্টেশন মাস্টার হয়েছেন। ছোট্ট স্টেশন। বাবা বাধ্য হয়ে বাড়ি নিয়ে এলেন আমাকে।

ছোট তিনটি ভাই আছে, দেখতে শুনতে হবে, দুবেলা দুমুঠো ফুটোতেও হবে। পড়া অবশ্য ছাড়ালেন না, তিনি নিজেই পড়াতেন। তার মধ্যে ও-ই ছিল শিক্ষার মূল কথা। কানা-খোঁড়া ছাড়া ভিক্ষে কাউকে দিতে বারণ ছিল। এ ছাড়া কেউ ভিক্ষে করতে এলে বলতাম, খেটে খাও গিয়ে। ছোট্ট একটা উপদেশমূলক বক্তৃতাও মুখস্থ হয়ে গিয়েছিল। সন্ন্যাসী এলে, বাবা বাড়ি থাকলে বলতেন, নিকালো, আভি নিকালো। আমার উপর উপদেশ ছিল, দরজা খোলা থাকলে বন্ধ করে দেবে, বন্ধ থাকলে খুলবে না। কখনও কোন পুজোয় চাঁদা দেন নি।

কথা বলতে বলতেই সে চলেছিল। বোধ করি অনেক কাল এমন নিশ্চিন্ত নির্ভয়ে মনের দুয়ার অবাধ উন্মুক্ত করে তার অন্তরের মানুষ খোলা দিগন্তের দিকে দৃষ্টি রেখে দাঁড়িয়ে থাকবার সুযোগ পায় নি। আমি শুনেই চলেছিলাম। আমার কোন উত্তরের জন্য সে মুহূর্তের জন্যও থামে নি, আমিই বা কী বলব! প্রশ্ন যেখানে নেই, সেখানে কথার মাঝখানে কথা বলবার অবকাশই বা কোথায়? আমার বুকের মধ্যে শুধু চলছিল আশ্চর্য আলোড়ন, নলিনীর প্রতিটি কথায় আমার যেন চমক লাগছিল। এ মেয়ে আশ্চর্য মেয়ে! বলতে ভুলেছি, ওর নাম নলিনী।

বাবার কাছে পড়েই নলিনী ম্যাট্রিক পরীক্ষা দিয়েছিল—পাসও করেছিল ফার্স্ট ডিভিসনে। সুন্দরী মেয়ে। শুধু সুন্দরী নয়, ওর ওই বড় বড় দুই আশ্চর্য চোখ আর বিপুল চুলের রাশ তাকে মোহময়ী করে তুলেছিল। বাবার সহকর্মীরা বলেছিলেন, এবার বিয়ে দিন মেয়ের, মাস্টারবাবু। লেখাপড়া-জানা এমন সুন্দরী মেয়ে, আর টাকা-পয়সারও তো অভাব নেই। নলিনীর বাবা টাকা সত্যিই জমিয়েছিলেন।

নলিনীর বাবা বলেছিলেন, বিয়ে দেব, কে বিয়ে করবে হে? পাত্র কই? আর আমিই বা বিয়ে দিতে যাব কেন? মেয়ে পছন্দ করে বললেই আমি আয়োজন করব। তবে আমার ইচ্ছে, ও বি. এ. পাস করুক আগে। তারপর যা হয় হবে। তবে হ্যাঁ, যদি কোন রাজপুত্তুর কি নবাবপুত্তুর এসে বলে, বিয়ে করতে চাই তোমার মেয়েকে, তবে না হয় বিবেচনা করে দেখি।

স্বাভাবিক ভাবেই কেউ কেউ প্রশ্ন করেছেন, বলেন কী? নবাবপুত্তুর?

হা-হা করে হেসে বলতেন মাস্টারবাবু, নিশ্চয়। দোষ কী? আমি তো জাত মানি নে। নলিনী খুব ভাল মুর্গী রাঁধে। খেতেও ভালবাসে। বিফ্‌টা হেঁশেলে ঢোকে না, খাইও না। তবে সেটা, পাই নে তাই খাই নে। দু-চারদিন অসুবিধে হয়তো হবে, তারপর সব সয়ে যাবে। আমাদের পূর্বপুরুষেরা, আর্য ঋষিগণ, পরম পরিতৃপ্তির সঙ্গে নধর গোবৎস খেতেন হে!

অট্টহাসিতে ভেঙে পড়তেন তিনি।

কথা বলতে বলতেই এসে উপস্থিত হয়েছিলাম এক মঠের সামনে।

গঙ্গার ধারে একটি দেবমন্দির। দেবমন্দিরটি আশ্চর্যভাবে অক্ষত রয়েছে। ভাঙে নি, ফাটে নি, অটুট আছে। তার সামনে হাজার জনের জনতা। কোলাহল কলরব করছে।

সাক্ষাৎ ভগবানের অধিষ্ঠান এখানে। জয় জয় ভগবান পরমেশ্বর। জয় দীননাথ।

কারণটা শুধু মন্দিরটি অটুট থাকাই নয়, মন্দির থেকে ভাণ্ডার খুলে লোককে সাহায্য দেওয়া হচ্ছে।

আশপাশের ভেঙে-পড়া গ্রাম থেকে হাজার লোক এসে মন্দিরের সামনে একটা আমবাগানে আশ্রয় নিয়েছে।

—হে ভগবান, রক্ষা কর। হে দেওতা, থানে দেও।

আশ্রয় আমরা সেদিন সেইখানেই নিয়েছিলাম। গাছতলায় থাকতে হয় নি, সন্ন্যাসী এবং সন্ন্যাসিনী দেখে তারা আশ্রমের মধ্যে একটু আশ্রয় দিয়েছিল।

নলিনী ব্যঙ্গভরেই বলেছিল, ভগবান সত্যিই ভাল লোক। এই শীতে দুর্যোগে আশ্রয় দিলেন, তখন ভাল তো বলতেই হবে।

পরমুহূর্তেই আমার দিকে তাকিয়ে বলেছিল, আমাকে মাফ করবেন। কথাগুলো নিজের অজান্তে বলে ফেলেছি অভ্যাসবশে, মুখ ফসকে বেরিয়ে গেছে। আমি নিজে সন্ন্যাসিনী সেজেছি প্রাণের দায়ে। কিন্তু আপনি সন্ন্যাসী, ঈশ্বরবিশ্বাসী সাধু, সে কথা ভুল হয়ে যাচ্ছে আমার।

আমি বলেছিলাম, না। মিথ্যে তোমাকে বলব না, ঈশ্বরবিশ্বাস আমার ভেঙে গেছে, শূন্যে মিলিয়ে গেছে। পাঁচ বছর মনের আবেগে গোটা ভারতবর্ষ ঘুরে সেই বিশ্বাস ভেঙে গয়ায় এসেছিলাম, ইচ্ছা ছিল যাব বুদ্ধগয়া। বুদ্ধগয়ায় বোধিদ্রুমের তলায় আমার সন্ন্যাসীর বেশ, আমার সন্ন্যাস রেখে বলে আসব ভেবেছিলাম, বুদ্ধ এখানে নির্বাণ পেয়েছিলেন, আর আমি কিছু না পেয়ে সন্ন্যাসকে পরিত্যাগ করে ঘরে ফিরছি।

সে অবাক বিস্ময়ে আমার মুখের দিকে কিছুক্ষণ তাকিয়ে ছিল। তারপর বলেছিল—বলবার সময় তার সেই আশ্চর্য দুটি চোখ নিস্তরঙ্গ সরোবরের মত বিষণ্ণ হয়ে উঠেছিল। বলেছিল, ছেড়ে দিলেন সন্ন্যাস?

বলেছিলাম, হ্যাঁ। অকপটে তোমাকে বলছি, আমি পাই নি কিছু।

—এত অল্পদিনে কি সেই বস্তু পাওয়া যায়?

—অল্পদিন তো নয়। আমার বয়স আজ তিরিশ বৎসর, এ সন্ধান তো বিশ বছর করছি। যা শিখেছি ইস্কুলে, তারপর যা পড়েছি, তাকে অবিশ্বাস করে এই বিশ্বাসে জীবনের সব দাবিকে উপেক্ষা করে ঘুরেছি। উন্মাদের মত ঘুরেছি, কিন্তু কই? কোথায় কী?

সে একটা দীর্ঘনিশ্বাস ফেলে বলেছিল, আমার যে মনে উল্টো সাধ জেগেছিল। কাল রাত্রে যখন মৃত্যু-হিমানীর স্পর্শ সহ্য করতে না পেরে আপনার কম্বলের মধ্যে ঢুকেছিলাম, তখন আপনার বুকে মালার স্পর্শ অনুভব করে জিজ্ঞাসা করেছিলাম, আপনি কি ফকির, না সন্ন্যাসী? ফকির হলে বলতাম বাড়িঘর পড়ে গেছে, ভয়ে পালিয়ে এসেছি। সব মরে গেছে। আমার বাপের দেশ বাংলাদেশ কলকাতা। সেখানে যাব। অন্য সব কথা বলতাম না। আপনি বললেন, আপনি হিন্দু সন্ন্যাসী। মুহূর্তে মনে আমার আশা হল; দুষ্ট মুসলমানেরা আমাকে আটকে লুকিয়ে রেখেছে, এ জানলে কি আপনি আমাকে বাঁচাবেন না? বলেছিলামও তাই। সঙ্গে সঙ্গে এও মনে হয়েছিল, যদি চোর হন, ডাকাত হন, তা হলে এক অগ্নিকুণ্ড থেকে আর এক অগ্নিকুণ্ডে ঝাঁপ দেওয়া হবে। দুষ্ট মানুষের লাম্পট্যের নগ্নরূপ আমি দেখেছি। যে ডাকাতের দল আমাকে লুঠ করেছিল, তার মধ্যে হিন্দু-মুসলমান সব ছিল। আমাকে লুঠে নিয়ে পালাচ্ছিল নৌকোতে। সেই রাত্রে দলের প্রতিটি লোক আমার উপর অত্যাচার করেছে। ওখানে কোন তফাত নেই। আমি অজ্ঞান হয়ে গিয়েছিলাম। ভোরবেলা আমার সবে জ্ঞান হয়েছে। দেহ অসাড়, যন্ত্রণাও বোধ হয় অনুভব করতে পারছি না; মনে আতঙ্ক; গলা থেকে বুক পর্যন্ত শুকনো কাঠ: কোন চিৎকার, কোন দেহ-আক্ষেপ প্রকাশ পায় নি; শুধু অস্পষ্ট দূরের মানুষের কথার মত কথা কানে আসছে। শুনলাম, এই তোমার ভাগ, এই তোমার। একজন বললে, মেয়েটাকে মেরে ফেলে গাঙের পলির নীচে পুঁতে দাও। নইলে বিপদ হবে। ধরা পড়তে

হবে একদিন। আমাদের গরিবের ঘর, ও রূপের মেয়ে দেখলে পাঁচজনে পাঁচকথা কইবে। আর বাঁচিয়ে রাখলেই বা ওকে নেবে কে? একজন বললে, আমি নেব। আমার ভাগের আধা আমি দিয়ে দিচ্ছি। ও আমার। তোদের হিন্দুর ঘর নয় আমাদের। আমি বোরখা পরিয়ে রাখব। সঙ্গে সঙ্গে আরও তিন-চারজন বললে, সে আমরাও পারি। ও আমি নেব। খানিকটা ঝগড়া, শেষে হাতাহাতি হল। তারপর হল আপস। এরা এক গ্রামের তিনজন আমাকে লুঠের সম্পত্তি হিসাবে ভাগে নিলে। তারপর ভোরের অন্ধকারে নিয়ে গেল এক গাঁয়ে। তারপর গ্রাম থেকে গ্রামান্তরে। একদল থেকে অন্যদল। শেষে এনে ফেলেছিল এই গ্রামে। আনোয়ার এখানকার বিখ্যাত পাষণ্ড। দেশ-দেশান্তরে ডাকাতি করে। কতদিন কত রাজপুত এসেছে, দু-চারজন পাঞ্জাবী এসেছে, আনোয়ার আমার দেহ দিয়ে তাদের সম্বর্ধনা করেছে। ঘরের মধ্যে অসহায় অবস্থায় ভগবানকে কত ডেকেছি, আবার ভগবানকে ডাকার জন্যে নিজেকে ব্যঙ্গ করেছি। আশা ছেড়ে দিয়েছিলাম। ভেবেছিলাম জীবনটা এমনিই যাবে। হঠাৎ কাল যখন মাটির ভিতর থেকে রেলগাড়ির মত গর্জন উঠল—থর থর ক'রে কাঁপতে লাগল সব, তখন সব চেয়ে আশ্চর্য কী জানেন? আমি বাঁচতে চেয়েছিলাম। এবং চেয়েছিলাম ভগবানের কাছে। বলেছিলাম—বাঁচাও, আমাকে বাঁচাও, হে ভগবান, হে ঈশ্বর, হে প্রলয়ঙ্কর, হে করুণাময়! ওদের তুমি ধ্বংস কর, আমাকে বাঁচাও। তাই বাঁচলাম, একখানা কড়ির উপর ধ্বংসস্তূপটা আমার মাথার উপর ঠেকে রইল। রাত্রি হল; চিৎকার শুনলাম, কান্না শুনলাম। আনোয়ারের বাড়ির কারও সাড়া পেলাম না। একসময় ভগবানকে ডাকতে ডাকতে বেরিয়ে এলাম একটা ফাটলের মধ্য দিয়ে। অন্ধকারের মধ্যেই তাঁর নাম নিতে নিতে চলেছিলাম। তারপর—

একটুক্ষণ থেমে আবার বললে, আপনার কম্বলের মধ্যে ঢুকেছিলাম ভগবানের নাম নিয়ে। কিন্তু বিশ্বাস তো সে নয়। সে দায়ে পড়ে বিশ্বাস, ভয়ে বিশ্বাস। তাই আপনাকে জড়িয়ে ধরে মরণের হিম যে মুহূর্তে কাটল, সেই মুহূর্তে ওই কথা বলেছিলাম, তুমি সন্ন্যাসী, তুমি পুণ্যবান আমার দেহ পাপে ভরা। ওরা ভরে দিয়েছে পাপে। কিন্তু আমার রূপ ছিল, আজও আছে—অন্তরে আছে ভালবাসা। তোমাকে দিয়ে আমি ধন্য হতাম। কিন্তু তুমি সন্ন্যাসী।

কেন বলেছিলাম? অন্তরের ভয়ের তাড়নায়। সন্ন্যাসীর ধর্মে, সত্যে অবিশ্বাস করেই বলেছিলাম। যদি লম্পট হতে, যদি মিথ্যা সন্ন্যাসী হতে, তবে এ আত্মসমর্পণেই তুমি আমাকে বাঁচাতে। কিন্তু তুমি সস্নেহে আমার মুখে হাত বুলিয়ে দিলে। তোমার মুখে মুখ রাখলাম। তুমি আমায় চুমু খেলে, কিন্তু পশুর দংশন তো সে নয়। তার মধ্যে যে স্নেহের স্পর্শ পেলাম আমি। আমি ফুঁপিয়ে ফুঁপিয়ে কেঁদেছি। তুমি মাথার চুলে হাত বুলিয়ে সান্ত্বনা দিয়েছ। তারই মধ্যে আশ্বাস পেয়েছি, বিশ্বাস ফিরেছে। মনে হয়েছে, তুমি সত্য সন্ন্যাসী, যার কথা বইয়ে আছে, যা অবিশ্বাস করেছি। সকাল থেকে সারাটা দিন তোমার সঙ্গে চলেছি, এক আশ্রয়ে সম্মুখে রাত্রি নিয়ে বসে আছি। আজ আমার ভয় নেই, উদ্বেগ নেই। প্রতি মুহূর্তে অনুভব করেছি, ঈশ্বরের তপস্যা করে এমন একজনের নিরাপদ আশ্রয়ে রয়েছি। যদি রাত্রে আবার ভূমিকম্প হয়, মাটি ফেটে গহ্বর সৃষ্টি হয়, তবে তোমাকে জড়িয়ে ধরে নির্ভয়ে তার মধ্যে যেখানেই যাই আমার ভয় নেই। সারাটা দিনের মধ্যে নিজের কথা বলতে গিয়ে অনেক অবিশ্বাসের কথা বলেছি। কিন্তু এই গৈরিক তুমি বিসর্জন দেবে, সন্ন্যাস তুমি পরিত্যাগ করবে শুনে যে ভয় করছে আমার। ভেবেছিলাম, তোমার কাছে দীক্ষা নিয়ে ডাকব ঈশ্বরকে আর সেবা করব তোমার। তা ছাড়া যে পরিত্রাণের পথ নেই আমার।

গভীর সহানুভূতির সঙ্গে তার কথাগুলি শুনছিলাম। তার করুণ কণ্ঠস্বরে বেদনাভরা কথাগুলি যেন সেই নিশীথ রাত্রে বিলাপের মত মনে হচ্ছিল। কেউ যেন মৃদুগুঞ্জনে বিলাপ করছে। কী সান্ত্বনা দেব তাকে? অবশেষে বললাম, ভয় কী? ঈশ্বর না থাক, আমার সন্ন্যাস না থাক, আমি তো আছি। সে স্তব্ধ হয়ে গেল কয়েক মুহূর্তের জন্য; তারপর বললে, হ্যাঁ। তা বটে। তুমি তো আছ। কিন্তু তুমি আমাকে ফেলে দেবে না তো?

—না। না। না। আমার ত্রিসত্যে বিশ্বাস কর।

সে কাঁদতে লাগল। হাত বাড়িয়ে আমার পা ছুঁয়ে সে মাথায় ঠেকাল।

এর পর দুজনেই স্তব্ধ হয়ে গেলাম। কথা ফুরিয়ে গেছে। বাইরেও সব স্তব্ধ। রাত্রি গভীর হয়ে আসছে।

সচেতন হয়ে আমি বললাম, কোন ভয় নেই তোমার। তুমি একখানা কম্বল নাও, জড়িয়ে শুয়ে পড়। আমি ওই দোরের বাইরে একখানা জড়িয়ে পড়ে থাকব।

—না। সে আর্তস্বরে বলেছিল, না। একা আমি থাকতে পারব না।

—বেশ, তুমি ওই দিকটায় শোও। আমি এদিকটায় শুচ্ছি।

তাই শুয়ে ছিলাম। কিন্তু গভীর রাত্রে অনুভব করলাম, সে আমার কাছে এসে গা ঘেঁষে শুয়েছে। নিশ্বাসের শব্দ উঠছে তার। আমি হাত বের করে তার মুখের উপর বুলিয়ে দেখলাম। মুহূর্তে সে হাত চেপে ধরলে। বললে, ভয় করছে আমার। আমার বুক গুরগুর করছে। আমার মাথায় হাত রাখ তুমি।

তাই রাখলাম।

পরমুহূর্তে সে বললে, না, কালকের মত জড়িয়ে ধর তুমি। দুখানা কম্বল চাপা দাও। আমি কাঁপছি।

সত্যিই কাঁপছিল সে। মনে হল জ্বর এসেছে তার। অসঙ্কোচেই জড়িয়ে ধরলাম। দুখানা কম্বল এক করে দুজনে গায়ে দিলাম। তার অঙ্গের উষ্ণতা আমি অনুভব করলাম, সে উষ্ণতা ক্রমশ বাড়ছে। আমার দেহের উষ্ণতায় ক্রমে তার কম্পন থেমে এল। সে ঘুমিয়ে গেল ধীরে ধীরে। নিশ্চিন্ত গভীর ঘুম।

বোধ করি শেষরাত্রি তখন। মাটি আবার একবার কাঁপল। চারিদিকে কোলাহল উঠল, শাঁখ বাজল।

আমি তাকে ঠেলে দিয়ে বললাম, ওঠ। ওঠ। ওঠ।

সে বলল, না। ফাটুক না মাটি।

জ্বর তার তখন অনেক।

## শিবনাথের কথা

এর পর সুদর্শনের নূতন জীবন। সাধারণের জীবন। বহু সহস্র কি বহু লক্ষ মানুষের সঙ্গে তার আর পার্থক্য নেই। একান্তভাবে মাটির মানুষ। ঘরসংসার, আর নানান্ সংগ্রহে সেই ঘরকে সাজিয়ে তোলা। ইঁট-কাঠ-পাথর সাজিয়ে ক্ষুদ্র একটি গণ্ডীর মধ্যে বাস্তব স্বর্গ গড়ে তোলা। সে এক সুখের স্বপ্ন-স্বর্গ। মনে হল কী ভুলই না সে করেছে এতদিন!

সমস্তের কেন্দ্রে নলিনী।

ওরা সন্ন্যাসী-সন্ন্যাসিনীর বেশ পাল্টেছিল ওখান থেকে কলকাতা আসবার পথে। সন্ন্যাসী এবং সন্ন্যাসিনীর বেশ পরিবর্তন করা বাস্তবে বড় কঠিন। লোকের সন্দেহের আর অবধি থাকে না। বিংশ শতাব্দী দু হাজার বছর তো মানুষের ইতিহাসে মহাকালের কয়েকটা পলকপাত। তারও অনেক কাল আগে থেকেই গৃহীর বেশ ত্যাগ করে সন্ন্যাসী বেশ কেউ গ্রহণ করলে লোকের বিস্ময় জাগে না, একজন পাপীকে সন্ন্যাসীর বেশে দেখলেও বিস্ময় জাগে না, মনে হয়, অনুতাপে দগ্ধ হয়েছে লোকটি। শ্রদ্ধা না জাগুক, করুণা জাগে। কিন্তু যে মুহূর্তে সন্ন্যাসী গৈরিক ত্যাগ করে গৃহীর বেশ গ্রহণ করে, সেই মুহূর্তে মানুষের মনে জাগে হাজার সন্দেহ। তার উপর নারী সঙ্গে থাকলে তো কথাই নেই। কথাটা বুঝেছিল সুদর্শন। কিন্তু সমস্যার মীমাংসা করে দিয়েছিল নলিনী। বলেছিল, রাত্রে গাড়িতে দুখানা ফার্স্ট ক্লাসের টিকিট কাট। রাত্রে ট্রেনের কামরায় পোশাক বদল করলেই হবে। চড়ব সন্ন্যাসী-সন্ন্যাসিনী হয়ে, নামব গৃহী হয়ে। কিন্তু—

—কী কিন্তু?

একটু চুপ করে থেকে বলেছিল, এ কি না করলেই নয়?

—না। যাতে বিশ্বাস ভেঙে গেছে, তাকে আঁকড়ে পড়ে থাকতে চাই নে। তোমার ভয় নেই, তোমার কাছে আমার বিশ্বাস আমি ভাঙি নি, ভাঙব না। তুমি যদি চাও, তবে যেখানে নামতে চাইবে, নামিয়ে দেব। যদি এই মঠেই থাকতে চাও, থেকে যাও। যদি সঙ্গে যাও, তবে আমার প্রথম কাজ হবে তোমাকে তোমার বাবার খোঁজ করে তাঁর কাছে পৌঁছে দেওয়া।

সে কথার কোন উত্তর দেয় নি, শুধু সে কেঁদেছিল।

—কাঁদছ কেন? প্রশ্ন করেছিল সুদর্শন।

কান্নার মধ্যে বিচিত্র হেসে সে বলেছিল, এত বড় কথাটা তুমি বললে? তারপর একটু চুপ করে থেকে বললে, আজ এক বছর তেরো মাস হয়ে গেল, দেহের উপর পশুর অত্যাচার চলেছে, কানে শুনেছি অশ্লীল কুৎসিত কটু গালিগালাজ। কেউ একটা মিষ্টি কথা বলে নি। শেষের দিকে এক বুড়ী খেতে দিত। সেও গালাগাল দিয়ে চড়-চাপড়টা মেরে যেত। আর কিছুদিন গেলেই আমাকে রাস্তার ধারে এঁটো ছেঁড়া পাতার মত ফেলে দিত। ভিক্ষে করতাম। ফিরে যাবারও ইচ্ছে থাকত না। হয়তো ভিক্ষুকদের মধ্যেই আবার কাড়াকাড়ি পড়ত আমাকে নিয়ে, কুকুরের মত। এও যে এই মহাদুর্যোগের মধ্যে সুযোগ পেয়ে বেরিয়ে পালাচ্ছিলাম, সে কি বাড়ি, না বাবার কাছে?

ঘাড় নাড়তে নাড়তে বললে, না। পালাচ্ছিলাম অত্যাচারের হাত থেকে বাঁচতে। কোথায় তা জানতাম না। অনুদ্দেশ যাত্রা। যেখানে গিয়ে পড়ি। যা ঘটে কপালে। যে হোক, যে জাত, যা অবস্থা, মুটে-মজুর-চাষী-চণ্ডাল, যে স্নেহ করে আশ্রয় দেবে, যে পশু নয়, যার বুকে দুঃখীর প্রতি একটু মমতা আছে—সে যদি স্ত্রীর অধিকার দিয়ে দেহ চায় তাকে দেহ দেব, সঙ্গে সঙ্গে আমার হৃদয় দেব। যে খাটিয়ে খেতে দিতে চায়, দাসী চায়, তার কাছে তাই হয়ে থাকব। তোমাকে পেয়ে সাধ জাগছিল, তোমার কাছে এসব পাব। তোমার শিষ্যা হব, সেবিকা হব, স্নেহ পাব, অধিকার পাব। তুমি সন্ন্যাসী, তাই এসবের উপরে আরও কিছু পাব, যাতে এই এক বছরের সব গ্লানি, সব দুঃখ মুছে যাবে। তুমি সাধনা করে ঈশ্বর পাবে, আমি পাব তার প্রসাদ।

দু চোখ বেয়ে অজস্র ধারায় জল নেমে এল।

সুদর্শন মুগ্ধদৃষ্টিতে তার দিকে তাকিয়ে রইল। এ কী অপরূপ জীবন-মাধুর্য! যে মেয়ে কাঁদে সে মেয়ে এমন লোভনীয় মোহে মোহময়ী হয়ে ওঠে! মোহ তো হাস্যে-লাস্যে, বিলোল কটাক্ষে!

সুদর্শন এখানে কয়েকটি কথা বড় ভাল লিখেছে। এইখানে সে লিখেছে, শিবনাথ, ছেলেবেলা থেকে পুরাণে কাব্যে পড়েছি, সে আমাদের দেশেরই হোক, আর অন্য দেশেরই হোক, তপস্বীর তপস্যা চিরকাল ভেঙেছে নারীর মোহে।

মুনিগণ ধ্যান ভাঙি দেয় পদে তপস্যার ফল,
তোমারি কটাক্ষঘাতে ত্রিভুবন যৌবন চঞ্চল।
... ... ...
তব স্তন-হার হতে নভস্তলে খসি পড়ে তারা—
অকস্মাৎ পুরুষের বক্ষমাঝে চিত্ত আত্মহারা।
নাচে রক্তধারা।

শিবনাথ, আমি তার চোখের জলে ভেসে গেলাম; ডুবে গেলাম।

তখন ভরা দ্বিপ্রহর। মন্দিরে কাঁসর-ঘণ্টা বাজছে, ভোগ হচ্ছে। আমরা রুদ্ধদ্বারকক্ষে বসে কথা বলছিলাম। এর আগে দুদিন রাত্রে সে এসে আমার বুকের তলায় ভীরু আশ্রয়-প্রার্থীর মত আশ্রয় নিয়ে আমাকে জড়িয়ে ধরেছিল; আমি তাকে সস্নেহে আশ্রয় দিয়েছিলাম। আজ আমি সপ্রেমে গাঢ় অনুরাগে তার মাথাখানি বুকে চেপে ধরেছিলাম, বলেছিলাম, সংসার স্বর্গসুখ সব আমার তুমি, নলিনী। জীবনে বহু অশান্তি ভোগ করেছি, মরীচিকার পিছনে ছুটেছি। সোনার হরিণ ধরতে গিয়ে নিজের সব হারিয়েছি। মিথ্যার পিছনে ছুটতে আর পারব না, বোল না। সন্ন্যাস নয়, ঘর। ঘর-সংসার, তুমি-আমি। এই সত্য। আমি বলছি, এই সত্য। জন্ম আর মৃত্যুর মাঝখানে জীবন সত্য। অমৃত না থাক্, জীবনে মধু আছে।

আমার বুকের মধ্যে রক্তধারা সত্যই নাচছিল শিবনাথ।

মদনভস্ম অলীক কথা। মদন চিরদিনই তনুর মধ্যে অতনু হয়ে বসতি করেন।

ওখান থেকে পরদিন রওনা হয়ে আমরা মাঝপথে নেমেছিলাম নলহাটিতে। ললাটেশ্বরী দর্শনের ছল করে নেমেছিলাম। ওখান থেকে কলকাতা আসবার পথে ফার্স্ট ক্লাসে বেশ বদল করে সেজেছিলাম গৃহী।

( খ )

অর্থ কিছু সুদর্শনের কাছে ছিল। তার সম্পত্তি বিক্রয় করে যে টাকা সে সংগ্রহ করেছিল, তা সেকালে এবং একজন সুস্থদেহ কৃচ্ছ্রসাধনকারীর পক্ষে কম ছিল না। তার উপর হয়েছিল সেই চোর-সন্ন্যাসীর উত্তরাধিকারী।

আজ সন্ন্যাসবেশ পরিবর্তনের সময় সে প্রথম খরচ করলে সেই টাকা।

অনেক চিন্তা করেই সে কাজটা করেছিল।

ললাটেশ্বরীর আশ্রমে এসে সে পুরোহিতকে বলেছিল, দেখুন বাবা, আমরা স্বামী-স্ত্রী সন্ন্যাস নিয়েছি, কিন্তু ঠিক সন্ন্যাসী নই, ভিক্ষা করে খাই না। আমাদের ইচ্ছা, এখানে আমরা নিজেদের খরচেই থাকি। আর যে উদ্দেশ্যে এখানে আসা, সেটি একটু বিচিত্র। আমরা কখনো আসি নি, আসবার ইচ্ছে করেও আসতে পারি নি। এবারও এখানে আসছিলাম না। যাচ্ছিলাম গয়া হয়ে কাশী, প্রয়াগ, উত্তরভারত। হঠাৎ পথে, গৈবীনাথের ওখানে হল ভূমিকম্প। সেখানে এক মঠে আটকে ছিলাম। সেই মঠেই গত পরশু রওনা হবার আগে ইনি স্বপ্ন দেখেছেন যে, যেন গৃহী হয়ে আমরা সংসারে আছি, সুখে আছি, এবং একটি দম্পতি এসেছেন আমার বাড়ি, তাঁরা বলছেন, আমাদের এবার কাপড়-চোপড় হয় নি, আমাদের কাপড়-চোপড় দাও, মঙ্গল হবে। উনি জিজ্ঞাসা করেছেন, কোথায় বাড়ি মা তোমাদের ? তা মেয়েটি বলেছেন, নলহাটি, ললাটেশ্বরী তলায় স্বামী-স্ত্রীতে থাকি। তাই সকালে উঠেই এখানে রওনা হয়েছি। উদ্দেশ্য কিছু বস্ত্র দান করব। গরিবদের কিছু দেব এবং কোন ভদ্র গৃহস্থের স্বামী-স্ত্রীকে উনি অর্চনা করবেন, শাড়ি, জামা, গন্ধদ্রব্য, ধুতি, পাঞ্জাবি ইত্যাদি দিয়ে। তা কোন ভাল দোকানে আমাকে নিয়ে চলুন।

সুদর্শন লিখেছে, শিবনাথ, বিংশ শতাব্দীর বুদ্ধিমান মানুষের সংসারের ফটকে পা দিয়েই থমকে দাঁড়িয়ে বুঝে নিয়েছিলাম, বুদ্ধিমানের জগতে বিশ্বাসের চেয়ে সন্দেহ বড়। সত্যকে এখানে প্রমাণ করতে হয়, সত্যের চেয়ে প্রমাণ বড়। কথাটা বিশেষ করে মনে হয়েছিল নলিনীর দিকে তাকিয়ে।

এমন একটি রূপবতী সন্ন্যাসিনীকে নিয়ে অকস্মাৎ বেশ বদল করে গৃহী সাজা তো সোজা নয়। সত্য বললে মহাবিপদ। বাংলা দেশে লীগ-রাজত্ব। যে মেয়ে এক বৎসরের উপর মুসলমানের ঘরে ছিল, তাকে আর যা-ই কর, হিন্দুর ঘরে হিন্দু বলে নিয়ে যাওয়ার পথে অনেক বাধা-বিপদ।

একা আমার পক্ষেও সোজা ছিল না। সন্ন্যাসে কিছু পাই নি, বিশ্বাস হারিয়ে ঘরে ফিরছি বললেও রেহাই নেই। প্রমাণ করতে হবে তোমাকে যে, সন্ন্যাস-জীবনে কোন অপরাধ তুমি কর নি।

ঈশ্বর খুঁজতে সন্ন্যাসী হয়ে ঈশ্বর না পেয়ে ফিরে এলে, এ সোজা সত্যের তো কোন মূল্য নেই। কারণ, ঈশ্বর পাওয়া বা না পাওয়া তো এ যুগের সমস্যাই নয়।

তার উপর সন্ন্যাসিনী সঙ্গে থাকতে তো কথাই নেই। তাই ভেবে-চিন্তে প্ল্যানটা ঠিক করেছিলাম এবং ওটা আশ্চর্যভাবে ফলবতী হয়ে গেল। পুরোহিতকে বললাম, আপনারা স্বামী-স্ত্রীতে যদি ওর পূজা নেন, তবে আমরা কৃতার্থ হব। কাপড়-চোপড়, প্রসাধনদ্রব্য সব কিনেছিলাম। একশো টাকার উপর খরচ হয়েছিল। কিনেছিলাম—একপ্রস্থ নয়, দু-তিনপ্রস্থ। এক এক প্রস্থ রেখে দিয়েছিলাম। বলেছিলাম, এ প্রস্থটা অন্যত্র দান করব। ফল হয়েছিল আশ্চর্য !

সন্ন্যাসী-সন্ন্যাসিনী ফার্স্ট ক্লাসের টিকিট কেনাতেও কেউ বিস্মিত হয় নি। রটে গিয়েছিল ধনী দম্পতি একমাত্র সন্তান হারিয়ে সন্ন্যাস নিয়ে তীর্থ করে বেড়াচ্ছে।

বিশীর্ণা বিষণ্ণ নলিনীকে দেখে কেউ তা অবিশ্বাস করে নি। আশ্চর্য শিবনাথ, তার বিষণ্ণ উদাসীনতা যেন গাঢ়তর হচ্ছিল একটি মেঘলা দিনের সন্ধ্যার আকাশের মত। আমি

লক্ষ্য করেও লক্ষ্য করি নি।

একবার তুবার কপালে হাত দিয়ে দেখেছিলাম, তার আবার জ্বর এসেছে কিনা। প্রশ্ন করেছিলাম, শরীর খারাপ করছে ?

ঘাড় নেড়ে সে বলেছিল—না।

—তবে ?

একটু ম্লান হেসে বলেছিল—কেমন যেন ভয় করছে।

—আমাকে ভয় হচ্ছে তোমার ?

—তোমাকে ভয় ? না। তুমি আমাকে সকল ভয় থেকে উদ্ধার করেছ।

—তবে ?

—ঠিক জানি না। তবে যেন মনে হচ্ছে, এই গেরুয়া কাপড় আর রুদ্রাক্ষের মালা—এই ছুটো দিন আমাকে আশ্চর্য পাকে জড়িয়ে ফেলেছে।

একটু চুপ করে থেকে আমি বলেছিলাম, এতে যদি তৃপ্তি পাও তো তোমাকে আমি কোন সন্ন্যাসিনীদের আশ্রমে তুলে দিতে পারি।

তার দুঃখের বিষণ্ণ হাসি আরও একটু ফুটে উঠল। সেই আয়ত চোখ দুটি কয়েক মুহূর্ত আমার মুখের উপর আমার চোখের সঙ্গে মিলে স্থির হয়ে রইল, হিমালয়ের তুষারাবৃত অঞ্চলের আকাশপানে চেয়ে থাকা দুটি নিস্তরঙ্গ ছোট হ্রদের মত। আমার ছায়া তার চোখের তারায় ফুটে উঠেছিল। শিবনাথ, অনেক সময় চোখের নীরব দৃষ্টিতে লুকানো কথা যা ব্যক্ত হয়, গভীর আবেগে প্রগল্‌ভতার মধ্যে তার কিছুই ব্যক্ত হয় না। এ সেই দৃষ্টি। কিছুক্ষণ পর সে বলেছিল—তোমায় ছেড়ে আমি তো বাঁচব না।

বিংশ শতাব্দীর সিংহদ্বারে পা দিয়েছি—কলকাতা নামব, নেমে ঢুকব নূতন কালে, নূতন জীবনের মধ্যে। পুরাতন ছেড়েছি। তার কোন মমতা নেই। তবু আমি একথা শুনে হেসে উঠতে পারি নি। বিংশ শতাব্দী—এই বুদ্ধি এবং সকল কিছুকে অস্বীকৃতি, এই অবিশ্বাসের যুগে প্রেম কোথায় ? রাস্তা তো আর মাটির নয়, ঘাস—ঘাসের ফুলের কাব্য কোথায় সেখানে ? পিচের রাস্তা, কংক্রিটের রাস্তা। এখন বনমহোৎসব হয়, গাছ পোঁতা হয়, সে ফুলের জন্য নয়, ঘনতর বর্ষার জন্য। ফুল সে গাছে ফুটলেই বা দেখে কে ? দেখার অবসর কোথায় ? প্রশ্ন—দেখে হবে কী ? আমি মনকে সেই মনে পরিণত করেছি, আমি ফুল চাই না, ফসল চাই। তবু ওর দৃষ্টি এবং কথা শুনে তখন কিছুক্ষণের জন্য উদাসীন হয়ে গিয়েছিলাম। কথার উত্তর দিতে পারি নি।

গাড়ি চলছিল—রাত্রির গাড়ি। দু-দিকের প্রান্তর অন্ধকার। সেদিকে চেয়ে কোন দর্শনতত্ত্ব চিন্তা করবার মত মন আমার ছিল না; আমি ভাবছি সম্মুখের কথা। সিগন্তাল আসছে। গাড়ি চলছে ঝমঝম শব্দ তুলে; লোহার রথ চলছে মানুষের নির্দেশে। মধ্যে মধ্যে স্টেশন। আমি ভাবছি কলকাতার কথা। সে হঠাৎ উঠে বললে—কই সেগুলো ?

—কী ?

কাপড়, ব্লাউজ, শায়া, স্নো-পাউডার চিরুনি ?

—এই যে।

—সেগুলি নিয়ে চলে গেল সে বাথরুমে।

আমি এ ঘরে পোশাক বদল করলাম। গেরুয়া রুদ্রাক্ষ—সব ফেলে দিলাম জানলা গলিয়ে। আয়নার সামনে দাঁড়িয়ে নিজেকে দেখলাম। চিনতে কষ্ট হল নিজেকে। একটু বেমানানও

লাগছিল—দাড়ি, গোঁফ, চুল ঠিক খাপ খাচ্ছিল না। বসলাম এসে সীটে।

নলিনী বেরিয়ে এল।

তাকেও চিনতে কষ্ট হচ্ছিল। সে ছিল মূর্তিমতী বৈরাগ্য। আর এ যে এক আধুনিকা অপরূপা তরুণী। তখন মোহ ছিল তার চোখে, তার রাশীকৃত চুলে। এখন মোহ তার সর্বাঙ্গে। চুল আর খোলা নেই, সে আধুনিক ছাঁদে এলোখোঁপা বেঁধেছে। মুখের ত্বকে তার স্নো-পাউডারের মাধুর্য। মোহ তার ব্লাউজের টাইট-হাতার বাইরে নগ্ন আধখানা বাহুতে। মোহ তার ব্লাউজের ভি-গলার অনাবৃত অংশে, মোহ তার কালোপাড় ফরাসডাঙা শাড়ির আধুনিক ছন্দের ছাঁদে ছাঁদে। তার ডাগর চোখে সে কাজল টানতেও ভোলে নি। ফর্দ সে-ই করেছিল, সে কোন কিছুই ভুল করে নি। মোহ তার কাজলটানা দুই আয়ত চোখে। যে নারী সন্ন্যাসিনীর গৈরিকে, রুদ্রাক্ষের মালায় ছিল মূর্তিমতী বৈরাগ্য, সে এই নব বেশভূষা-প্রসাধনে হয়ে উঠেছে জ্যোৎস্না-রাত্রির অজস্র পুষ্পে পুষ্পিতা কামিনী-মালঞ্চ।

আমি দু চোখ ভরে তাকে দেখলাম। সে বিষণ্ণ হাসিমুখেই দাঁড়িয়ে রইল। অনেকক্ষণ পর বললাম, বোস।

সে বসল। বললে—এত ভাল লাগল আমাকে?

বললাম, এত ভাল লাগল।

সে বললে—আমার ভাগ্য।

বললাম, পৃথিবীর জীবনের মধ্যে অপরূপাকে পাই নি, তাই বোধ হয় ব্যর্থ বৈরাগ্যে অরূপ অব্যক্তকে খুঁজে মরেছি—যা নেই, যা থাকতে পারে না। ভগ্ন মন নিয়ে ফেরার পথে তোমাকে পেলাম। আজ দু দিন তোমাকে আভাসে দেখেছি। আজ পূর্ণ প্রকাশে পেলাম।

কতক্ষণ কেটে গেল স্তব্ধতার মধ্যে। ঝমঝম শব্দে ট্রেন চলেছে। বাইরে রাত্রি স্তব্ধ। মনে হল সারা সৃষ্টির মধ্যে আমরা শুধু দুজন—সে আর আমি। কিছুক্ষণ পরে তাকে বললাম, শোও তুমি।

—তুমি?

—আমিও শোব। কিছুক্ষণ তোমার ঘুমন্ত মুখের দিকে চেয়ে থাকব।

সে যেন নববধূর মত মধুর, আত্মপরায়ণা হয়ে উঠেছিল। হেসে শুয়ে সে চোখ বুজল। তার দিকে চেয়ে থাকতে থাকতে আমার মনে হল, তার অপরূপ রূপের সম্পূর্ণ প্রকাশ তখনও হয় নি। কই, ওর ওই মরালীর মত কণ্ঠে স্বর্ণহার কই? কর্ণে কর্ণভূষা কই? তার শীর্ণ অথচ সুন্দর মণিবন্ধে দুগাছি নিটোল সোনার বালা কই? বিনা আভরণে এ-রূপের মর্যাদা কোথায়? আমার পূজা সম্পূর্ণ হল কই?

হঠাৎ আমি উঠলাম, শিবনাথ।

সুদর্শন উঠে এবার কয়েকবার পায়চারি করেছিল গাড়ির মধ্যে।

মেয়েটি নিশ্চিন্ত নিদ্রায় অঘোরে ঘুমুচ্ছে। আজ তার জ্বর হয় নি। মনে ভয় নেই, আতঙ্ক নেই। হয়তো বা সন্ন্যাসিনীর বেশ ছেড়ে তার সহজ স্বাভাবিক বেশে সকল বিষণ্ণতার মধ্যেও একটি প্রসন্নতা জেগেছে, বিষণ্ণ মনের সরোবরের তলায় পদ্মকলির মত ধীরে ধীরে উপরের দিকে উঠেছে। এ প্রসন্নতা পদ্মের মত ফুটে উঠবে। তাকে সে ফোটাবে। তাকে সে সাজাবে। টেনে বের করলে সে সেই বালিশটা। ছিঁড়ে ফেললে। বের করলে সেই সোনার মাখা। এই তো!

চোর বৈরাগী প্রাচীন কালের মন নিয়ে রাধানামের মোহ ছাড়তে পারে নি। সে সোনাও পায় নি, রাধাও পায় নি।

এ যুগে এর নাম পুতুল। এর মূল্য শুধু শিল্পের। শিল্পের চেয়ে বড় মূল্য জীবনের। ওই তো তার জীবনময়ী রাধা। জীবন্ত প্রতিমা। পুতুলে তার প্রয়োজন কী?

তার ব্যাগ থেকে বের করলে সে একটা পাথর। পাথরটা ছিল তার সঙ্গে মশারী খাটাবার পেরেক পোঁতবার জন্য। তারপর মেঝের উপর রেখে তার উপর হানলে আঘাত।

মূর্তিটা প্রায় সোনার টুকরো এবং তালে পরিণত হয়ে এসেছে, তখন মেয়েটির ঘুম ভাঙল। সে সবিস্ময়ে কয়েক মুহূর্ত তাকিয়ে রইল, তারপর উঠে প্রশ্ন করলে—কী গো?

সুদর্শন বললে, সোনা।

—সোনা?

—হ্যাঁ, একটা সোনার পুতুল ছিল আমার কাছে। সেটা ভেঙে ফেললাম। তোমার গয়না গড়াব, সংসার পাতব, তার জন্যে টাকা লাগবে।

—সোনার পুতুল ভেঙে ফেললে? কী পুতুল?

—রাধামূর্তি। আসলে পুতুল। আমার প্রয়োজন সোনার।

তখন ভোর হচ্ছে, এক্সপ্রেস গাড়িখানা কলকাতার এলাকায় প্রবেশ করছে। নলিনী স্তম্ভিত নির্বাক হয়ে গেছে।

সুদর্শন লিখেছে, আমি একখানা কাপড় পেতে তার উপর ওটাকে ভেঙেছিলাম। কাপড়-খানাকে সযত্নে গুটিয়ে ব্যাগে পুরে উঠে বললাম, মনে আঘাত পেলে?

চোখ দিয়ে তার জল গড়িয়ে পড়ল। সযত্নে মুছিয়ে দিয়ে বললাম, তুমি আমার জীবন্ত রাধা। আজ ঈশ্বর যেখানে নেই, সেখানে দেবতা কোথায়? ধর্ম কোথায়? ধর্মের চেয়ে জীবন বড়। পূজার চেয়ে ক্ষুধা, আমার নিজের প্রয়োজন বড়। তুমি আমার। তাই তোমাকে সাজাব এই সোনায়। মুখ তোল, আমার দিকে চাও, হাস।

সে হেসেছিল।

গাড়িটা হাওড়া স্টেশনে ঢুকছিল প্রায় সেই মুহূর্তে।

সুদর্শন লিখেছে, হাওড়া স্টেশন দেখেছিলাম শৈশবে। ঠিক মনে ছিল না। বিরাট রেলওয়ে ইয়ার্ড অতিক্রম করে অতিকায় টিনের শেডের তলায় এসে গাড়িখানা দাঁড়াল। আমার মনে হল শিবনাথ, আমাকে স্থান থেকে স্থানান্তরেই নয়, কাল থেকে কালান্তরে, বিংশ শতাব্দীর বিশাল আলোড়নে আলোড়িত জীবনের মধ্যে এনে পৌঁছে দিলে।

দেখে মনে মনে বললাম, হ্যাঁ, এই তো বটে বিংশ শতাব্দীর মর্মকেন্দ্র।

স্টেশনের বাইরে ধ্বনি উঠেছিল—ইন্‌কিলাব জিন্দাবাদ।

## সুদর্শনের কথা

এসে উঠেছিলাম হোটেলে। বড় হোটেল নয়; ওই যে শেয়ালদা'র সামনে অনেকগুলো হোটেল আছে, তারই মধ্যে একটায়। গৃহস্থেরা থাকে, পূর্ববঙ্গের লোক বেশী। কৈফিয়ত লাগত হোটেলে সেকালে; বলেছিলাম, বিহারে থাকতাম, সেখানে ভূমিকম্পে সর্বনাশ হয়েছে, দুজনে

প্রাণে বেঁচেছি অদৃষ্টের ফেরে। দুটি খোকাকে বাড়িতে দাইয়ের কাছে রেখে সস্ত্রীক গিয়েছিলাম বন্ধুর বাড়ি বেড়াতে, সেখান থেকে বেরিয়ে বাড়ি ফেরবার পথে হয় ভূমিকম্প। আমাদের সামনে কিছুটা দূরে মাটি ফেটে জল উঠল ফোয়ারার মত, আমরা তাতে সেঁধিয়ে গেলাম না; কিন্তু আমার বাড়ি ধ্বংসস্তূপে পরিণত হয়েছে, আমাদের খোকা দুটি তার মধ্যে। ফিরছি, যাব পূর্ববঙ্গে এর বাপের বাড়ি।

আর প্রশ্ন কেউ করে নি।

বিহার ভূমিকম্পে এমন ঘটনা তো অনেক ঘটেছিল।

তারপর একখানা বাড়ি ভাড়া করেছিলাম। বাড়িও ঠিক নয়, ফ্ল্যাটও ঠিক নয়, একখানা দোতলা বাড়ির পিছনের দিকের নীচের তলাটা। দুখানা ঘর, ছোট একটি বারান্দা, তার ওপাশে রান্না-ভাঁড়ারের জায়গা। তা ছাড়া বাথরুম-টুম আছে। বারান্দার সামনে একফালি উঠোন-টুকু ছিল মনোরম; মাথার উপর খোলা আকাশ। উত্তর-কলকাতার পুরনো অঞ্চল হলেও বাড়িখানা নতুন। দেওয়ালে নোনা ধরার দাগ নিয়ে নতুন সংসার পাতার বিরোধী ছিলাম আমি। ভাড়া কুড়ি টাকা।

নলিনী বলেছিল, দুখানা ঘর কী হবে? একখানাই তো যথেষ্ট। কুড়ি টাকা ভাড়া, সে তো কম নয়। আগে উপার্জনের পথ কর।

বলেছিলাম, করব। আগে নিশ্চিন্ত হতে দাও। এই এত বড় শহরটায় সর্বত্র আকাশে বাতাসে যেন সন্দেহ ব্যাপ্ত হয়ে রয়েছে। আগে সংসার পাতি। দুটো দিন জীবনকে ভোগ করি। তারপর সে চিন্তা করব।

দুখানা তক্তাপোশ, বিছানা, সামান্য কিছু বাসন কিনে বাড়িটায় রেখে, নলিনীকে হোটেল থেকে নিয়ে বাসায় এসে বলেছিলাম, এবার তোমার ভার। এর পর যা দরকার হবে, সে তুমি নিজে কিনবে। সঙ্গে যাব অনুচরের মত। মুটে ডাকব। ঠেলা ডাকব। দরকার হলে তাদের সঙ্গে ধরে জিনিসপত্র চাপিয়ে দেব। আমার বাকি আছে একটি কাজ, সে কাল করব।

সে কাজ তার গহনা কেনা। সন্ধ্যের মুখে মনে নতুন তাগিদ জেগেছিল। বলেছিলাম, বেরুবে একবার আমার সঙ্গে?

সে তখন নতুন উনুনে আঁচ দিচ্ছে। বললে, কোথায়?

বললাম, এস না, কাজটা কালকের জন্যে ফেলে রাখলে চলবে না। আজ না করলে অঙ্গহীন হবে।

বলেই আমি বের করেছিলাম সেই ভাঙা রাধামূর্তিটা।

—কী হবে? কী করবে?

—বিক্রি করে তোমার গয়না কিনব। তুমি পছন্দ করবে।

—না।

—না কেন?

—না। ও সোনার গয়না আমি পরব না। বোল না আমাকে। তা ছাড়া, ও বিক্রি করতে যাবে—তোমাকে যদি সন্দেহ করে? করবেই। জিজ্ঞাসা করবে নানান কথা। তখন?

কথাটা উপেক্ষা করতে পারি নি। সেটা রেখে নগদ টাকা নিয়েই বেরিয়েছিলাম। আটশো

টাকা সঙ্গে নিয়েছিলাম। শ-চারেক টাকায় তার বালা, গলার হার, কানের গহনা—তখন ঝুমকো উঠেছে—ঝুমকো, আর লালপাথর-বসানো একটা আংটি কিনে দিয়েছিলাম তাকে।

নলিনী দোকানদারকে বলেছিল, আর ওঁর হাতের একটা আংটি, পোখরাজ দেওয়া। আর এক সেট বোতাম।

আমি আপত্তি করি নি। ভাল লেগেছিল তার এই আমার জন্য জিনিস কেনা।

বেরিয়ে এসে একখানা গাড়ি করে ফিরছিলাম। সে বললে, গয়না আমি কিনতাম না। কিন্তু তোমার সাধ।

আমি বলেছিলাম, আজ আমাদের সংসার পেতে নতুন শয্যা পাতা। আজ তোমার অঙ্গে আভরণ নেই দেখব কী করে ?

সে একটু চুপ করে থেকে বলেছিল, তবে কিছু ফুল কিনে নাও। আমার মাথায় নলহাটিতে সিঁদুর পরিয়ে দিয়েছ, সেই আমাদের বিয়ে হয়ে গেছে, আজ আমাদের ফুলশয্যা।

শুধু ফুলই কিনি নি, নলিনীই নিয়ে গিয়েছিল জামা-কাপড়ের দোকানে, সেখানে রেডিমেড সিল্কের পাঞ্জাবি, কাঁচি ধুতি, তার নিজের জন্যে ঢাকাই শাড়ি, শৌখিন ব্লাউজ, আর স্টেশনারি দোকানে কিনেছিল এক শিশি দামী এসেন্স। দোকান থেকে খাবারও আমি কিনতে চেয়েছিলাম, কিন্তু সে তা কিনতে দেয় নি। খাবার সে নিজে হাতে তৈরি করবে।

বলেছিল, আজ জীবনটা স্বপ্ন মনে হচ্ছে। জান ? এত কিছু হবার আমার কথা নয়। এত বড় ধ্বংসের মধ্যে কী আশ্চর্যভাবে আমার জীবনটা সব ফিরে পেল বল তো ?

আমি বলেছিলাম, ওটা তোমার পক্ষেই একা সত্যি নয় নলিনী। আমারও তো তাই। নিজে সব ফেলে দিয়ে কৃচ্ছ্রসাধনের মধ্যে শূন্যের পূজা করতে গেলাম। শূন্য হাতে ফেরার পথে গভীর অন্ধকারের মধ্যে তোমার সঙ্গে আমার হাত মিলল। ভাগ্য ভগবান বললে সহজে মীমাংসা হয়। কিন্তু তা তো স্বীকার করতে পারব না।

—তবে ?

—বলতে পারি, এ সবটাই এই কালের গুণ। আগের কাল হলে তুমি কখনই পালাতে না নলিনী। তুমি সকল দুর্ভোগকে ভাগ্য বলে মেনে নিয়ে ওদের ওখানেই থেকে যেতে। কারণ নিজেই ভাবতে তোমার জাত গেছে। যদি বা পালাতেই, তবে হয়তো মর্মান্তিক ক্ষোভে এসে গঙ্গায় ঝাঁপ দিতে। নয়তো সর্বত্র আশ্রয় চেয়ে, না পেয়ে শেষ পর্যন্ত পৌঁছতে মেয়েদের সব থেকে বড় সর্বনাশের নরকে। একালের মেয়ে বলেই তুমি তোমার ঘাড়ে-চাপানো পাপের কথা ভাব নি, তুমি চেয়েছিলে বাঁচতে ; বাঁচবার আশা করতে পেরেছিলে। আমি সেকালকে বিসর্জন দিয়ে একালের পথে ফিরছিলাম বলে অসঙ্কোচে তোমাকে আমার বুকে টেনে নিয়েছিলাম।

সে উত্তর দেয় নি ; চুপ করে ছিল। একটু পরে জিজ্ঞাসা করেছিলাম, কী, কথাটা ঠিক বলে মনে হচ্ছে না ?

সে একটু হেসে বলেছিল, কী জানি ? তবে ভাগ্য বলতে যেন ইচ্ছে হচ্ছে।

কথা হচ্ছিল গাড়ির মধ্যে। তখনও ট্যাক্সির চলন এমনভাবে হয় নি, ঘোড়ার গাড়ির মধ্যে বসেই কথা হচ্ছিল, হঠাৎ আমার চোখ পড়ল একটা ইলেকট্রিকের দোকানে। হেঁকে বললাম, রোখো তো, রোখো।

সে বললে, কী হবে ?

—একটা রঙিন ইলেকট্রিক বাল্‌ব কিনব। ঘন নীল রঙের। তুমি বোস গাড়িতে।

—না। আমিও নামব।

—গাড়িতে জিনিস রয়েছে।

—থাকুক। মুখ তার কেমন হয়ে গেছে। প্রথমটা বুঝি নি, গাড়ি থেকে সরে দোকানের দরজার কাছে এসে সে অত্যন্ত মৃদুস্বরে বলেছিল, গাড়োয়ান লোকটা সেই তাদের মত দেখতে।

দোকানে বাল্ব কিনে বেরিয়ে এলাম; সে বললে, দাঁড়াও একটু। গানটা শুনি, ভাল লাগছে।

পাশেই একটা গ্রামোফোনের দোকান। সেখানে রেকর্ড বাজছিল। গানখানা আমারও ভাল লাগল। কার রচনা মনে নেই; তবে সে যেন আমার তার দুজনেরই প্রাণের গান।

"জীবন-সুখ স্বপন সম মধুর রাতি পোহায়ো না।
শেফালি সম ঝরায়ো না
ভাঙায়ো না ঘুম, ভাঙায়ো না।"

আমার জীবনে সেদিন অসীম উল্লাস। বললাম, চল, কিনব।

—কী?

—রেকর্ড আর গ্রামোফোন।

সে আপত্তি করে নি। বোধ করি তারও মনে জীবনের নেশা লেগেছিল। একশো পঁচিশ টাকায় গ্রামোফোন আর খানকয়েক রেকর্ড কিনে বাড়ি ফিরেছিলাম।

ঘরে নীল আলো জেলে, বিছানায় ফুল বিছিয়ে, নিজেরা সাজসজ্জা ক'রে ওই রেকর্ডখানা চালিয়ে দিলাম। অকস্মাৎ ঘরখানা ভরে উঠল গভীর সৌরভে। ফিরে দেখলাম, সে সেই গন্ধের শিশিটা গোটা ঢেলে দিয়েছে বিছানায়, আমার গায়ে, তার নিজের গায়ে। তাকে বুকে জড়িয়ে ধরে শুয়ে পড়েছিলাম।

রেকর্ডখানা বাজছিল, "জীবন-সুখ স্বপন সম—"

সে আমার জীবনের তার জীবনের স্বপ্ন-রাত্রি, শিবনাথ।

আমি বা নলিনী দুজনেই খুব উচ্চ-সংস্কৃতিবান লোক তো নই। এই দেশের অতীত কালে সবার জীবনে যে গানের সুর বাজত, সে গান অধ্যাত্মবাদী। সেই "তনয়ে তার" তারিণী"। তার একটা লাইন আমার মনে আছে—হয়তো আমার সারা সন্ন্যাস-জীবনটায় যেন ওই কলি দুটিই বেজেছে কেঁদে কেঁদে—

"বল গো মা, বলে দে মা—
( আমার ) আমি কোথা পাব ? ও মা!"

সেই হাহাকারের পর অকস্মাৎ জীবন যেন ভরে গেল। এ হাহাকার চিরন্তন শিবনাথ। জন্তুর মধ্যেও বোধ করি এ আছে—তাদের প্রত্যক্ষ অনুভূতির অনেক নীচে অনেক গভীরে। আসলে ওটা আছে জীবনের মধ্যেই। ওইটেই হয়তো জীবনের প্রশ্ন। নইলে এত দেহ পাল্টাল কেন? আমাদের শাস্ত্রে অর্থাৎ পুরাণে বলে চৌরাশী লক্ষ যোনি পরিভ্রমণ করে মনুষ্যজন্ম। ডারউইন মতবাদ এভ্যুল্যুশন থিয়োরিতেও এর সমর্থন আছে। কিন্তু কেন? জীবনের সব থেকে বড় কামনা যদি যৌন কামনা হয় তবে তো কুক্কুরজন্মেই জীবন সার্থক হতে পারত। যদি আহার হয় তবে অরণ্যচারী হাতীর জীবনেই তৃপ্ত হত। যদি শক্তিবলে প্রতিষ্ঠা হয় তবে তো বাঘ হয়েই তৃপ্ত হওয়া উচিত ছিল। দীর্ঘ পরমায়ু হলে অতিকায় জন্তুরই বার বার

ঘুরে ঘুরে আবির্ভূত হওয়া উচিত ছিল। অবশ্য প্রকৃতির সঙ্গে যুদ্ধ করে বেঁচে থাকার একটা সমস্যা প্রচণ্ড সমস্যা। কিন্তু তাই কি সব? না, সব নয়। চৈতন্যর সঙ্গে সঙ্গে সে আত্মপরিচয় চেয়েছে। কে আমি এবং কেন আমি! না শিবনাথ, এ কথাটা আমার শৈশব থেকে যৌবনে ওই সন্ন্যাসজীবন ত্যাগের আগের মুহূর্তের কথা। এবং ফাঁসির হুকুমের পর আবারও সেই কথাটা নতুন করে মনে হচ্ছে। সেদিন অর্থাৎ যেদিন সাধনা করে এর উত্তর পেলাম না— নূতন কালের সৃষ্টিতত্ত্বকে জানলাম, সেই দিন ওটা ভুল, ভুল—ভুল বলেই মনে মনে ঘোষণা করলাম। সেদিন মনে হল—এই খোঁজার গোলকধাঁধায় পড়ে গিয়ে জীবন এত দীর্ঘকাল ঘুরে মরেছে—এবার পথ পেয়ে বেরিয়ে পড়েছে, সোজা পথে সমতলের পথে। মিছে প্রশ্ন করেছে, কেঁদেছে। আমার আমি এই প্রাণবন্ত দেহটাই। এর বাইরে 'আমিকে খোঁজা' একটা কৃত্রিম সমস্যা। আমি কেন—এর উত্তর, এই বস্তুজগৎময় পৃথিবীর জড় উপাদানকে ভোগশক্তিবলে ভোগবুদ্ধিবলে ভোগ। আর বস্তুজগৎময় প্রাণবন্ত নারীদেহকে ভোগ। অর্থ পেয়েছি, শক্তি আছে আমার—নীলকে পেয়েছি। আমার জীবন ভরে গেছে।

ওই গানখানায় আমার মনের কথা পেয়েছিলাম—

"জীবন-সুখ স্বপন সম মধুর রাতি পোহায়ো না
শেফালি সম ঝরায়ো না।"

হয়তো তোমাদের মত একালের সভ্য সাহিত্যিকরা ব্যঙ্গ করবে। তা করুক। আমার কানে এলে আমি ফাঁসির মঞ্চে দাঁড়িয়ে অট্টহাস্য করব। আমি হরিদ্বারে শাস্ত্র অনেক পড়েছিলাম; নূতন কালের কাব্য আমি পড়ি নি। আর ১৯৩৪ সনের যদি বিচার কর, শিবনাথ, তবে সাধারণ মানুষও তখন এখনকার মত করে রবীন্দ্রনাথ পড়ে নি। যারা পড়েও ছিল, তারা রবীন্দ্রনাথের ভাবকে গ্রহণ করে নি। গ্রহণ করেছিল ভাষার অপরূপ প্রকাশ ও ব্যঞ্জনাকে। রবীন্দ্রনাথের 'আমি' এক বিরাট 'তুমি'র চরণে প্রণত। তাকে ভালবেসে চির আনন্দমগ্ন। এ যুগে তো সে বিরাট 'তুমি' নেই। আছে শুধু 'আমি'। বল তো শিবনাথ ক'জন রবীন্দ্রভক্ত এই বিরাট 'তুমি'তে বিশ্বাসী? উত্তর দিতে তোমার ভয় হবে। আমি চীৎকার করে বলছি— কেউ না। কেউ তাঁর মত বিশ্বাস করে না সেই বিরাট 'তুমি'কে। থাক্। বলি শোন আমার কথা। সেই 'আমি'র গান বলে মনে হয়েছিল ওই গানখানিকে। ওই দেহের সুখে এত সুখ! তাই ওই গানটাই যদি ভাল লেগে থাকে আমার, তবে মুখ বেঁকিয়ো না।

এক মাস পর ঘোর কেটেছিল। এ ঘোর সব কালেই আছে। বন্যবর্বর কালেও ছিল। বেদের কালেও ছিল, পুরাণের কালেও ছিল, ইতিহাসের কালেও ছিল। ঊনবিংশ শতাব্দীতেও ছিল, বিংশ শতাব্দীতেও আছে। সকল কালেই একটা সময়ের পর সেটা কাটে। যেদিন প্রথম কাটতে শুরু হল, সেদিনকার ছোট্ট ঘটনাটুকু আজও মনে আছে।

সেদিন ঘুম ভেঙে গিয়েছিল একটু বেশী সকালে। বেশীর ভাগ দিনই ঘুম ভাঙতে দেরি হ'ত। রাত্রি জাগতাম অনেক। আবোলতাবোল কথা হত। পুরনো জীবনের কথা। আমার জীবনের কথা শুনে সে শুব্ধ স্তম্ভিত হয়ে যেত। প্রশ্ন করতাম—কী হল? সে বলত—ভাবছি। এই মানুষ আমার আঁচলের খুঁটে কি বাঁধতে পারব? বললাম, পারবে; আমার ভুল ভেঙেছে। তার কথার জন্যে খুব চাপ দিতাম না। তার তো সবই মর্মান্তিক দুঃখের কথা। এমন কি উদাসীন বাপ-ভাইয়ের প্রসঙ্গেও সে চুপ করে থাকত। টাইমপিসে অ্যালার্ম দেওয়া থাকত, কতদিন অ্যালার্ম বেজে ঘড়িটা থেমে যেত, ঘুম ভাঙত না। নীল (নলিনীর নাম তখন আদর

করে দিয়েছি নীল ; নলিনীর সংক্ষিপ্ত সংস্করণ নয়, নীলটা নলিনীর বিশেষণ ; নীলনলিনী ; নীলপদ্ম )—নীল উঠে অভিযোগ করত, না, আর এমন করে রাত জাগা চলবে না। নিজেও ঘুমুবে না, আমাকেও ঘুমুতে দেবে না। সে উঠে গিয়ে চা করে এনে আমায় ডাকত, তখন আমি উঠতাম।—ওঠ, চা খাও। বাজার বোধ হয় গোটা শহরের লোকের হয়ে গেল। ছি ছি ছি, ঠিকে ঝিটা সব বাড়ির কাজ সেরে আসবে আর মুখ টিপে টিপে হাসবে।

আমি উঠে চায়ের কাপটা টেবিলে রেখে গ্রামোফোনে ওই রেকর্ডটা চালিয়ে দিতাম।

"জীবন-সুখ স্বপন সম মধুর রাতি পোহায়ো না
শেফালি সম ঝরায়ো না।"

সে একটু হেসে বলত—হয়েছে। যাও, বাজারে যাও। আজ আর মাছ এনো না। বড্ড বেশী মাছ আনছ। আজ কপি এনো, কাঁচকলা, উচ্ছে, সিম ; সুক্তো রাঁধব। খুব ঘন করে মুগের ডাল। আজ নিরামিষ ডে।

সেদিন ঘড়ির দিকে তাকিয়ে দেখলাম, যা ভেবেছিলাম ঠিক নয়, অ্যালার্ম বাজতে দেরি আছে। নীল তখনও ঘুমুচ্ছে। আবার শোব ভাবলাম, কিন্তু ইচ্ছে হল না। ঘোর কেটেছে ঠিক প্রত্যক্ষভাবে সেদিন বুঝি নি, তবে আজ বিশ্লেষণ করে বুঝছি এবং বলছি। ওকে ডেকে বললাম, ওঠ। চা কর।

সে উঠে ভুরু তুলে প্রশ্ন করলে—এত সকালে আজ ?

মুখ দিয়ে বেরিয়ে গেল, কাজ আছে।

—কী কাজ ?

—এসে বলব।

বাজারের পথে ভেবে নিলাম কী কাজ। মন বলে দিল, অনেক কাজ।

বললাম, বল ? নাম বল ?

—কতদিন নারী নিয়ে ভুলে থাকবে ?

বললাম, এ কথা কি নলিনীকে বলা যায় ?

—ঘুরিয়ে বল। কাজের চেষ্টায় বেরুবে।

—চাকরি ? চাকরিতে কী মাইনে পাব ? ম্যাট্রিকও পাস করি নি। তাতে কী মাইনে হবে ? তাতে জীবন ভরবে ?

—ব্যবসা কর।

—কী ব্যবসা ?

—ভেবে দেখ।

ভাবতে ভাবতে এলাম। কী ব্যবসা করব ! চাই অনেক। অনেক। প্রচুর চাই। জীবন-ভরা অফুরন্ত ভোগ চাই। বাড়ি ফিরে এলাম। নলিনী বাজার নিয়ে দেখে বললে, এ কী, তেলের শিশি কই ?

—দোকানে ফেলে এসেছি।

সেটা এনে বললাম, আজ একটু বেরুব।

—কোথায় ? কী কাজ বল তো ?

যা বললাম, সেটাও মুখ দিয়ে বেরিয়ে গেল। বললাম, প্রথমে যাব রেল-আপিসে।

কথাটা বলতে ঠিক ইচ্ছে ছিল না। কারণ যথাস্থানে বলছি।

—রেলের চাকরি ?

—না, রেলের চাকরি নয়, তোমার বাবার খোঁজ করব। এতদিন ধরে ওটা কথার কথাই থেকে যাচ্ছে।

নলিনীর বাবার কথা কতদিন হয়েছে। ভাইদের কথাও হয়েছে। বলেছি, খোঁজ করব। নলিনীর খুব একটা ইচ্ছে আগ্রহ দেখি নি। মনে হয়েছে, ওটা বোধ হয় ওর সেই এক বছরের অমর্যাদার—দুর্ভোগ এবং দুর্ভাগ্যের সঙ্কোচ। যে সঙ্কোচে মেয়েরা বলে, এ কালামুখ নিয়ে দাঁড়াব কী করে? মধ্যে মধ্যে দীর্ঘনিশ্বাস ফেলে বলেছে নীল—কী হবে!

আজ সে হঠাৎ বলে ফেললে—যেতে তোমাকে আমি বারণ করছি।

—কেন বল তো? বিস্ময়ের সীমা রইল না আমার।

চুপ করে রইল সে।

প্রশ্ন করলাম, বলতে বাধা আছে?

হেসে দীর্ঘনিশ্বাস ফেলে সে বললে—দেখ, নিজের বাপ তো!

বললাম, তবে থাক্।

—সংসারে এক ধরনের নাস্তিক আছে, যারা কিছুই মানে না। আমার বাবা সেই নাস্তিক। পৃথিবীতে নিজে ছাড়া কিছু নেই, কেউ নেই। আমাদের বাড়ি যখন তারা ভাঙছে তখন তিনি পায়খানার উপর উঠে লাফ দিয়ে পালিয়েছিলেন। আমি যুবতী মেয়ে, কটি নাবালক ছেলে—তারা পড়ে রইল। এ মানুষের খোঁজ করে কী করবে? আমার খোঁজ পেলে কী করবেন জান? পুলিসে খবর দিয়ে আমাকে কাঠগড়ায় হাজির করে তাদের সাজা দেওয়ার চেষ্টা কববেন এবং বুক ফুলিয়ে বলবেন—সত্য, সে যত নিষ্ঠুর হোক, ভাল্‌গার হোক্—তাকে প্রকাশ করতে আমি লজ্জা পাই নে। কথাটা আমি মানতাম, যদি তিনি তাদের সঙ্গে লড়াই দিয়ে আহত হতেন।

একটু চুপ করে থেকে আবার বলেছিল—আমার বিয়ের কথা বলেছিল বাবার সহকর্মীরা এই আমাকে ডাকাতি করে নেবার আগেই। কী বলেছিলেন জান?—কর্তব্য! কিসের কর্তব্য? পবিত্র কর্তব্য? ওসব ভুয়ো শাস্ত্র আমি মানি নে। সন্তান-সন্ততি, ছেলে-মেয়ে, নরনারীর মিলনের স্বাভাবিক ফল। ওর মধ্যে ডিভাইন-ফিভাইন কিছু নেই। জানোয়ারের বাচ্চা হয়, দুধ ছাড়লে চলে যায়। বাঁচবার দায়িত্ব তার নিজের। মানুষের বেলায় সেটায় রঙ চড়ালে শাক দিয়ে মাছ ঢাকা হয়। বেশ বাবা, মানুষ করে দিয়েছি, বড় হয়েছে, যখন ইচ্ছে হবে নিজের স্বামী বেছে নেবার দায় ওর, ভার ওর।—এমন বাপের খোঁজ করে কী হবে বল?

ক্রোধও হয়েছিল, কৌতূহলও হয়েছিল। এ তো হয় পশু, নয় পরমহংস।

চোখ জলে উঠেছিল নীলের। সে বলেছিল—তোমার সঙ্গে দেখা যদি না হত তবে আজ আমার পথ হত কোথায় জান? নরকে। নারীর নরকে। যার বাবা ওই কথা বলে তার দেহব্যবসায়ে দোষটা কী বল তো, যদি তাতে প্রচুর অর্থ পাই? না, তার খোঁজ তুমি কোর না।

বলেছিলাম, বেশ, তা হলে যাব না। খোঁজ করব না।

সে এবার কেঁদে ফেলেছিল। কিছুক্ষণ পর চোখ মুছে বলেছিল—দেখ, যে শিক্ষা, অন্তত যেসব যুক্তিতর্ক তাঁর কাছে শিখেছিলাম, তাতে সংসারে সত্য শুধু তোমার শক্তি আর বুদ্ধি। তাই দিয়ে আইন আর সমাজকে ঠেকিয়ে যা করবে কর, তাতে পাপ-পুণ্য ন্যায়-অন্যায় কিছুই নেই। তোমার সঙ্গে ভাগ্যক্রমে দেখা হয়েছিল, তুমি আমাকে বুকের কাছে পেয়েও স্নেহ দিয়ে গ্রহণ করেছ, রক্ষা করেছ। বার বার তোমার কাছে গিয়ে আমার দেহ সঁপে দিয়েছি,

তুমি তার উপর পশুর আচার চালাও নি। তাই অকস্মাৎ একসময়ে মানুষের বন্ধনে বাঁধা পড়লাম। যত মধুর সে বন্ধন, তত তাতে আরও জড়াবার বাসনা। যত জড়াচ্ছি, তত ভয় পাচ্ছি।

—ভয় পাচ্ছ? কেন?

—বলব? রাগ করবে না?

—না, না। রাগ করব কেন?

—তুমি রাধামূর্তিটিকে নিষ্ঠুরভাবে ভেঙে ফেলেছ। মনে হচ্ছে, তোমার মধ্যে হয়তো মহানিষ্ঠুর আছে। আর মনে হচ্ছে যে-শিক্ষায় বাবা বিশ্বাস করেন তাই তুমি নিতে যাচ্ছ। আমার বাবা দুর্বল ভীরু কাপুরুষ। তার এ বিশ্বাসে দুনিয়ার ক্ষতি হয় না, ক্ষতি হয় তারই স্ত্রী-পুত্র-কন্যার। কিন্তু তুমি যদি এই পথ ধর তো কী হবে বল তো।

চোখ থেকে তার জল ঝরে পড়ল।

আমার চোখ দুটো বিস্ময়ে বিস্ফারিত হয়ে উঠেছিল।

সে সভয়ে যেন মৃদু আর্তনাদ করে উঠেছিল—ওগো, অমন করে তাকাচ্ছ কেন?

শিবনাথ, আমার চোখে সে সেদিন আজকের আমার ছায়া দেখেছিল। আমার যবনিকার অন্তরালে যে ছিল, সে বোধ হয় একবার উঁকি মেরেছিল।

তিন দিন বসে ভাবলাম।

ভাবলাম—কী করব? এই জীবন কিসে তৃপ্ত হবে? শুধু নীলের সাহচর্যে?

আমার মন স্বপ্নভাঙা মন, ভীষণ শক্ত উগ্র মন—সে ছলনা জানে না। সে বললে—না। নীলকে চাই, তার সঙ্গে প্রতিষ্ঠা চাই। সম্পদ চাই। সুখ চাই। উৎকৃষ্ট গৃহ, উৎকৃষ্ট আহার, সুকোমল শয্যা, বিশাল প্রভুত্ব—জীবনের এই কামনা—আমার শক্তি আছে, আমার তা চাই। নীলকে অস্বীকার করব না, সে আমার কণ্ঠের মালা হয়ে দুলবে।

প্রতিষ্ঠার একটা উপায় এ যুগে রাজনৈতিক নেতা হওয়া। কিন্তু ঈশ্বর-বিশ্বাসী গান্ধীর রাজনীতিতে যোগ দিতে আমার ঘোরতর আপত্তি ছিল।

কংগ্রেসের রাজনীতি আর ইউরোপের ক্রিশ্চান ধর্ম সমান ব্যর্থ বলেই মনে হয়েছিল। বলতে পার শিবনাথ, ইউরোপে শিল্পবিপ্লবের সাফল্যে বিজ্ঞানবাদ যেদিন তাদের জীবনে আসন জুড়ে বসল, সেদিন ঈশ্বরের পুত্রের পুনর্জীবন, মোজেসের টেন কম্যাণ্ডমেণ্টস্—সমুদ্র ভাগ হয়ে পথ দেওয়ার গ্রন্থখানির সত্যতার মূল্য কোথায় রইল? নেই। শিবনাথ, নেই। আজ ইউরোপের অবশ্যম্ভাবী গতি এবং পরিণতি নাস্তিক্যবাদী কম্যুনিজ্‌মে অথবা এমনি কোন ইজ্‌মে। উপায় নেই তার। এদেশেরও গতি সেই মুখে। গান্ধী রবীন্দ্রনাথের তিরোভাব ঘটেছে। গান্ধীজী থাকতে কংগ্রেসের অহিংসার আস্তিক্যবাদে যে মূল্য সে মূল্য গান্ধীজীর; তিনি আজ নেই। আজ তার মূল্য প্রতিষ্ঠানের, অর্থাৎ দেহের। ক্রিশ্চান ইউরোপের মতই তার পরিণতি হবে দেখো। তবে এইটেই জগতের শেষ পরিণতি নয়—আজ ফাঁসির মঞ্চে পাদক্ষেপের জন্য প্রস্তুত হতে হতে সে কথা বুঝতে পারছি। বাইরের বস্তুজগৎ জুড়ে খোঁজা শেষ করে আবার সেই মনের জগতে প্রবেশ করতে হবে। ওইখানেই আছে চৈতন্যময় প্রাণজগতে প্রবেশের সিংহদ্বার। তার আগে এই খোঁজার পর্ব শেষ করতে হবে। থাক্ যা বলছিলাম। আমার আর একটা পথ ছিল—কম্যুনিস্ট হওয়া। কিন্তু সেখানে সাধারণের স্থান হতে পারে। আমার হবে না। যখন ঈশ্বর নেই তখন আর মানবার আমার কেউ নেই। আমি কেন মানব দলনায়ককে,

এ সেই চিরন্তন 'কেন' শিবনাথ। হোয়াই ?

তাই একক আমার পথে আমি চলব। দেশের রাজার আইন আছে। আইন বাঁচিয়ে অর্থাৎ নিজেকে বাঁচিয়ে স্বেচ্ছাচারের পথ আমার পথ। শুধু আমার নয় শিবনাথ—আজ এইটেই সারা দুনিয়ার মানুষের পথ।

বাঁচতে হবে নিজের জন্য—বাঁচতে হবে নীলের জন্য।

নীল আমার রুক্ষতার মধ্যে স্নিগ্ধতা। মরুভূমির মত আমি, তার মধ্যে সে ওয়েসিস। নাস্তিক হয়েও ওকে অস্বীকার করতে পারছি না, পারব না। এ যদি প্রেম হয় তবে প্রেমকে স্বীকার করছি।

সেই জন্যেই ভেবে—অনেক ভেবে, নিজের জীবনের ঝড়ের মত বেগকে সংযত করে স্থির করলাম—ঘর বাঁধব। ঝড়ের বেগে নয়, ধীরে ধীরে।

বড় ইচ্ছে ছিল বিজ্ঞানের পথে যেতে। ওই পথে নাস্তিকতার শেষ বিন্দুতে পৌছুতে। কিন্তু দেরি হয়ে গেছে। তার থেকে ব্যবসা করব। পথ কিন্তু নাস্তির পথ। উপলব্ধি দিয়ে পৌছব।

ব্যবসা করব, কিন্তু কি করব ঠিক করতে পারছিলাম না।

বড়বাজারের ব্যবসায়ীদের গদি দেখে ইচ্ছে হল, এমনি গদির মালিক হতে হবে আমাকে। সে শক্তি বা পারঙ্গমতা আমার নিশ্চয় ছিল না, কিন্তু তারও পরখ করে দেখি নি। কারণ ওদের গদি আছে, বিপুল ঐশ্বর্য আছে কিন্তু প্রতিষ্ঠা নেই ; সম্মান নেই। বড় বড় আপিস দেখলাম, দেখে এমনি আফিস করব ইচ্ছেও হয়েছিল, কিন্তু তাতে খানিকটা ভয় হয়েছিল। মনে হয়েছিল, ও আমার সাধ্যের বাইরে ; তা ছাড়া ওদেরই বা স্থান কোথায় আপিস আর ওদের ঘরের বাইরে ? পরের মনের খবর জানি নে, নিজের খবর জানি, সেই থেকে অনুমান করি এ তৃষ্ণা, এ আকাঙ্ক্ষা সবার মনের মধ্যেই আছে। হাতে তখনও আমার হাজার আড়াই টাকা রয়েছে, আর সেই সোনাটা।

নীল বলেছিল—এমন কিছু কর যাতে আমি তোমার সাহায্য করতে পারি।

হেসে বলেছিলাম, তা হলে আপিস করতে হয়, তোমাকে টাইপরাইটিং শিখতে হয়। টাইপিস্ট এবং সেক্রেটারি হতে পারবে।

সবিস্ময়ে সে বলেছিল—তুমি আপিস করবে ? কিন্তু—

—কিন্তু কী ? ব্যবসা কখনও করি নি, এই তো ?

—হ্যাঁ।

—নীল, জলে না নামিলে কেহ শিখে না সাঁতার।

—সে অথৈ জল নয়। সাঁতার শেখে অল্প জলে।

বলেছিলাম, ভেবে দেখি।

পরের দিন বাড়িওয়ালা আমাকে ডেকে বললেন—ও মশাই সুদর্শনবাবু, আপনি ব্যবসা করবেন ? খুব ভাল কথা মশাই, খুব ভাল কথা। ব্যবসা না করেই বাঙালী মরেছে। বাঙালী গেল।

ভদ্রলোক কৃষ্ণবাবু অদ্ভুত কৃতী মানুষ। চাকরি করেন, দালালি করেন, অনেক-কিছু করেন। একখানা বাড়ি করেছেন, আর-একখানা করবেন। মাইনে পান একশো পঁচিশ টাকা। হাতে কবচ আছে, আঙুলে আংটি আছে, তাতে আছে পলা গোমেদ, একটা নীলাও আছে। কাজ করেন পাঁজি দেখে। আর মিথ্যা বলেন মনোহরভাবে। আক্ষেপ করেন,

ভগবান এ যুগে বধির এবং অন্ধ হয়েছেন বলে। বলেন—লোকে ভগবান নেই বলে, আমি তা বলি না। আমি বলি—বয়েস হয়েছে অনেক, বুড়ো হয়ে চোখে ছানি পড়েছে, কানে কালা হয়েছেন। স্মৃতিভ্রংশ হয়েছে। তা ভয় নেই, ওই সায়েবরাই চোখের ছানি কেটে দেবে। আমরা পারব না, আমরা পারব না।

অসাধারণ সাহেবভক্তি এঁদের।

আমায় বললেন—কী ব্যবসা করবেন ? চালের ? ভাল ব্যবসা। ও মাল অবিক্রি থাকে না। মানে লোকসান হবে না। শুধু সময়ে বিক্রি করতে পারলেই হল।

বলেছিলাম, না।

—ইঁটখোলা করবেন ? কলকাতা বাড়ছে, বাড়বে। ইমপ্রুভমেণ্ট ট্রাস্ট স্কীম করছে, আমি খবর রাখছি। অবিশ্যি ওসব অঞ্চলে পুরনো বাড়িও কিনতে পারেন।

—না।

—সবই যদি না করবেন তো পাটের দালালি করুন। খুব ভাল ব্যবসা। পার্টির সঙ্গে আলাপ রাখবেন, মিষ্টি কথা বলবেন, তা হলেই হবে।

বললাম, ভেবে দেখব কেষ্টবাবু। এখন যদি আপনার বাড়ির স্বর্ণকারকে একবার আমার বাড়ি আসতে বলেন তো উপকৃত হই। ওর গয়না সামান্যই, কিছু পুরনো সোনা আছে ভেঙে গড়াই।

—তা বেশ তো। আজই খবর দেব। ঢাকাই কারিগর। চমৎকার হাত। তা দেব।

মনে মনে অর্থ-সংগ্রহের চিন্তা করছিলাম। ভেবেছিলাম, যে গয়না আছে, সেগুলো ভাঙবার সঙ্গে রাধার সোনাটা গলিয়ে বিক্রি করে টাকা সংগ্রহ করব। অর্থ সংগ্রহ করে নিশ্চিন্ত হয়ে কী করব স্থির করব। এমন ব্যবসা করব যাতে আলাদীনের প্রদীপ পেতে পারি। সুখ-সম্পদ প্রচুর।

ওই সূত্রেই গিয়েছিলাম স্বর্ণকারের বাড়ি। বিডন স্ট্রীটে থিয়েটারের পাশে একটা গলির মধ্যে দোকান, সেই দোকান থেকে কাজ সেরে বেরিয়ে আসছি, হঠাৎ চোখে পড়ল একটা টেবিল-চেয়ারে খাবার জায়গা করা একখানা আধুনিক মিষ্টির দোকান। দোকানের ভিতরে নজর পড়ল। দেখলাম, সামনে টেবিলের উপর বাক্স নিয়ে একখানা চেয়ারে বসে আছে বিপ্রপদ। সে স্থূলকায় হয়েছে, মুখে চোখে শহরের মার্জনার জৌলুস দেখা দিয়েছে, চোখে চশমা, গায়ের জামাটা শৌখিন ফ্লানেলের।

আমাকে দাঁড়িয়ে মুখের দিকে চেয়ে থাকতে দেখে সে ডাকলে—আসুন আসুন।

দেওয়ালে একটা লেখন টাঙানো ছিল, 'খরিদ্দার প্রভুর সমান'।

আমি দোকানে উঠে গেলাম। বিস্ময় সম্বরণ করতে পারলাম না। কিন্তু বিস্ময় সম্বরণ করাই আমার উচিত ছিল। তা হলে হয়তো—। থাক্, আক্ষেপ করব না। গিয়ে চেয়ারে বসে বললাম, আপনি বিপ্রপদবাবু ?

সে আমার মুখের দিকে চেয়ে বলে উঠল—আরে, তুমি সুদর্শন ?

—হ্যাঁ। আমি সুদর্শন। তোমাকে দেখে অবাক হয়ে গিয়েছিলাম। এ দোকান তুমি করেছ ?

—হ্যাঁ। দেশ ছেড়ে দিয়েছি। বুঝেছ ? বাণিজ্যে বসতে লক্ষ্মী। থিয়েটারের সামনে এই দোকান করেছি। ওরে, বাবুকে রাজভোগ দে দুটো আর আমাদের নতুন মিষ্টি। ওরে বেটা, দেখছিস কী হাঁ করে ; আমার দেশের লোক, আমার বন্ধু রে। তারপর, তুমি ? তুমি

এ-বেশে ? তোমাকে আমার চিনতে অনেকক্ষণ লাগল। এ বেশে তো দেখব ভাবি নি। স্বামীজী-টামীজীর পোশাক হলে তক্ষুনি চিনতে পারতুম।

—হ্যাঁ। পাঁচ বছর ঘুরলাম ঈশ্বর-ঈশ্বর করে, শেষে ফিরে এলাম।

হা-হা করে হেসে উঠল বিপ্রপদ। হেসে বললে—কী হল ? লবডঙ্কা পেলে তো ? ঈশ্বর মানেই লবডঙ্কা হে। তোমার যেমন পাগলামি। ছেলেবেলা থেকেই তো পাগল। ওঃ, সে ভাগবতের কথা—

আর একদফা হেসে নিয়ে বললে—সেটা কিন্তু আচ্ছা বলেছিলে হে। বিষ্ঠার মধ্যে সোনা পড়ে থাকলে তা তুলে নেবে। আচ্ছা কথা।

চাকরটা খাবার এনেছিল। বললাম, থাক্। খাওয়ার এখন সময় নয়।

—সে কী ? না না না। তা হবে না। তা কী হয় ?

—না। বিশ্বাস কর। এখন খেতে পারব না।

—আচ্ছা আচ্ছা, ওরে, রাখ্ তুই। চল, আমার সঙ্গে বাসায় চল। সেখানে খাবে। আশ্চর্য হয়ে যাবে। চল।

কাছেই বাসা, একটা গলির ভিতর। দরজার বাইরে থেকেই সে হাঁকলে, দরজা খোল।

উত্তর এল নারীকণ্ঠের : দাঁড়াও একটু।

—আরে, কাকে এনেছি দেখ ! করছ কী ?

—চুল বাঁধছি।

—বাঁধতে বাঁধতেই এস রে বাপু। দেখ না কী ব্যাপার ! কে এসেছে দেখ !

—কী ব্যাপার ? ধীরেনদা বুঝি ?

দরজাটা খুলে গেল। বাঁ হাতে আধখানা-রচা বেণীটা ধরে, মাথায় চিরুনিখানা গুঁজে যে মেয়ে দরজা খুলে দিলে—সে আর কেউ নয়, শান্তি। সে আমায় দেখে চমকে উঠল প্রথমেই, তারপর বিস্ফারিত দৃষ্টিতে আমার মুখের দিকে চেয়ে যেন শক্ত হয়ে গেল।

শান্তির সর্বাঙ্গে সধবার বেশ।

বিপ্রপদ বললে—চিনতে পারছ না ? তোমার গুরুর রক্ষাকর্তা গো। আমাদের সুদর্শন।

সে বললে—চিনেছি বইকি। ভোলার কথা তো নয়। কিন্তু ওকে পেলে কোথায় ?

—পথে। আমার দোকানের সামনে। আমার মুখের দিকে চেয়ে দাঁড়িয়েছিল। চল চল, ভিতরে চল।

আমি নির্বাক স্তব্ধ হয়ে গিয়েছিলাম। শান্তি যৌবনে রূপে ভরা-গঙ্গার মত ভরে উঠেছে। না, তার চেয়েও বেশী। রূপ যৌবন উপচে পড়ছে কূল ছাপিয়ে।

—অবাক হয়ে গেছ ? না ? সে এবার মুচকি হেসে বললে।

আমি বললাম, তা হয়েছি। তুমি—সেই শান্তি !

—হ্যাঁ। সেই শান্তি।

তারপর খিলখিল করে হেসে উঠল শান্তি। হেসেই বললে—তুমি অবাক হয়ে যাবে বইকি। সন্ন্যাসী, ধার্মিক মানুষ। কিন্তু তোমার অঙ্গেই বা এমন সাজপোশাক কেন ? গেরুয়া কই মহাপুরুষ ?

আমি বললাম—ঈশ্বর নেই তাই সেসব ফেলে দিয়ে ফিরে এসেছি।

শান্তি বলল—ধর্ম ঈশ্বর মানুষের তৈরি—স্বার্থপর মানুষের তৈরি। আফিংয়ের মত নেশা। তাই বিধবার বেশ ফেলে দিয়ে আমিও সধবা সেজেছি।

বিপ্রপদ বললে—ওকে আমি বিয়ে করেছি। তুমি চলে আসার পর ও চলে গেল গুরুর সঙ্গে ; সেখান থেকে মাস কতক পর ফিরল। সমাজে গাঁয়ে খুব হৈ-চৈ। তখন ধীরেনদা, আমাদের ডেটিন্যু ধীরেনবাবু, ওর সহায় হলেন : না, এমন ভাবে নির্যাতন করলে হবে না। ও চলবে না। ওর গুরু তখন দেহ রেখেছে, মঠের মোহ কেটেছে, গুরুর শিষ্য গুরুভাই ওর ওপর হাত বাড়িয়েছিল—

মধ্যপথে বাধা দিয়ে শান্তি বলে উঠল—সেই সময়টা তোমাকে আমি যা চেয়েছিলাম ! বেণীটা সম্পূর্ণ করে খোঁপার ছাঁদে জড়িয়ে বললে—ভাগ্যে ছিলে না। তা হলে আমার আর এই নতুন জীবন হত না। ওঃ, ধীরেনদা আমায় অকূল থেকে টেনে কূলে তুলে দিলেন। আমাকে দেশের কাজে লাগিয়ে দিলেন। শান্তি পেলাম। তারপর থার্টির মুভমেণ্ট—জেলে গেলাম। জেল থেকে ফিরে ধীরেনদার কাছে লেখাপড়া করলাম। মুখে মুখে পড়াতেন। আশ্চর্য জ্ঞানী লোক। ডাক্তারের মত চোখের ছানি কেটে দিলেন যেন। সব ধ্যান-ধারণা উল্টে গেল। ওঃ, কী অন্ধকারেই ছিলাম !

বিপ্রপদ বললে—ধীরেনদা ওখান থেকেই রিলিজড্ হয়ে ওখানেই কংগ্রেস গড়ে কাজকর্ম করছিলেন। থার্টিতে সে একেবারে 'হিন্দুস্থান উথল যায়েগা' হয়ে গেল। আমিও ভাসলাম। লেগে গেলাম। সেইখানেই শান্তির মন পাল্টাল, প্রেম হল, বাস্। জেল থেকে ফিরলাম। তখন শান্তির গর্ভে সন্তান। ধীরেনদা বললে—বিয়ে কর। কলকাতা চলে এসে বিয়ে করলাম। মিষ্টির দোকান করেছি। ভালই আছি। দেখছ তো মোটা হয়েছি। আই অ্যাম এ হ্যাপি ম্যান নাউ।

অবাক হয়েই শুনছিলাম। এতক্ষণে প্রশ্ন করলাম, তুমি তো আগে একটা বিয়ে করেছিলে ?

—সে ডাইভোর্স করে দিয়েছি। মানে তালাক। এখানে এসে দুজনে মুসলমান হয়ে নোটিশ দিয়ে তালাক দিয়ে নিকে করলাম, তারপর শুদ্ধি করে নিলাম। বাস্। ধীরেনদা খুব হেল্প্ করেছেন। অবশ্যি আমার জন্যে তত নয়। শান্তির জন্যে। আমাকে খুব বকেছিলেন। তা আমি বললাম, খুলেই বললাম—আমায় তো জান, সব স্ট্রেট—সোজাসুজি কথা বললাম—ধীরেনদা, ভেবে দেখুন, আমি একটা কালচার্ড লোক, লেখাপড়া না শিখি, সারা জীবন আর্টের চর্চা করছি, আমার স্ত্রী ওই গেঁয়ো মেয়েকে কী করে পছন্দ হবে আমার ? এই শান্তি, ও যতদিন ধর্ম-ধর্ম গুরু-গুরু করছে, ততদিন ওর বিরোধিতা করেছি আমি। এখন দুজনে একসঙ্গে মুভমেণ্টে নামলাম, আমাকে আগেই অ্যারেস্ট করলে—শলাপরামর্শ ওর ওখানেই হত, মেলামেশা করতে গিয়ে ভালবেসে ফেললাম। জিজ্ঞেস করুন শান্তিকে। আমি কোনদিন ওর মনের উপর জোর করি নি। ওকে ছুঁই নি। শেষে থাকতে না পেরে হাঁটু গেড়ে বসে বললাম—'ও দুটি চরণ শীতল জানিয়া শরণ লইনু আমি।'

শান্তি খিলখিল করে হেসে উঠল—বাবাঃ, সে কী চণ্ডীদাসী ঢঙ ! এখনও মধ্যে মধ্যে হয়। বুঝেছ ! আমি একটু রাগ করলেই থিয়েটার শুরু হয়ে যায়।

বিপ্রপদ বললে—তা হয়, হয়। এখন স্বামীজীকে খাবার করে খাওয়াও। দোকানে কিছুতেই খেল না।

ঠিক সেই মুহূর্তে দোকানের একটা ছোকরা এসে ডাকল—বাবু, একটা বদমাশ খরিদ্দার গোলমাল লাগিয়েছে। খেয়ে বলছে, খারাপ খারাপ। হুজ্জোত করছে। আপনি আসুন।

—শালা কে রে ? বোস সুদর্শন তুমি। আমি দেখি। শান্তি রইল। ও এখন খুব

প্রোগ্রেসিভ! শান্তি, আমি চললাম। ওকে খাওয়াও।

সে চলে গেল।

শান্তি হাসলে। বিচিত্র হাসি। তারপর দরজাটা দিয়ে এসে বললে—তুমি চলে না এলে ওর সঙ্গে জীবনটা জড়াত না আমার। সে রাত্রে তুমিই আমার মনের বাঁধ ভেঙে দিয়ে এসেছিলে। ধীরেনদা আমাকে সত্য-মিথ্যে বুঝিয়েছে কিন্তু তুমিই আমাকে জাগিয়েছিলে।

তারপর একটা দীর্ঘনিশ্বাস ফেলে বললে—সেও হয়তো ভাল হয়েছে। ওর জন্যে তুমি মন খারাপ কোর না। তোমার সঙ্গে মিললে সেই বা কী হত কে জানে? হয়তো সন্ন্যাসী-সন্ন্যাসিনী হয়েই জীবন কাটত। ভৈরব-ভৈরবী। আজ এ-তীর্থ, কাল ও-তীর্থ। জীবনের এ স্বাদ পেতাম না। বোস তুমি একটু। আমি বাথরুমে মুখ ধুয়ে আসি। আমাকে বেরুতে হবে। আমার আবার ক্লাস আছে।

—ক্লাস?

—হ্যাঁ। পড়ি আমি, কোচিং ক্লাসে ভর্তি করে দিয়েছেন ধীরেনদা। ম্যাট্রিক পাস করলেই কর্পোরেশনের ইস্কুল চাকরি করে দেবেন। নিজের পায়ে দাঁড়াতেই চাই আমি। ও লোকটা জীবনে জুটে গেছে; কিন্তু ওকে নিয়ে জীবন কাটানো যাবে না। তুমি বরং একটু মিষ্টি খাও। লুচি করে খাওয়াতে আজ পারব না।

একখানা ডিশে একটা রাজভোগ সামনে নামিয়ে দিয়ে চলে গেল। যেতে যেতে থমকে দাঁড়াল, বললে—খাবে তো আমার হাতে? তুমি আমার যা ধার্মিক লোক!

—খাব। তুমি যাও। বিশ্বাস না হয় দেখেই যাও, খাচ্ছি। কারণ ভাবতে পার তোমার অসাক্ষাতে ফেলে দিয়ে বলছি খেয়েছি। তবে আমারও তো আজ সে বিশ্বাস নেই।

সে বললে—সবারই নেই সুদর্শন, গোটা দুনিয়ারই নেই। সব মিথ্যে যে। থাকবে কেন? কিন্তু এতকালের ভড়ং ছাড়তে পারে না। আমাদের গাঁয়ের বনেদী বাবুদের মত গো। জমিদারি গেছে বাড়ি ভেঙেছে—ঘরে ভিত নেই কিন্তু বাইরে বেরুবার সময় পুরনো শাল গায়ে দিয়ে বেরিয়ে বলে—উই আর দি জমিন্দারস্—আমরা ছোটলোক নই। আমরা বড়লোক। কিছুতেই বলবে না—আমরা শুধু লোক। মানুষ।

এসব ধীরেনবাবুর কথা। আমি শুনেছি কতদিন; তিনি তাঁর ডেটিনুয় কোয়ার্টারের বারান্দায় তক্তপোশে বসে বলতেন—তাঁর কাছে যারা সমাগত হত তাদের।

কথাটা ভুল কি নির্ভুল তা বিচার করি নি সেদিন। আগে অবশ্য করতাম। অর্থাৎ সেকালে। একদিন তাঁর সঙ্গে তর্কও করেছিলাম। বলেছিলাম—বড়লোক ছোটলোক মিথ্যে, ধনীলোক গরীবলোক অন্যায়, কিন্তু পণ্ডিত আর মূর্খ এটা তো সত্য। লীডার আর ওয়ার্কার—এটাও মিথ্যে নয়। বক্তা আর শ্রোতা এটাও সত্য, না সত্য নয়। ধীরেনবাবু স্তব্ধ হয়ে গিয়েছিলেন। রাগে লাল হয়ে উঠেছিল মুখ। বলে ফেলেছিলেন—তোমার ভাল রকম শিক্ষা দরকার। উদ্ধত ছোকরা কোথাকার!

আমি ব্যঙ্গভরে বলেছিলাম—পাঞ্জা লড়বেন নাকি একবার? সেইটেই তো শেষ সত্য।

বলেই আমি হাসতে হাসতে চলে গিয়েছিলাম সেদিন।

আজও, নাস্তিক হই আর আস্তিক হই ওই শেষ যুক্তিটা মিথ্যে হয়ে যায় নি। ধীরেনবাবুর প্রভুত্ব বা গুরুগিরি আর শান্তির শিষ্যত্বও মিথ্যে হয় নি। কিন্তু সে কথাগুলো বলতে ইচ্ছে হল না। বলেই বা কী হবে? শান্তিকে একদিন ভেবেছিলাম—এ মেয়ের জাত আলাদা।

ধারণাটা আমার ভুল। সেদিন আন্দাজে ওর মনের ওজন দৈর্ঘ্য প্রস্থের মাপ নিতে-উপাদানের ধাতুর কস্ট্‌ কষতে ভুল হয়েছিল। যেমন আমাকে নিজেকে যাচাই করতে ভুল হয়েছিল তেমনি। আজ আমারও ভুল ভেঙেছে ওরও ভেঙেছে—ওকে দোষ দেব কেন? তাই ওর গুরুর শেখানো কথার মধ্যে যত ফাঁক থাক্‌—তা বলে ওকে বিরক্ত করি নি। তবে একটা কথা ঠিক বলেছে—গোটা দুনিয়ারই বিশ্বাস ভেঙেছে।

শান্তি বললে, কী ভাবছ আবার? খাও।

খেলাম আমি। জল খেয়ে বললাম, তা হলে আমি যাই।

—না, দাঁড়াও। আমিও বেরুব। একসঙ্গে যাব।

বিস্মিত হয়েই ভাবছিলাম। এই শান্তি ভাল, না সেই শান্তি ভাল! কিছুক্ষণ পরেই সে এসে দাঁড়াল। কখন দাঁড়িয়েছিল খেয়াল করি নি, আধুনিকা শান্তির একখানা ফোটোর দিকে তাকিয়েছিলাম। ভাবছিলাম। সে ডাকলে—কী এত দেখছ? ওই ছবিখানা? ছবি দেখে কী করবে? আমাকে সাক্ষাৎ দেখ না।

একেবারে আধুনিক নিখুঁত সাজ। সজ্জার মধ্যে যত্নের অবহেলার সযত্ন কৌশলটুকুও নিখুঁত। চুলের কয়েকটা গুচ্ছ টেনে কপালের উপর এলোমেলো করে নামিয়ে দিয়েছে। বেণীটা এখন খোলা পিঠে ঝুলছে। কাপড়ের আঁচলটা কোমরে জড়িয়ে বাঁধা। যাতে বিলাসিনী না বলে বিংশ শতাব্দীর যুদ্ধার্থিনী বলে বলে মনে হয়। কাঁধে একটা ব্যাগ।

দরজায় তালা দিয়ে চাবিটা দোকানে বিপ্রপদর দিকে ছুঁড়ে দিয়ে বললে—ক্লাসে যাচ্ছি। আমায় বললে—এস।

তারপর হঠাৎ বললে—তোমার কথা কিছু বললে না? সংসারে ফিরে এলে? সন্ন্যাস ভাল লাগল না? ভগবানের ভূত ঘাড় থেকে নামালে কী করে?—বলে খিলখিল করে হেসে উঠল।

আমি বললাম, একেবারে বিংশ শতাব্দীতে ফিরে এসেছি, শান্তি। ওই ফটকেই নেমে গেছে ভগবানের ভূত।

সে বললে—বল কী?

বললাম, হ্যাঁ। এক সন্ন্যাসী দিয়েছিল এক সোনার বিগ্রহ—সোনার রাধা। সেটাকে গালিয়ে বউয়ের গয়না গড়াতে দিয়ে এলাম।

—বউ?

—হ্যাঁ, বউ। বিয়ে করেছি আমি।

সে কয়েক মুহূর্তের জন্য স্থির হয়ে দাঁড়িয়ে গেল। স্থিরদৃষ্টিতে চেয়ে রইল আমার মুখের দিকে। তারপর মুচকে হেসে বলল—অনুমান করা আমার উচিত ছিল। কোন অপ্সরা না হলে ঋষির তপস্যা ভাঙে কী করে?

বললাম, না না, নিতান্তই মানবী। তোমার চেয়েও বেশী করে এ যুগের মেয়ে। এবং তোমার চেয়েও ঘা খেয়েছে জীবনে।

সে বললে—ভাল। তাতে দুঃখ নেই। কারণ প্রতিদ্বন্দ্বিনী তো নই। বলেই আবার খিলখিল করে হেসে উঠল। তারপর বললে—কিন্তু করছ কী?

—কিছু করছি না। কী করব তাই ভাবছি।

—ধীরেনদার সঙ্গে দেখা কোর। তিনি ভাল পরামর্শ দিতে পারবেন। বলব তাঁকে তোমার কথা?

বললাম—না। তোমার গুরু তোমার থাক। আমার দরকার নেই। বলেই চলে এসেছিলাম। চিত্ত আমার এক মুহূর্তে তিক্ত হয়ে গিয়েছিল।

বাড়ি ফিরে এলাম শিবনাথ, এসে দেখি, একটা প্রদীপ জেলে হাতে নিয়ে গলায় আঁচল দিয়ে নীল ঘরের কোণে দাঁড়িয়ে আছে। সামনে চৌকিতে একটি মাটির রাধাকৃষ্ণমূর্তি।

মুহূর্তে আমার কী হয়ে গেল শিবনাথ।

আজ বুঝে দেখেছি, নির্ভুলভাবে বুঝেছি যে আমার মনশ্চক্ষের সামনে দাঁড়িয়ে আধুনিকা শান্তি ব্যঙ্গভরে খিলখিল করে হেসে উঠেছিল। আমার নাস্তিক্যবাদ-বিশ্বাসী মনকে সে খোঁচা মেরে খুঁচে দিয়েছিল। বিংশ শতাব্দীর নতুন মানুষ—আমার মত মানুষ, আমার আকাঙ্ক্ষা তো একজনের মধ্যে মেটবার নয়। হয়তো কোন কালেই মেটে না; তিল তিল উত্তম নিয়ে গড়া তিলোত্তমা তো সংসারে চিরকালই কল্পনা করেছে মানুষ। তার মধ্যে আছে তার বহু ভোগের কামনা। তবু সে সেকালে ভালবাসতে চেয়েছে, পেরেছে; অন্তত কাব্যকথায় যখন আছে তখন পেরেছে এবং পারবার চেষ্টা করেছে। আমার হৃদয় ভালবাসাকে স্বীকার করেছিল, ভালবেসেছিল নীলকে; কিন্তু আমার মন, আমার বুদ্ধি তার প্রভাব কাটিয়ে তখন প্রথম জেগেছে, সে তো তা স্বীকার করে নি।

হয়তো নীল যদি সে সন্ধ্যায় আধুনিকার সজ্জায় মনোহারিণী হয়ে আমাকে বিলোল কটাক্ষে অভ্যর্থনা করত, তবে এটা ঘটত না। আমি তাকে সাদরে গ্রহণ করে চিবুক ধরে মুখখানি দেখে মনে মনে বলতাম, শান্তি রূপসী, কিন্তু নীল অপরূপা।

দীর্ঘাঙ্গী, আয়ত চোখ, রাত্রির মত ঘন কালো চুলের রাশি নিয়ে নীল সত্যই শান্তির চেয়ে অনেক রূপসী ছিল। রূপ পবিত্র, শিবনাথ। কিন্তু দেহ-মনে যখন মানবীর রূপ ভোগেরই বস্তু তখন সে রূপের বিলাস-মার্জনা ছাড়া পরিতৃপ্তি হয় না। পবিত্রতার বৈরাগ্য বা শুচিতার সম্ভ্রম সেখানে চিত্তকে সঙ্কুচিত করে। বিংশ শতাব্দীতে ওর স্থান নেই। একালে রুজ-লিপস্টিক সর্ব সময়েই মেয়েদের বোধ হয় তাই না হলেই চলে না।

আমি পুতুলটাকে তুলে নিয়ে হাতের মুঠোয় চেপে ধরলাম।

সে আর্তনাদ করে উঠল—ওটাতে সোনা নেই, মাটি, ভেঙো না, ভেঙো না।

আমার মুঠোর চাপে মড়মড় করে সেটা ভেঙে গেল।

সঙ্গে সঙ্গে তার হাত থেকে প্রদীপটা পড়ে গেল। আগুন ধরে গেল তার কাপড়ে। কিন্তু সে চমকাল না, শুধু বললে—ভেঙে দিলে?

আমি দুই হাতে চাপড়ে কাপড়ের আগুন নিবিয়ে দিলাম। রূঢ় স্বরেই বললাম, কোথাও পুড়ল কি না দেখ।

—না। বলে নিঃশব্দে ঘর থেকে বেরিয়ে গেল সে।

কোন বিক্ষোভ দেখাল না। সব কাজ করে এসে চুপচাপ শুয়ে পড়ল।

সকালে উঠে দেখলাম, সে নেই। কানের ঝুমকো দুটি খোলা, টেবিলের উপর পড়ে রয়েছে। তার তলায় একখানা চিঠি।

"আমি চললাম। তোমার গেরুয়া কাপড়ে রুদ্রাক্ষের মালায় কিছু ছিল। সেদিন ভোরে সেই নির্জন পাহাড়ে ওই গেরুয়া কাপড় পরার সঙ্গে সঙ্গে তার স্পর্শ আমি পেয়েছিলাম। তুমি তাকে বিসর্জন দিয়েছ, কিন্তু আমাকে তা পেয়ে বসেছে। তা হারাতে পারব না। তাই আমি চলছি। তোমাকে স্বীকার আজীবন করব। কিন্তু আমাকে খুঁজো না। তোমাকে আমার

ভয় করছে। তোমার জন্যে আমার ভয় হচ্ছে।—নীল।"

চিঠি পড়ে আমার ক্রোধ যেন জ্বলে উঠেছিল। টুকরো টুকরো করে চিঠিখানা ছিঁড়ে ফেলে দিয়েছিলাম। একবার বেরিয়ে গিয়েছিলাম দ্রুতপদে বড় রাস্তা পর্যন্ত। কিন্তু কিছুক্ষণ পরেই ফিরে এসেছিলাম। মনে মনে কুৎসিত কথা, নির্মম অভিশাপ দিয়েছিলাম তাকে। ভেবেছিলাম, যাবে কোথায়? কোথায়? মনে ভেসে উঠেছিল কলকাতার বস্তির দেহপণ্যাদের কুৎসিত স্থানগুলি। একবার মনে হয়েছিল, গঙ্গার জলের কথা। কিন্তু পর-মুহূর্তেই তিক্ত ব্যঙ্গ হাসি ফুটে উঠেছিল আমার মুখে। যে মেয়ে এক বৎসর একটা ঘরে বন্দিনী ছিল, দলে দলে পশুর অত্যাচার সহ্য করেও জীবনের মায়া ছেড়ে মরতে পারে নি, সে কখনো মরতে পারে? মরার উপায় হাজার হাজার। পরনে তো তার কাপড় ছিল, গলায় জড়িয়ে মরতে পারত। ভাবতে ভাবতে সে হাসি বেড়ে গিয়েছিল আমার। আপন মনে হাসতে হাসতে তখনকার মত ফিরে এসেছিলাম। একবার যেন খুশী হয়ে ক্রুদ্ধ উন্মাদ আনন্দে বলেছিলাম—কালাপাহাড় দেবমূর্তি ভেঙেছিল, আমি একটা মাটির মূর্তি ভেঙেছি। ' আঃ, আমি যদি কালাপাহাড়ের মত হতে পারতাম বাকি জীবনটা!

তারপর শিবনাথ, অন্তত বৎসরখানেক তাকে খুঁজেছি—বস্তিতে বস্তিতে। কেন খুঁজেছিলাম তা নিয়ে সংশয় জাগত সময়ে সময়ে। কেন—কেন—কেন সেই একটি বহুজনের উচ্ছিষ্টা রুগ্নমন একটা মেয়েকে খুঁজছি! তখন মনে হত প্রতিশোধ। আজ বলছি ভালবাসা। তাকে ভালবেসেছিলাম। সঙ্গে থাকত বিপ্রপদ। বিপ্রপদই নানান স্থানে অনেক বস্তিরক্ষক গুণ্ডাদের সঙ্গে আলাপ করিয়ে দিল। কিন্তু খোঁজ তার পেলাম না, বিপ্রপদও আমার অনুচর হয়ে গেল। আসলে বন্দী করলে আমাকে শান্তি। সে আমাকে জড়িয়ে ধরলে যৌবন দিয়ে, ভোগ দিয়ে, উল্লাস দিয়ে। আমি নীলকে ভুলে গেলাম। যাক, একটা ব্যভিচার-বিধ্বস্তা মেয়ে কয়েকদিন এসেছিল জীবনে, মনে রিক্ত, দেহেও রিক্ত, শান্তির তুলনায় সে সত্যই রিক্ত—যাক সে। ভেবেছিলাম—ভাগ্য না মানি, তবু তার প্রতিশব্দ না পেয়েই 'ভাগ্য' শব্দই ব্যবহার করব—বলব, ওই নরকে বাস আর পশুর ব্যভিচারের অত্যাচারে বিধ্বস্ত হওয়াই ওর ভাগ্য।

নতুন বাড়ি ভাড়া করে একসঙ্গে বাস করতে লাগলাম শান্তি এবং বিপ্রপদর সঙ্গে। মাঝে মাঝে শান্তি এসে খিলখিল্ করে হেসে আমার কোলে মাথা রেখে শুয়ে পড়ত।

নীল হারিয়ে গেল।

অকস্মাৎ শিবনাথ, এই সেদিন—চোদ্দ বৎসর পর—নীলকে দেখলাম। দেখে কথাটা মনে হল। আমার বিচারের সময় একদিন দেখলাম, আদালতে বসে আছে এক বৈরাগিণী। সেই বর্ষার মেঘের মত ঘন কালো রুক্ষ কেশভার, সিঁথিতে সিঁদুর, কপালে একটি সিঁদুরের টিপ, গলায় তুলসীর মালা, পরনে একখানি লালপেড়ে কাপড়, আশ্চর্য প্রশান্ত মুখ, সেই আশ্চর্য আয়ত চোখ। সারা আদালত তার দিকে চেয়ে কয়েকটি ক্ষণের জন্য যেন কেমন হয়ে গেল।

উকিল মারফৎ আদালতের কাছে প্রার্থনা জানিয়ে সে আমার সঙ্গে কয়েকটি কথা বলেছিল।

বলেছিল—আমি তোমার নীল।

বলেছিলাম, চিনেছি। তোমাকে তো কোনদিন ভুলি নি আমি।

—জানি।

বলেছিলাম, তবে তোমার এই পরিণতি আমি কল্পনা করি নি।

সে বলেছিল—কল্পনা করার মত নয়। কিন্তু তোমার সেই গৈরিকের মধ্যেই ছিল যত পুণ্য, যত বিশ্বাস। তার ছোঁয়ায় ধন্য হয়েছি বলেই এ সম্ভবপর হয়েছে।

জিজ্ঞাসা করলাম, কেন এলে ? আমার পরিণতি দেখতে ?

—না। আর আসব না। বলতে এসেছি, পরিণামকে ভয় কোর না।

সে আর-একদিন আসবে শিবনাথ, আমার সঙ্গে দেখা করতে।

ভয় আমার ছিল না। তার সন্ধানটুকুও নীল মুছে দিয়ে গেছে এবং দেবে।

এই দেখ শিবনাথ, ভুল করে ফেললাম, নীলের কথাটা কত আগে বলে ফেললাম! ক্রমভঙ্গ হয়ে গেল।

## শিবনাথের কথা

নীলের বা নলিনীর কথা বলতে গিয়ে সুদর্শন তার নিজের কথাই ভুলে গেছে।

হয়তো মনের খেলা বলতে পার। হয়তো সেই ভয়ঙ্কর, সেই বীভৎস কথা বলতে তার ইচ্ছে হচ্ছিল না, তাই হয়তো শেষের কথাটাই আগে বলে ফেলেছে। কিন্তু সুদর্শন বুঝতে পেরেছিল, নিজেই তাই সে লিখেছে—বলতে বসে শেষের ওই নীলের কথাটা আগে লিখে ফেলে ভাবলাম, শিবনাথ, ভুল হল, পরের কথা আগে লেখা হল—ক্রমভঙ্গে বুঝতে অসুবিধা হবে। কেটে দি। কিন্তু না—কাটতে গিয়ে কাটলাম না, মনে হল ওইটেই আগে লেখা প্রয়োজন। ওই কথাটি আগে না বললে আমাকে বুঝতে পারবে না। আমারও আমাকে বোঝানো হবে না। বলছি সেই কথা।

তারপর লিখেছে, এইবার তোমাকে আমার এই সময়ের মনের ঘরের—মনের চাবিকাঠিটা তোমাকে দিয়ে দি। চাবিকাঠি বলতে পার, আবার সাঙ্কেতিক শব্দ বলতে পার। এক ধরনের তালা আছে, যা তার গায়ে-বসানো বিভিন্ন অক্ষর সাজিয়ে একটি শব্দে বন্ধ হয় এবং সেই শব্দটি সাজালেই খোলে।

ছেলেবেলার সাঙ্কেতিক শব্দ জান, বলেছি। তবু যদি ইংরিজী-জানা মানুষ তোমরা, সেকালের একান্তভাবে ভারতীয় শব্দটি ধরতে না-ই পার, তাই বলে দিচ্ছি—শব্দটি হল সোহং। আমি তো ঈশ্বর খুঁজতে শুধু বের হই নি, তার সঙ্গে একাত্মতা অনুভব করে তার সকল অধিকারে অধিকারী হতে বেরিয়েছিলাম। ঈশ্বর পেলাম না। ঈশ্বর নেই। সে গেল। কিন্তু অহং রইল। সে বললে—আই অ্যাম মনার্ক অব অল আই সার্ভে। তা নইলে তৃপ্তি কোথায় ? যারা বলে অনেক চাই, তারা ভীরু; যারা বলে কিছু পেলেই চলবে, তারা দাস। আসলে চাই আমি—সব। আমি সব চাই। নাস্তিক্যবাদের এইটেই চরম সত্য, নগ্ন সত্য। তাই সিদ্ধ পুরুষকে আমরা যাচাই করি তার অলৌকিক শক্তির পরিমাণ করে।

যারা সংসারে শক্তিমান, তারাই একক, চিরদিন একক। তাই তাদের দাবি সবটার, শরিক তাদের সহ্য হয় না।

যাক, ঘটনার কথা বলি।

কী ভাবে এই নাস্তিক জীবনের পরিণতি এই পরিণামের দিকে ছুটল। শুধু আমারই নয় শিবনাথ, বিশ্বমানব-সমাজের মানুষের এই অবস্থা। তবে আমার জীবনের গতি তো সকলের

থেকে বেশী—তাই আমি পরিণতিতে পৌছুলাম এই পঞ্চাশ বছরের মধ্যেই। তাদের পৌছুতে অনেক দেরি লাগবে। হয়তো একশো দুশো বছর। থাক্, শোন।

নীল চলে গেল, বিপ্রপদর সঙ্গে বস্তিতে বস্তিতে ঘুরছিলাম। তখনও শান্তি শুধু বান্ধবী। সম্পর্কটা হাস্য-পরিহাসেই আবদ্ধ। বাসা ছাড়ি নি তখনও। কিন্তু তখন বাসায় থাকি নে। বউ পালিয়ে গেছে—পাড়ায় রটেছে। বাড়িওলা খুঁতখুঁত করছে। শান্তিদের ওখানেই থাকি সারা দিনটা, রাত্রি এগারোটা বারোটা পর্যন্ত, তারপর এসে বাড়িতে শুয়ে পড়ি। এক দিকে নলিনীর উপর কঠিন আক্রোশ, অন্য দিকে নূতন জীবন, নূতন কামনা-আকাঙ্ক্ষার অসন্তোষ-ভরা আগ্রহ আমাকে ধীরে ধীরে অধীর করে তুলছে। এমনি সময় শিবনাথ, পর পর ঘটে গেল দুটি ঘটনা।

প্রথম ঘটনাটা বলি। একদিন আমি বললাম—না, আর না বিপ্রপদ। আর খোঁজে কাজ নেই। বিপ্রপদ বললে—দেখ সুদর্শন, এমনি করে ছুটকো-ছাটকা গুণ্ডাগুলোকে ধরে সন্ধান করে কিছু হবে না। বেটাদের ক্ষমতাই বা কতটুকু, আর ওদের লোভেরও অন্ত নেই। খবর আছে বলে টাকা নেয়, নিয়ে গিয়ে হাজির করে যেখানে হোক ; যোগসাজস করে সাজিয়ে রাখে, মেয়েটাকে শেকল দিয়ে রাখে, শিখিয়ে রাখে গেরস্তঘরের মত সাজ-পোশাক করতে ছেঁড়া কাপড়-জামা পরতে। আমরা চলে আসি, ওরা হি-হি করে হাসে।

নীলের খোঁজে ঘটনাগুলো ঠিক তাই ঘটছিল। এর সঙ্গে বিপ্রপদরও যোগ ছিল।

আমি বলেছিলাম, না থাক, খবর করব না।

সে বলেছিল—না। শেষ আর বাকি রাখবে কেন ? আমি একটা কথা বলি।

প্রশ্ন করেছিলাম, কী ?

—একেবারে উপরের লোকের কাছে চল। অবশ্য কিছু খরচ হবে ভাই। আমি তোমাকে নিয়ে যাব গুণ্ডার রাজার কাছে। একেবারে বাদশা। সে যদি বলে, খুশী হয়, তবে তোমার স্ত্রীকে মেরে যদি কোথাও গেড়ে রেখেও থাকে, তবে লাশটা তোমাকে সে তুলে এনে দেওয়াবে। তবে খরচ করতে হবে।

—সে কত ?

—কত, মানে, সে পাকা জুয়াড়ী। মদ-মেয়েমানুষের নেশার চেয়েও ওই নেশাটাই তার বেশী। তুমি তার সঙ্গে জুয়ো খেলবে এবং ইচ্ছে করে হারবে। বাস্, তা হলেই সে খুশী। বড় বড় লোক আসে তার কাছে জুয়ো খেলতে। ধর কোন মেয়েমানুষকে চায়—অবশ্য বাজারের, অথচ মেয়েটা আর কোন জনের খপ্পরে। ওর কাছে এলে ওর যদি মর্জি হল তো বলে দিল—এই, তুই এই বাবুকে ভজবি। বুঝলি ? না-বোঝা মানে বুঝছ ?

নিজের গলায় নিজের আঙুল চালিয়েই বুঝিয়ে দিলে। তারপর হি-হি করে হাসতে লাগল।

সুদর্শন লিখেছে—বিপ্রপদ শেষ মোটা দাঁওয়ের মোটা কমিশনের প্রত্যাশা ছাড়তে পারবে কেন ?

ভেবেচিন্তে সুদর্শনও রাজী হয়েছিল। নীলকে তখন তার হত্যা করবার প্রতিহিংসা জেগেছে। সুদর্শনের হাতে তখন টাকা সেকাল অনুযায়ী প্রচুর না হলেও কম ছিল না। হাজার পাঁচেকের উপর। স্বর্ণবিগ্রহ ভেঙে গড়ানো গহনাগুলি বিক্রি করতে অসুবিধা হয় নি। বাড়িওলার স্যাকরার কাছে নলিনীর গৃহত্যাগের কথাটা গোপন ছিল না। সে সহানুভূতিরই

সঙ্গে বিক্রি করে টাকা সংগ্রহ করে দিয়েছিল। তা থেকেই সে শ-তিনেক খরচ করেছিল, নানান স্থানে এই ধরনের নানান লোকদের দিয়ে। এবার সে দুশো টাকা নিয়ে ওখানে গিয়েছিল। বিপ্রপদর কথাটা অবিশ্বাসের ছিল না, সে সময় খাঁদুবাবুর নাম ছিল উত্তর-কলকাতার বিখ্যাত নাম। খাঁদুবাবু গুণ্ডার রাজা হলেও সত্যকার বাবু ছিলেন। বাবুর বাড়িরই ছেলে। ধনী এবং মানী ঘরের সন্তান। অর্থসম্পদ যথেষ্ট ছিল। কিন্তু নেশা ছিল জুয়া আর নারীর। আরও একটি সম্পদ ছিল খাঁদুবাবুর, সেটি তাঁর দেহ। ছেলেবয়সে কুস্তি শিখে-ছিলেন, তারপর ডাম্বেল, বারবেল। প্রথম জীবনে নিজের বাড়িতে আখড়া করে অনেক চেলাও তৈরী করেছিলেন। ব্রহ্মচর্য নিয়ে উপদেশও দিতেন। হঠাৎ চোখে পড়ল কাশী মিত্তিরের ঘাটে এক শ্মশানচরদের মেয়ে। চোখে তাঁর যে কী নেশা লাগল তিনিই জানেন। তারপর সেই মেয়েকে নিয়ে ঘর বাঁধলেন বাগানবাড়িতে। জীবনের মোড় ঘুরল। মনের নেশা আর দেহের নেশা, দুটো নদীর মিলিত ধারা। দুটো নদীর মিলিত ধারার বানে ভেসে গেলেন খাঁদুবাবু। তারপর হঠাৎ মনের নদীতে পড়ল চড়া। ভাসল একক দেহের নদীর বানে, একটাতে বান ডাকলে অন্যটায় চড়া পড়ে। কারণ হল, ওই মেয়েটার মৃত্যু। তিনি ঘুরে বেড়াতে লাগলেন এই দেহপণ্যাদের ঘরে ঘরে, কাকে ধরে তাঁর চোখে! মনে ধরে মন, আর চোখে ধরে রূপ, কিন্তু সংসার যে রূপের হাট। সেখানে কাকে রেখে কাকে ফেলে চোখ? তাই রূপের হাটে ঘুরতে শুরু করলেন এমন একটি রূপের জন্য যাকে পেলে এই চন্দ্র-সূর্য-গ্রহ-তারা-দেখা—তিলোত্তমার স্বর্গ-দেখা চোখ দুটির পরিধি ভরে যায়, ক্ষুধা মেটে, সকল রূপের ছটাকে ঢেকে দিয়ে চোখ ঝলসে যায়। ক্রমে ধনসম্পদ গেল, বাড়ি বিক্রি হল। একখানা নয়, কয়েক-খানা। তাঁর বয়স গেল, সব হারিয়ে পেলেন একটা জিনিস। এই খাঁদুবাবুর নাম ও খ্যাতি। উত্তর-কলকাতার এই অন্ধকারের অন্ধকারচারীদের নেতৃত্ব। লোকে বলে, খুন কয়েকটা তিনি করেছেন, কিন্তু তার কোন সন্ধান কেউ কোনদিন পায় নি। শেষজীবনে আছেন জুয়ার নেশা নিয়ে, আর আছেন এই অন্ধকার রাজ্যের এক বিচিত্র বিধি-বিধানের বিধাতা হয়ে, পুলিসের কর্মচারীরাও তাঁকে খাতির করে। কতকগুলি নিয়ম তাঁর আছে। মেয়ে হারালে, সে মেয়ে যদি ইচ্ছে করে হারিয়ে না থাকে, তবে তাকে তিনি উদ্ধার করে দেন। লোক ঠকাবার জন্য জুয়ো তিনি খেলেন না, স্বার্থের জন্য যে তাঁর কাছে ইচ্ছে করে হারতে আসে, তারই সঙ্গে তিনি জুয়া খেলেন। ওইটেই তাঁর ফী। উপকার করে পয়সা নিয়ে খাঁদুবাবু ছোট হতে চান না।

বিপ্রপদ সুদর্শনকে সঙ্গে নিয়ে তাঁর ওখানে যেতেই তিনি বলেছিলেন—কী রে বেটা মিষ্টি-ওলা, খবর কী? তোর মেয়েছেলেটার পেছনে কেউ লাগছে নাকি? আমি তো বলে দিয়েছি রে। তবে মেয়েটাকে বলিস—এমন ঢং করে বেরোয় কেন? লোচ্চার চোখের দোষ কী বল্? তোদের ধীরেনবাবুকেও তো বলে দিয়েছি রে। ধীরেনবাবুরা এবার শুনছি মেয়ে-দের দলে নিচ্ছে। জমবে ভাল রে।

হো-হো করে হেসে উঠেছিলেন খাঁদুবাবু।

সুদর্শন বুঝতে পেরেছিল, শান্তির কথা বলছেন খাঁদুবাবু।

বিপ্রপদ বলেছিল—না, না। সে আপনি যখন অভয় দিয়েছেন, তখন ভয় কি হয়, না হতে পারে?

—তবে কী? মিষ্টি এনেছিস? এ কে রে?

মিষ্টির একটা মোড়ক নামিয়ে দিয়েছিল বিপ্রপদ। তার দাম অবশ্য দিয়েছিল সুদর্শনই।

নামিয়ে দিয়ে বলেছিল—এ আমার বন্ধু। ভারি শখ খেলায়। কত্তার সঙ্গে একহাত্‌ খেলবার ভারি সাধ।

—ভাল। বোস। কত পর্যন্ত খেলবে ?

—সাধ্য আমার বেশী নয়। সামান্য।

—কিন্তু তোমার দেহটা তো ভাল হে। ননীর পুতুল বড়লোকের ছেলে তো তুমি নও। এ যে বীরের মত ছাতি হে। দেখি, দেখি হাতখানা। দেখি দেখি।

হাতখানা বাড়িয়ে দিয়েছিল সুদর্শন। হাতখানা বেশ শক্ত করে ধরে খাঁতুবাবু বলেছিলেন —বহুত আচ্ছা! মর্দানার হাত।

বিপ্রপদ উৎসাহে বলেছিল—হ্যাঁ কর্তা, ও আচ্ছা মর্দানা। ছেলেবেলা থেকে শরীর ওর আচ্ছা শরীর। ওর ভয়ও নেই। যমকেও না। ঈশ্বর খুঁজতে চলে গিয়েছিল সন্ন্যাসী হয়ে। পাঁচ বছর ঘুরেছে।

চোখ দুটো বড় হয়ে উঠেছিল খাঁতুবাবুর। নিষ্পলক চোখে কয়েক্‌ মুহূর্ত সুদর্শনের দিকে চেয়ে দেখেছিলেন। তারপর বলেছিলেন—ঈশ্বর খুঁজতে গিয়েছিলে, পাঁচ বছর খুঁজেছ ? ফিরে এসে আমার কাছে এসেছ ? কী চাই বল তো ? আমি তো ঈশ্বর দিতে পারব না।

বিপ্রপদ কী বলতে যাচ্ছিল। তাকে খাঁতুবাবু একটা ধমক দিয়ে উঠেছিলেন, চোপরও উল্লুক। বিপ্রপদ চমকে উঠেছিল। খাঁতুবাবু বলেছিলেন—কথা কইছি ওর সঙ্গে, তুই বেটা হড়বড় করিস কেন ? যা তুই, বাইরে যা।

তাঁর তর্জনীটা উদ্যত হয়ে উঠেছিল দরজার দিকে। সে নির্দেশ অমান্যের সাহস কারও ছিল না। বিপ্রপদ বেরিয়ে গেলে খাঁতুবাবু বলেছিলেন—দরজাটা বন্ধ করে দাও তো বাবা। বোস। তুমি ঈশ্বর খুঁজতে গিয়েছিলে ? জাতিতে কী ? জন্ম কোন্‌ কুলে ?

—জন্ম ব্রাহ্মণের ঘরে। কিন্তু আজ জাতও মানি নে, ঈশ্বরও মানি নে।

—তা ভাল। কিন্তু খুঁজতে গিয়েছিলে কেন ?

—তাকে পাবার জন্যে।

—কোন কামনা-বাসনা ছিল না বাবা ?

—না। বলেই এক মুহূর্ত পরে বলেছিল, না-ই বা বলব কেন ? ছেলেবেলা থেকে মনে বাসনা ছিল, অন্যায়কে, পাপকে দমন করব, পুণ্যের প্রতিষ্ঠা করব। জানব, ঈশ্বর কী। এই।

—তা পেলে না ?

—না।

—হুঁ। তা এখন বুঝি উল্‌টো পথে খুঁজবে ?

—উল্‌টো-সোজা জানি নে ; সংসারে ফেরার পথে দেখা হয়েছিল একটি মেয়ের সঙ্গে। তখনও আমার সন্ন্যাসীর বেশ। তাকে নিয়ে ফিরে এসে সংসার বেঁধেছিলাম। সে মেয়ে হয়েছে নিরুদ্দেশ। তাই আপনার কাছে এসেছি।

—সে মেয়ে এই পথে এসেছে, এ ভাবনা ভাবছ কেন ? কারও সঙ্গে পালিয়েছে ?

—না। ভোররাত্রে আমার ঘুমন্ত অবস্থায় ঘর থেকে উঠে চলে গেছে।

—ঝগড়া হয়েছিল ?

—হ্যাঁ।

—তবে ? ভাবছ কেন এ পথে এসেছে ? সে তো বাপের বাড়ি যেতে পারে ?

—বাপের বাড়ি ধরুন নেই। আর মরার কথা ভাবতে ঠিক পারছি নে।

—কেন ? আমাকে সব কথা খুলে বলবে ?

সব কথাই খুলে সে তাকে বলেছিল। সোনার রাধার কথাও গোপন রাখে নি। গোপন রাখলে কোন কথাই বলা হয় না। সব শুনে খাঁদুবাবু অনেকক্ষণ চুপ করে বসে ছিলেন। তার পর বলেছিলেন—তাকে তো আর পাবে না বাবা। এই জীবনে মেয়ে আমি অনেক দেখেছি। কোন্ রাজা লক্ষ বলি দিয়েছিল। আমার জীবনে লক্ষের বেশী মেয়ে আমি পরখ করেছি। কষ্টিপাথরে কষে দেখেছি। এ মেয়ে এক বছর ধরে দিনে দুটো চারটে পাঁচটা জানোয়ারের কামড় সহ্য করেও মরতে পারে নি ; যুক্তিটা খুব বড় বটে, কিন্তু বাবা, তুমি যে তাকে তোমার গেরুয়ার খুঁটে বাঁধা পরশপাথরের ছোঁয়া দিয়ে পাল্‌টে দিয়েছ। তুমি ফেলে দিয়েছ, সে পেয়েছে। তুমি তাকে এই পথে খুঁজছ, সে হয়তো গঙ্গায় ঝাঁপ দিয়ে ভগবানকে পেয়েছে। বাবা, চোর-সন্ন্যাসী তোমাকে পুতুল দিয়েছিল, তোমার ঈশ্বর-সন্ধানে তুমি রাধা পেয়েছিলে। তোমার মতিভ্রম, সোনা রেখে রাধা জলে ভাসিয়ে দিলে তুমি। তা সে রাধা জলে ভাসে নি বাবা। ওই কাপুরুষ নাস্তিকের মেয়ে—যাকে নরকের প্রেতরা চুরি করে, তার বুকে নেচেছে—তার সব মূলধন শেষ করেছে। যে মেয়ে ধ্বংসলগ্নে এল তোমার কাছে, ছদ্মবেশের জন্যে গেরুয়া পরলে, বাবা—এ রাধাকে সেই খুঁটে বেঁধেছে, সেই গেরুয়া কাপড়ের খুঁটে। আর তুমি সব ফেলে দিয়ে—। তা, এ পথেও আছে বাবা। পেতে আলো, পাবে কালো, যা আমি পাব। মরণের সময় অন্ধকার, ভীষণ অন্ধকার, তা ছিঁড়ে-ফুঁড়ে ঢুকে পড়ব।

সুদর্শন চুপ করে বসে ছিল। কথাগুলো তার ভাল লাগে নি। একটা মূর্খ গুণ্ডার কাছে এই ধরনের তত্ত্ব তো সে শুনতে আসে নি।

খাঁদুবাবু বলেছিলেন—ভাল লাগল না আমার কথা ? তা বুঝেছি। তা শোন, তিন দিন পরে এস তুমি। আমি খোঁজ করিয়ে রাখব। কলকাতার কোন খারাপ জায়গায় থাকলে, তুমি তাকে এখানে হাজির দেখতে পাবে। একশোটা টাকা রেখে যাও। খরচ কিছু হবে। তোমার কাছে ফী আমি নেব না। জুয়ো তোমার সঙ্গে খেলব না। একদিন একহাত পাঞ্জা কিন্তু লড়ব।

নির্দিষ্ট দিনে সুদর্শন যখন গেল, তখন খাঁদুবাবু একজন বাবুর সঙ্গে জুয়ো খেলছিলেন। সুদর্শনের জন্য প্রবেশাজ্ঞা দেওয়া ছিল।

সুদর্শনকে দেখে বলেছিলেন—বোস বাবা। বাবুর সঙ্গে খেলাটা সেরে নিই।

দানটা শেষ করেই টাকাটা কোলের কাছে টেনে বাবুকে বলেছিলেন—বাস্, খতম।

বাবু বলেছিল—সে কী ? আরও কিছু খেলব বলে এসেছিলাম।

হেসে খাঁদুবাবু বলেছিলেন—লোহাওলা বাবুসাহেবের অনেক টাকা তা আমি জানি গো। তবে আজ আমার খেলবার ফুরসৎ নেই। এখন আপনার কাজটা হাসিল করে দি ; খেলবেন এর পর। আবারও তো আসবেন গো। ফের এই ফ্যাসাদ করবেন, ফের খাঁদুর কাছে আসবেন।

ব্যঙ্গভরে হেসে কথা শেষ করে ডেকেছিল—এ রে, এই রামবিলাস!

এক মূর্তি, হ্যাঁ, এসব লোকের সংজ্ঞাই হল মূর্তি, অর্থাৎ রামবিলাস নামক ব্যক্তিটি সেলাম করে এসে দাঁড়িয়েছিল।

খাঁদুবাবু হুকুম জারি করেছিলেন—লক্ষ্মী বাড়িউলীর কাছে যা। বলবি, কর্তা পাঠিয়েছে। হুকুম, কাঞ্চন মেয়েটার আর সাধনবাবুর উপর জুলুম চলবে না। উনি পাঁচশো টাকা দেবেন। বাস্। আর লীলাকে বাবু অন্য বাড়িতে নিয়ে গিয়ে রাখবেন তাও বলে দিলাম। আপনি.

লীলাকে অন্য বাড়িতে রাখবেন। এক বাড়িতে কাঞ্চনের ঘরে যেতেন আপনি, এখন লীলার ঘরে যাবেন, সেটা ভাল দেখাবে না। হ্যাঁ বিলাস, বলে দিবি, ফের যদি ও বাবুকে চিঠি লেখে, শাসায় তো আমি দেখব। যান বাবু, নিশ্চিন্তি আপনি। লীলাকে মনে ধরেছে, এখন লীলা করুন।

বাবু উঠল। খাঁদুবাবু বললেন—ও-ঘরে পাঁচ মিনিট বসে যাবেন। আরও কিছু বলব।

বাবু ও-ঘরে যেতেই সুদর্শনকে বলেছিলেন খাঁদুবাবু—বাবা মহারাজ, চিড়িয়াখানায় সে পাখি কোথাও নেই বাবা। যে পাখির বাসা নেই, যে শুধু আকাশে ওড়ে তার খোঁজ ব্যাধে পায় না। সে পাখি অনেক উপরে ডানা মেলেছে বাবা। ডানা ভেঙে কোথাও কোন সাগরে সমুদ্রে পড়ে থাকলে সমুদ্রের তলায় গেছে। তুমি ব্রাহ্মণ, আমি কায়স্থসন্তান—বয়সে বড় হলেও তুমি আমার কাছে দেবতা, তুমি ঈশ্বর খুঁজতে বেরিয়েছিলে, আমি মিথ্যে বলি নি।

সুদর্শন একটা দীর্ঘনিশ্বাস ফেলে বলেছিল—তা হলে উঠি।

—না। বোস।

হেসে বলেছিল—বসে আর কী করব?

—জিজ্ঞেস করছি, গিয়ে কী করবে?

—বাসায় যাব।

—না। তা বলি নি। আরও খোঁজ করবে?

—না। আপনার কথায় আমার এটুকু বিশ্বাস হয়েছে যে, সে এখানে নেই। অন্তত হিন্দুপাড়ায় নেই। হয়তো কলকাতাতেও নেই। সে তো ওই ধাক্কায় আবার সেই তাদের ওখানে গিয়ে থাকতে পারে। অন্তত জাত দিয়েও ঠাঁই কিনতে পারে।

—তুমি বাবা একেবারে নাস্তিক হয়ে গিয়েছ। তা বেশ আরও খোঁজ করব, কী বল?

—না। দরকার নেই।

—তা হলে আমি জিজ্ঞাসা করছি—খোঁজ তো শেষ হল, হাতে তোমার টাকাও আছে, অবশ্য অনুমান। এই বিপ্রপদ ব্যাটাও বলে গেছে আমাকে ইশারায়। মানে আমি যাতে মোচড় দিতে পারি। বেটাকে কষে ধমক দিয়েছি। বেটা জানে না—খাঁদুবাবুও ভালবাসতে জানে। তোমাকে ভালবেসেছি বাবা। তা এখন লজ্জা কোর না, দিল খুলে আমাকে বল তো—সংসারে ভোগ করতে চাও; তা কী করবে? বিয়ে করবে? ভাল পাত্রী—

—না।

—তবে?

—সে ভেবে দেখব পরে।

—ভাল। কিন্তু কিছু কাজকর্ম তো করবে?

—হ্যাঁ, তা করব।

—কী করবে? লোহার ব্যবসা করবে? দেখ, বাবুটিকে বসিয়ে রেখেছি। বড় ব্যবসাদার—ও ইচ্ছে করলে মাসে দুশো পাঁচশো রোজগার করিয়ে দিতে পারবে, খেয়াল হলে হাজার টাকাও পারে। আমার কাছে ওর টিকি বাঁধা। মানে, দু মাস চার মাস অন্তর মেয়েছেলে বদল করে। আমার কথা ও অমান্য করবে না।

অভিভূত হয়ে গিয়েছিল সুদর্শন। বলেছিল—আপনাকে যে কী বলব আমি ভেবে পাই নে।

—কী বলবে? কিছু না। তোমার মত শক্ত মানুষ আমি ভালবাসি। তাই যদি কিছু করে দিতে পারি, কিছু যদি হয় আমার কথায়, খুশী হব আমি। মধ্যে মধ্যে এস; আমার তো বিদ্যে-সাধ্যি নেই—তবে দিয়েছি অনেক, ঠকেছি অনেক, পেয়েছিও অনেক। তবে তা আমি ঠকিয়ে পাই নি বাবা, জোর আছে, আদায় করেছি আপন জোরে। ব্যবসা কর। ইচ্ছে হয় পরে বিয়ে কোর, তবে আর বিয়েতে সুখ পাবে না। সে মেয়ে যা তোমাকে এ ক'মাসে দিয়ে গেছে, তা আর কেউ দিতে পারবে না। বিয়ে না করে থাক, খুব ভাল। ইচ্ছেমত দেহের কামনা মেটানো—সে তোমার হোটেলে খাওয়ার সামিল। ইচ্ছে হয় মিটিয়ে নেবে। বাস্। নাস্তির পথে চলেছ, ও ছাড়া পথ কই তোমার? আমার মুখে খারাপ লাগছে হয়তো, কিন্তু একালের বড় বড় পণ্ডিতকেই জিজ্ঞাসা কোর—তারাও বহুজনে তাই বলবে। যার ঘর নেই সে হোটেলে থাকে, হোটেলে খায়। যার সংসার নেই তার দেহের ক্ষিদেও এমনি করে মেটায়। তবে বাবা, মরণকালে অন্ধকার। সে ভীষণ ভয়ঙ্কর বাবা! মহা ভয়ঙ্কর। জানি না, মুখ্যু মানুষ তো, তাই আমার মনে হয়। • আর মুন্নিও তাই বলে গেছে। সেই চাঁড়ালনী গো। জান তো, এক চাঁড়ালনীকে নিয়ে আমি ভেগেছিলাম। সে তখন বিছানায় পড়ে। বাতব্যাধি হয়েছিল, মাস কয়েক পড়ে ছিল বিছানায়। আমার তখন ক্ষিদের আর শেষ নেই। এসব পাড়াগুলো চষে বেড়াই। হাতে টাকা অনেক। জুড়ি গাড়ি। আর গায়ে অসুরের শক্তি। তা সে আমাকে বলেছিল—"মুখপোড়া, শেষকালে অন্ধকারের পথ ধরলি? মরণ! আমি তোকে ভালবেসে ভজে কুল পেলাম, আর তুই ভালবেসেও বাসতে পারলি নে, সুধা খেয়েও ক্ষুধা মিটল না! রাক্ষসের মত খাই-খাই করে ছুটে বেড়াচ্ছিস! কপাল রে! কপাল! আঃ, আর তো কিছু নয় রে, মরবার পর সব অন্ধকার হবে তোর। হাঁ করে গিলবে।" তাই বিশ্বাস করি আমি। তা এসব বিশ্বাসের কথা নয়। পণ্ডিতেরা বলে সব মিথ্যে। যা ভাল লাগে কর। তোমাকে আমার ভাল লেগেছে, তোমার মনের পথ তো করে দেবার সাধ্যি নেই। তবে সংসারের রুজি-রোজগারের পথে যা পারি করে দি।

তা করে দিয়েছিলেন খাঁদুবাবু।

লোহাওলা—হার্ডওয়ার মার্চেন্ট সাধনবাবু সত্যই মস্ত লোক। বিলেত থেকে মাল এনে কারবার করে। সালকেতে নিজের একটা কারখানা আছে। কারবার লক্ষ লক্ষ টাকার। তিন পুরুষের কারবারী। বাস মফঃস্বলে, জমিদারিও আছে। হুঁশিয়ার লোক। আর নারী নিয়ে নেশা—এও দু পুরুষের। সিধুবাবুর একটা রোগ ধরেছিল, দেশ থেকে নারী সংগ্রহ করে কলকাতায় এনে রেখে তাকে কিছুদিন ভোগ করে আবার নতুন পেলেই তাকে ছেড়ে দিত। সে কাঁদত কিছুদিন, তারপর পড়ে যেত আর কারও চোখে। নারীদেহ নিয়ে ব্যবসায়ের পথ যতদিন খোলা ততদিন রূপ আর যৌবনের মূলধনটুকু থাকা পর্যন্ত দেউলে বড় কেউ হয় না। তখন দেউলে হওয়ার পথ একমাত্র ভালবাসার পথ।

খাঁদুবাবু বলতেন—তা বাবা অডিটারের মত থাকে, হিসেব রাখে বাড়ির বাড়িউলী। সে হুঁশিয়ার করে, শাসন করে।

যাই হোক, এই পথেই সাধনবাবু বিপদে পড়ল এক বাড়িউলীর পাকে। বাড়িউলী একটা মেয়েকে পরামর্শ দিয়ে দিলে উকিলের চিঠি। দাবি অনেক। তখন সাধন এসে পড়েছিল খাঁদুবাবুর কাছে। একবার নয় বার বার, এবার নিয়ে তিনবার। এবারের মেয়েটা ওর বাড়ির

সামনে গিয়ে বসে থাকে। চিঠি দেয়। আর একই বাড়িতে যে একটা নতুন মেয়ের ঘরে সাধনবাবু যায়, সেখানে গিয়ে তুল-তামাল করে। দেহব্যবসায়ের বাজারেও নিয়ম আছে। সেখানে নাকি এক ঘরে বার-কয়েক গেলে অন্য ঘরে যাওয়া নিষিদ্ধ। সাধনবাবু আবার এসেছে খাঁদুবাবুর কাছে।

খাঁদুবাবু সঙ্গে সঙ্গে সাধনবাবুকে ডেকে বলে দিলে—একে আপনার হাতে দিলাম। এর উপকার করলে আমার উপকার করা হবে বাবু। লোহার বাজারে ব্যবসা করবে, আপনি একটু নজর রাখবেন। আর সাহস আছে, শক্তি আছে—আপনার সহায় হবে।

সাধনবাবু বললে—এর আর কথা কী! কাল থেকে আপিসে আসবেন আপনি।

## সুদর্শনের কথা

ওই খাঁদুবাবু আমাকে স্নেহের বশে ভালবেসে সাধনবাবুর পৃষ্ঠপোষকতা জুটিয়ে দিলেন। এই প্রথম ঘটনা শিবনাথ। আমাদের দেশের ধনী লোক আর ধন-সঞ্চয়ের পন্থা—সমস্তটার নগ্ন রূপ আমি দেখতে পেলাম। তারই সঙ্গে প্রকট হয়ে উঠল এদের স্বরূপ। এমন কুৎসিত রূপ আমি আর দেখি নি। সাধনবাবু, ওই সোনার রাধা-চোরটা যাদের বাড়ি পুরুত ছিল, তাদের প্রকৃতির লোক। ওর বাড়িতে ঠাকুর আছে পিতৃপুরুষের—তাদের সেবা ভার মনে করে, সাহেব-সুবোর পায়ে তেল দেয়, ঠাকুর-পার্বণের খরচ কমিয়ে বড়দিনে সাহেবদের ডালির বরাদ্দের টাকা বাড়ায়, বাগান-বাড়ি যায়, বিবাহ করে মন্ত্র পড়ে, ভগবানের নাম নিয়ে ব্যভিচার করে, ভগবানকে মানে না বলে আধুনিকত্ব জাহির করে, বিপদে পড়ে কালীঘাটে পুজো দেয়, আইনকে মানে না—ভয় করে, আইনের ফাঁকে পরস্পরকে ফাঁকি দেয়; তবে একটা জিনিস জানে; সেটা হল—কেমন করে জোট বেঁধে জিনিসের দর বাড়িয়ে সাধারণ মানুষকে শোষণ করতে হয়। জগৎ এবং জীবন সম্পর্কে কোন সন্ধানই নেই, কোন কৌতূহলই নেই। যাবৎ জীবেৎ সুখং জীবেৎ। হেসে নাও দুদিন বই তো নয়—এই হল জীবনমন্ত্র। বুদ্ধিমান জন্তুর জীবন।

একবার গঙ্গার ঘাটে এক ধনীপুত্রের পিতার শবদাহ দেখেছিলাম। খাটে চড়িয়ে গরমের দিনে বুড়োর শব ঢাকা দিয়ে বহু লোক ও নামসংকীর্তনের দল নিয়ে এসে প্রচুর মদ্যপান করে, পিতার মুখাগ্নি করে, স্নানান্তে আয়না সামনে রেখে কেশ-প্রসাধন করতে করতে বিলাপ করছিলেন—"বাবা আমার বলে গেছে, ওরে, তোর টেরি-না-কাটা চেহারা দেখলে আমার প্রেতাত্মা অশান্ত অস্থির হবে, তুই টেরি কাটিস, আর মাথা কামাস নে।" এরা তাই। এরা সেই ঈশ্বর-পিতার মৃতদেহ আগলে ধরে বলছে—বাবা মরেছে! আবার কী? বাবা বড় লোক ছিল হে। তবে মরেছে ভাল হয়েছে। কারণ মরাই তার উচিত ছিল। এবং মরেছে সে অনেকদিন। শিবনাথ, সকলে অবশ্য তা নয়; হিমালয়ে, নেই যে ঈশ্বর—তাঁর সন্ধানী পরম পবিত্র মানুষ আমি দেখে এসেছি, সংসারেও দেখেছি। আছে, সাধারণ মানুষের মধ্যে প্রচুর আছে। গৃহস্থ কৃষক বাউল ভিক্ষুক, এদের মধ্যে অনেক আছে। কিন্তু এরা, এই বাবুরা তাই। হাজারে নশো নিরেনব্বুই তাই।

আমি ঈশ্বর মানি না, সুতরাং কোন নীতি-ন্যায়, যা মানুষ গড়েছে, তা তখন আমি মানি

না। কিন্তু এই না-মানা আমার একটা সন্ধান। এর মধ্যে আমার আমি সব চেয়ে বড়। তাকে কারুর কাছে খাটো ছোট করতে পারি না। আমার কথা তুমি বুঝতে পেরেছ শিবনাথ? আমি বলছি, এই কিছু না-মানা, কাউকে না মানার মধ্যে আমার একটা আকূতি আছে, যন্ত্রণা আছে; এদের তার এক বিন্দু নেই।

আমার কাছে স্বার্থ শব্দের অর্থ বড় পবিত্র। এর অর্থ, আমার স্বকীয় অর্থ, আমার ব্যাখ্যা অর্থাৎ আমার অস্তিবোধ—অস্তিত্ব, আমার চৈতন্যের প্রতিষ্ঠা। আর এদের স্বার্থ শব্দের অর্থ, যে-কোন উপায়ে সঞ্চয়, ওই সঞ্চয়েই ওদের অস্তিত্ব নির্ভর করে। এদের জৈব চেতনা আছে, আর কিছুই নেই। তাই এরা মুহূর্তে উদ্ধত, মুহূর্তে পদানত, স্তাবক।

এদের সঙ্গে কি আমার বনে? তাই বনে নি।

সে ঘটনা পরে। তার আগে—ঠিক তার একদিন পর, একটা ঘটনা সন্ধ্যাবেলা ঘটল। আগেরটা আগে বলি। সেদিন খাঁদুবাবুর কাছ থেকে ফিরে আর বিপ্রপদর ওখানে যাই নি। নীলাকে আর পাব না—এ কথায় বুকের মধ্যে আগুন জলেছিল, কি বুক ফেটে বেদনার জলধারা উৎসারিত হয়েছিল জানি না। তবে জল হলে তা লবণাক্ত এবং উত্তপ্ত। সারারাত ঘুমোই নি। কী করে যে আমার ঈশ্বরবিশ্বাস আর নীল এক হয়ে গিয়েছিল, তা বলতে পারব না। সে এক মহা যন্ত্রণা। তার মৃতদেহটা পেলে যে খুশী হই; এবং তা পেতে চাই কোন অহিন্দু বস্তির দেহ-ব্যবসায়ের কুৎসিত হাটে।

পরের দিন সকালে মাথা ভার হয়ে ছিল, বসে ছিলাম; নিজেই চা করে খেয়েছি। হঠাৎ দরজায় কড়া নড়ল।

ঠিকে-ঝিটা দরজা খুলে দিল। কয়েক মুহূর্ত পরেই আমার ঘরের দরজায় হাসিমুখে দাঁড়াল শান্তি।

শিবনাথ, আমি মিথ্যাবাদী নই। মিথ্যা বললে পাপ হয় বলে নয়, বলতে আমার অহঙ্কারে বাধে। আমি বিরক্ত হয়েছিলাম মনে মনে। অবশ্য ক্ষণেকের জন্যে। কিন্তু পরম স্নেহভরে সে বললে—তুমি এমনি ভাবে আমাকে পর ভাব?

ম্লান হেসে বললাম, কেন?

—কেন? কাল তুমি আমার ওখানে গেলে না কেন? আমি ভেবেছিলাম তুমি বড়-লোকের সঙ্গ পেয়েছ তাই বোধ হয় তার সঙ্গে চলে গেছ। আমাদের ভুলে গেছ এক মুহূর্তে। আজ সকালে তবু থাকতে পারলাম না। এসে দেখছি, তুমি সাধনবাবুর সঙ্গে যাও নি, নলিনীর জন্যে কেঁদেছ। চোখ মুখ বলছে তোমার। 'না' বোল না। সারারাত ঘুমোও নি বোধ হয়, না?

সংসারে ঈশ্বর নেই—না থাকুন; ধর্ম মিথ্যে—হোক মিথ্যে; কিন্তু হৃদয়কে অস্বীকার করা যায় না। বুদ্ধিমানের কাছে হৃদয়-ধর্ম-মমতা-স্নেহ যতই নির্বুদ্ধিতা হোক, যতই হাস্যকর ব্যঙ্গের বিষয় হোক, যতই পশুজীবনের জের অঙ্কের হিসাবে প্রমাণিত হোক, ওর প্রভাব কিন্তু রাসায়নিক ক্রিয়ার মত অমোঘ। বুদ্ধি দিয়ে যতই ওকে ব্যারাজ-বাঁধা নদীর মত বেঁধে রাখ, আকাশে অবোধ প্রকৃতি যেদিন মেঘ হয়ে প্রবল বর্ষণ ঢালবে, সেদিন তার লক-গেট দুটো-চারটে ভাঙবেই, অথবা ব্যারাজ ছাপিয়ে সে জলপ্রপাতের বেগে নিজের গতিপথে ছুটবে। এই বিরাট সৃষ্টিতে মানুষের জীবনে পরম দুঃখে, পরম সুখে কাঁদতে পারাটাই তার বড় প্রমাণ। নাস্তিবাদী পণ্ডিতেরা, বুদ্ধিবাদীরা, একালের সভ্যজনেরা কান্নাকে বলেন দুর্বলতা। আমিও নতুন জীবনে কাঁদতে চাই নি। কান্না এলে নিজেকে ধমকেছি। তোমার কাছে প্রকাশ করে বলি,

রবীন্দ্রনাথের একখানি গান শুনে একদিন মনে মনে ব্যঙ্গ করেছি :

"এতদিনে জানলেম, যে কাঁদন কাঁদলেম, সে কাহার জন্য।
ধন্য এ জাগরণ, ধন্য এ ক্রন্দন, ধন্য রে ধন্য।"

যাক গে। গোড়ায় বলেছি, আবার বলি—আয়ু স্বল্প, বিঘ্নও অনেক। আমার সেলের সামনে সেন্ট্রিটা মাঝে মাঝে বিঘ্ন-সৃষ্টি করছে। মধ্যে মধ্যে কথা বলতে চেষ্টা করছে। আমার উপর কী জানি কেন একটা ভক্তি হয়েছে ওর। বোধ করি শুনেছে আমি একসময় সন্ন্যাসী হয়েছিলাম। দাঙ্গার মধ্যে আমার কীর্তিকলাপ শুনেছে। মধ্যে মধ্যে জেল-সুপার আসেন। গল্প করে জানতে চান আমার কথা। দুটো টিকটিকি আছে, তারা খেলা করতে করতে, মারামারি করতে করতে কখনও ছাদ থেকে মাটির উপর পড়ে থপ করে। কখনও আমার অত্যন্ত কাছে এসে কালো পুঁতির মত চোখ দুটো মেলে চেয়ে থাকে। কখনও কখনও আসে দু-একটা চড়াইপাখি। তাদের সঙ্গেও ভাব হয়েছে আমার। মধ্যে মধ্যে ভেসে আসে কয়েদীদের কোলাহল। বিঘ্ন অনেক। মন তখন ছুটে যায়। মধ্যে মধ্যে আকাশের টুকরোর দিকে চেয়ে ভাবি, আমার মত কত মানুষের আত্মার এই মর্মান্তিক যন্ত্রণা ওই আকাশের নীলে পুঞ্জীভূত হয়ে আছে। রেডিয়োর মত কোন যন্ত্র একদিন আবিষ্কৃত হবে, তার মাধ্যমে মানুষ শুনবে সেই যন্ত্রণার মর্মবাণী। জীবনের মানে কী? হে দুর্জ্ঞেয়, নিজেকে জ্ঞাত কর। হে অদৃশ্য, নিজেকে প্রকট কর। তার মধ্যে বুদ্ধের বাণীও ধ্বনিত হবে, ক্রাইস্টের কথা শুনতে পাবে মানুষ, মহম্মদের কণ্ঠস্বর ধ্বনিত হবে; কিন্তু তার সব ডুবে যাবে এই আত্মার কাতর প্রশ্নের মধ্যে। কারণ তাঁদের শোনা কথায় আমার আত্মা তাকে দেখে তাকে অন্তরে বা বাহুবন্ধনে পেয়ে জ্ঞাত হবার তৃপ্তি তো পায় না। তাই তাঁদের বাণী আছে—সে শুনেও মানুষ কাঁদে। বলে, জ্ঞাত কর।

যাক গে। থাক্ ওসব কথা—'আয়ু স্বল্প। সময় নাহি রে।' কথা কটাই বলে নিই। সেদিন ওই কথা কটি বলতে বলতে শান্তির চোখ ফেটে জল বেরিয়েছিল। ওই ক-ফোঁটা চোখের জলের কথা মনে হয়ে আত্মসংবরণ করতে পারলাম না। এত কথা লিখে ফেললাম। লিখে ফেলেছি, সময় গেছে, কাগজ গেছে, কালি গেছে, তাকে আর কাটলাম না। থাক্ পড়ো। পড়ে হেসো। যদি কাঁদ, তবে আমি কিছু বলব না, কিন্তু লোকে হাসবে। বিংশ শতাব্দী হাসির যুগ, কান্নার নয়। পণ্ডিতেরা বুদ্ধিমানেরা কঠিনতম দুর্ঘটনাতেও রসিকতা করতে চান, হেসে উড়িয়ে দিতে চান।' অবশ্য যুক্তি অকাট্য—কান্নায় তো দুঃখভোগ, আত্মনির্যাতন। যা হয়েছে, তা তো ফিরবে না। আত্মনির্যাতনে, দুঃখভোগে কী লাভ? তবে হ্যাঁ, চোখের জল ফেললে যদি সম্মুখের কঠিন পথ নরম হয় তো চোখের জল ফেল। প্রচুর করে ফেল—জনসাধারণকে ডেকে তাদের সামনে।

তবে এতই যখন বললাম তখন আর দুটো বাজে কথা বলে নিই। হ্যাঁ, জীবনে দুটি লোকের কান্না অর্থাৎ চোখের জল চোখে দেখেছি। মনে হয়েছে, এ চোখের জল যদি ধরে রাখত কোন ব্রহ্মা কমণ্ডলুতে, তবে নূতন গঙ্গার সৃষ্টি হত। প্রথম—তখন আমি সন্ন্যাসী, ফিরছি পুরী থেকে খড়্গপুরে। এসে শুনলাম, হিজলী বন্দীশালায় গুলি চলেছে। মারা গেছেন দুজন কর্মী, সন্তোষ আর তারকেশ্বর। কলকাতা থেকে নেতারা এসেছেন, শবদেহ নিয়ে যাচ্ছেন কলকাতা। নেমে পড়েছিলাম দেখবার জন্য। দেখেছিলাম, একখানা ওয়াগনে মৃতদেহ দুটির পাশে উপবিষ্ট সুভাষচন্দ্রকে। সে এক আশ্চর্য মূর্তি। বিষণ্ণ উদাসীন—যেন বর্ষার মেঘমেদুর আকাশ, তারই মধ্যে মাঝে মাঝে চোখের দৃষ্টিতে বজ্রগর্ভ বিদ্যুচ্চমক। চোখে জল দেখেছিলাম। দুটি ধারা, বোধ করি নারদসঙ্গীতবিগলিত বিষ্ণুর স্বেদবিন্দুর মত, আপনা-আপনি বেরিয়ে এসেছিল।

আর দেখেছিলাম দাঙ্গার সময়। তখন আমি বিংশ শতাব্দীর ভয়ঙ্কর মানুষ; নিজে কাঁদি নে, কাঁদতে দেখলে অবজ্ঞা হয়; ব্যঙ্গ আমি করি নে, ওটা আমার স্বভাব নয়। তখন দেখে-ছিলাম আগুনের চোখে জল। দাঙ্গা নিবারণ করতে গিয়ে শচীন মিত্তির, স্মৃতীশবাবু, সুশীলবাবু তিনজন যেদিন ছুরে খেয়ে মারা গেছেন—সেদিন বেলেঘাটায় এক অতর্কিত মুহূর্তে আকস্মিক ভাবে দেখেছিলাম গান্ধীজীর চোখে দু ফোঁটা জল। আমি কঠিন বিরূপতা নিয়ে শান্তিবাদী গান্ধীজীকে দেখতে গিয়েছিলাম। বিতৃষ্ণার সঙ্গে দেখছিলাম। হঠাৎ ওই দু ফোঁটা জল আমার দৃষ্টিতে যেন সমুদ্র হয়ে উঠল। এই দুজনের চোখের জল দেখে বিস্ময়ে আনন্দে অভিভূত হয়েছি; এ আমার অক্ষয় স্মৃতি। আর একজনের অশ্রুর কথা কল্পনা করতে পারি। রবীন্দ্রনাথের। তাঁর গান শুনে যে, অবাধ্য অশ্রু আমার মত পাথরের চোখ ফাটিয়ে বেরিয়ে আসে। তা হলে একান্ত নিরালায় তিনি কি কাঁদেন নি? রবীন্দ্রনাথকে দেখেছি। দূর থেকেই। তাঁর চোখে অশ্রু আমি কল্পনা করতে পারি। করতে গেলেই কী জানি কেন নীলকে মনে পড়ে যেত। আমি পাগলের মতই স্পষ্ট সোচ্চারে 'দূর দূর' করে উঠতাম। অথবা 'আঃ!' বলে উঠতাম।

যাক। ঘটনার কথা বলি।

সেদিন শান্তির চোখে ওই কয়েকটি ফোঁটা জল দেখে সেই মুহূর্তে আমি বিগলিত হয়ে গিয়েছিলাম। সেই মুহূর্তে নির্বোধের মত হয়তো কারও চোখ থেকে এমনি কয়েক ফোঁটা চোখের জলের গোপন কামনা আমার অন্তরে ছিল।

একটা দীর্ঘনিশ্বাস ফেলে বলেছিলাম, দুঃখ যে একান্তভাবে আমার। তোমার সুখের ঘরে আমার দুঃখ নিয়ে যেতে মন চায় নি। শান্তি খানিকটা হেসেছিল। খিলখিল হাসি নয়; এ হাসি সেই হাসি, যে হাসি দেখলে যে দেখে তার অন্তরটা কেঁদে ওঠে।

আমি বলেছিলাম, না না। আমি তোমাকে পর ভাবি নে শান্তি। তবু সে আমার বড় নিজস্ব।

সে বলেছিল—হয়েছে। এখন ওঠ।

—কোথায়?

—আমার ওখানে। খাওয়া-দাওয়া ওখানেই করবে। ওখানেই দু-চার দিন থাকবে। এখানে কোথায় কী হচ্ছে জানি নে। তবে আজ তোমায় ছেড়ে যাব না। ওঠ।

উঠেছিলাম। সে বলেছিল—এসব একটু সামলে রেখে চল। সব যে আলগা পড়ে রইল।

বলেছিলাম, কী আর আছে? কিছু নেই।

একটা ব্যাগে সামান্য কাপড়-জামা নিয়ে বেরিয়েছিলাম, তার সঙ্গে ব্যাঙ্কের চেক-বইটা।

পথে বিবরণ শুনেছিলাম। গতকাল বিপ্রপদ গিয়েছিল খাঁদুবাবুর কাছে। খাঁদুবাবু তখন মৌজে ছিলেন, মদ খাচ্ছিলেন। বিপ্রপদকে বসিয়ে মদের প্রসাদ দিয়ে সব বিবরণই বলে-ছিলেন। বলেছিলেন—ভাল ছোকরা, ভাল লেগেছে আমার। উসকো হম রাজা বনা দেগা।

বিপ্রপদ মাতাল হয়ে ঘরে ফিরে বলেছিল—ছোড় দেও বাবা, সুদর্শনধারী মহারাজ কো বাত ছোড়ো মেরে ময়না, উ রাজা বন্ গিয়া। উ আর নেহি আয়েগা হামলোককা বাড়িমে। কাহে আয়েগা? খাঁদুবাবুকে নজরমে আ গেয়া, ভাগ্যি খুল গেয়া। শালা—বদমাশ—বেইমান!

শান্তি হেসে বলেছিল—আমার সুখের সংসার বলেছিলে ? এই আমার সুখের নমুনা। মদ খেয়ে মধ্যে মধ্যে যা করে! বলতে বলতেই খিলখিল করে হেসে উঠল আবার। এ সেই আদি অকৃত্রিম শান্তি। হেসে বললে—আবার এক-একদিন মাতাল হয়ে পায়ে ধরে—চণ্ডীদাস হয়ে ওঠে। বাপ রে বাপ!

শান্তির ওখানে খেয়েই সকাল সকাল সেদিন সেই সাধনবাবুর আপিসে গিয়েছিলাম। আপিসে সাধনবাবু আর এক মানুষ। কর্মচারীরা বলত, বাঘ। কিন্তু বাঘের সামনে আমার ভয় ছিল না। ভয় আমার নিজেরই ছিল না, তার উপর খাঁদুবাবুর লোক আমি। সাধনবাবু সেই দিনই আমার পৃষ্ঠপোষকতার নজির দেখাতে—একটা কারবারে দালাল হিসাবে আমাকে পাঁচশো টাকা পাইয়ে দিয়েছিলেন। টাকাটা পকেটে নিয়ে সন্ধ্যায় বাড়ি না ফিরে ফিরেছিলাম শান্তিদের ওখানে। মনের অবস্থা বিচিত্র। টাকা পেয়ে মনটা খুশীও বটে, আবার তিক্তও বটে। অবশ্য সাধনবাবু আমার সঙ্গে ঠিক অনুগৃহীতের মত ব্যবহার করেন নি, তবুও একটু তিক্ততা অনুভব করেছিলাম বইকি।

সাধনবাবুই আমাকে তাঁর গাড়িতে বিডন স্ট্রীটে নামিয়ে দিয়েছিলেন। গাড়িতে সাধনবাবু অন্য মানুষ। লীলার বাড়ি যাচ্ছেন। নতুন বাসার ব্যবস্থা হয়ে গেছে, চিত্ত তাঁর উৎফুল্লের উপর আরও কিছু—একেবারে উচ্ছ্বসিত। আমি জানি সব, সুতরাং আমার কাছে লীলার হাজার গুণ বর্ণনা করেও তৃপ্ত হচ্ছিলেন না। ক্ষণে ক্ষণে হাসিতে ফেটে পড়ছিলেন। বিডন স্ট্রীটে নামিয়ে দিয়ে হাত নেড়ে 'বাই বাই' করে চলে গেলেন। বিপ্রপদর দোকানে দেখলাম, সে নেই। সব থেকে বিচিত্র লাগল খদ্দেরদের মধ্যে এক মাড়োয়ারীকে দেখে। শুনলাম সে বাসায় গেছে।

বাসার দরজায় এসে থমকে দাঁড়ালাম। দরজাটা খোলা অবস্থায় ভেজানো। বাড়ির ভেতর শান্তির কণ্ঠস্বর শুনতে পেলাম। উত্তপ্ত কণ্ঠস্বর।

—না, দেব না। কিছুতেই দেব না। দোকানের টাকা ভেঙে তুমি বেশ্যাবাড়ি যাবে, মদ খাবে, আর দোকানের দেনার জন্য আমি গয়না দেব ?

বিপ্রপদ চাপা গলায় চিৎকার করে উঠল—আর তুই যে একেবারে সেজেগুজে কেলাস করতে গিয়ে নানান বন্ধুদের সাথে পিরিত করে আসিস ? এবার আবার বাড়িতে আরম্ভ করেছিস ওই সুদর্শনকে নিয়ে! আমি কিছু বুঝি না মনে করছিস ? তুই নিজে বলিস নি আমাকে—সুদর্শন তোকে জাপটে ধরে চুমু খেয়েছিল ? বলিস নি ? পুরনো পিরিত উথলে উঠছে! ওঃ! শোন্, ওর সঙ্গে যা করবি তুই কর্, ওর টাকা আছে, ওর কাছে হাজার টাকা নিয়ে আমাকে দে। মাড়োয়ারী এসে বসে আছে, নালিশ করেছে। নয় তোর গয়না দে। আমার সাফ কথা। নইলে তোকে আমি গুণ্ডার হাতে বেচব।

তারপর বিপ্রপদর সে কী কুৎসিত অশ্লীল কথা!

আমার মাথায় আগুন জ্বলে গেল। আমি দরজা ঠেলে বাড়িতে ঢুকে সন্তর্পণে দরজার খিল বন্ধ করে ঘরে গিয়ে ঢুকলাম। বিপ্রপদ একবার চমকে উঠেই বলে উঠল—এই যে নাগর এসেছেন!

মুহূর্তে আমি তার ঘাড় চেপে ধরে উঁচু করে তুলে মাটিতে আছড়ে ফেলে দিলাম।

চিৎকার করতে যাচ্ছিল, আমি এগিয়ে যেতেই চুপ করলে। তার দাঁত ভাঙার কথা সে ভোলে নি। তার উপর আমার স্বাস্থ্যেই আমার শক্তির পরিচয় ছিল। সে পরিচয় বোধ করি সেই মুহূর্তে নগ্ন ও নিষ্ঠুর ভাবে ফুটে উঠেছিল আমার চোখে। আমার পকেট থেকে পাঁচশো

টাকা তার'দিকে ছুঁড়ে দিয়ে বললাম, এই পাঁচশো আজ নিয়ে যা। কাল পাঁচশো পাবি।

শান্তিকে কাছে টেনে নিয়ে বললাম, ওকে আমি নিয়ে নিলাম, ওর সঙ্গে তোর কোন সম্বন্ধ রইল না। তুই তো ওকে বেচতে চাচ্ছিলি! আমি কিনলাম।

শান্তি দুই হাতে আমার গলা জড়িয়ে ধরে ফুঁপিয়ে ফুঁপিয়ে কেঁদে উঠল।

বিপ্রপদ মার-খাওয়া কুকুরের মত বেরিয়ে গেল।

সে রাত্রির মধ্যে ফিরল না।

আমি সে রাত্রে মদ খেয়েছিলাম। মদ ছাড়া চিত্ত আর সেই উন্মত্ততায় উন্মত্ত হচ্ছিল না, যে উন্মত্ততায় বাহির ভিতর সকল জগতের সব কিছুকে তুচ্ছ করা যায়, ফুৎকারে উড়িয়ে দেওয়া যায়। মদ বিপ্রপদর ঘরেই ছিল। বের করে দিয়েছিল শান্তি। মদ খেয়ে আমি খুশী হয়েছিলাম। এর আগে এক তান্ত্রিকের কাছে তন্ত্রসাধনায় মদ খেয়েছি। তারপর তন্ত্রের সঙ্গে মদও ছেড়েছিলাম। নতুন নাস্তিকতাবাদের জীবনে মদ খেতে চাচ্ছিলাম; কারণ ওটা একটা নাস্তিবাদের অঙ্গ। তোমার শরীরে না কুলোয় তুমি খাবে না। অন্যথায়—যে নাস্তিক্যবাদী সে সংস্কার দিয়ে তৈরী করা মরালিটির প্রতিবাদের জন্যও মদ খাবে।

মদ খেয়ে খুশী হলাম।

ওঃ, সে কী রাত্রি!

সে এক উন্মত্ত রাত্রি শিবনাথ!

পরদিন প্রভাতটা ছিল আশ্চর্যক্রমে মেঘাচ্ছন্ন, ম্লান। আমার মনে তারই ছায়া পড়েছিল, অথবা আমার মনের ছায়া মেঘাচ্ছন্ন প্রভাতটি ম্লান করে আমার সামনে প্রতিভাত হচ্ছিল, তা জানি নে। শান্তি তখনও আমাকে জড়িয়ে ধরে ঘুমিয়ে আছে। আমার মাথায় একটা যন্ত্রণা হচ্ছিল। রাত্রে মদ্যপানের প্রতিক্রিয়া।

তখন ফাগুনের শেষ। শীতটা যেতে যেতে বর্ষণকে আশ্রয় করে অকস্মাৎ গাঢ় হয়ে উঠেছে। আমি ঘুমন্ত শান্তির দিকে চেয়ে বিস্ফারিত দৃষ্টিতে তাকিয়ে রইলাম। তারপর মনে হল, এ কী করলাম? মনে পড়ে গেল আর একদিন ঘুমন্ত শান্তির অর্ধ-অনাবৃত দেহ দেখেছিলাম। এরই মধ্যে শান্তি জেগে উঠেছিল। সে চোখ মেলে, আমার দিকে তাকিয়ে দু হাত বাড়িয়ে জড়িয়ে ধরে বলেছিল—বড় শীত। আর একটু শুয়ে থাক। এত সকালে উঠে করবে কী!

মাথার যন্ত্রণার উপর মনে সেই তিক্ত 'কী করলাম'-এর সুরের মধ্যে শান্তির প্রেমের সুর ভাল লাগে নি। বলেছিলাম, না।

সে তবু আবদার করে বলেছিল—জান, কাল রাত্রি আমার জীবনের কামনা পূর্ণ হওয়ার রাত্রি। সেই—সেই দিন থেকে মনে মনে তোমাকেই কামনা করে এসেছি। ওই ইতরটার সঙ্গে জীবন জড়িয়ে, ভেবেছিলাম জুড়োবে। জুড়োনো দূরের কথা দ্বিগুণ হয়ে জ্বলছে।

বলেছিলাম, না। মাথা ধরেছে।

সে হেসেছিল। বলেছিল—ধরবে না? কাল মদ কতটা খেয়েছ তার ঠিক আছে? সে যে একেবারে ঢকঢক করে। বলেই সে উঠে পড়েছিল। বুকের আঁচলটাও তোলে নি মাটি থেকে, আঁচলখানা টানতে টানতেই গিয়ে একটা অ্যাসপিরিনের বড়ি আর মদের বোতলটা এনে বলেছিল—ওইটুকু দিয়ে বড়িটা খেয়ে নাও।

আগে মদ খাই নি তা তো নয়, খেয়েছি; এক তান্ত্রিক সাধুর সঙ্গ করেছি ছ মাসের উপর;

কামাখ্যার পাহাড়ে। তখনও মাথা ধরেছে, তখন আরও খানিকটা খেয়ে মাথার যন্ত্রণার উপশমের পন্থা সাধুই বলে দিয়েছেন। এবার তার সঙ্গে অ্যাসপিরিন।

দেহ মন দুই অসাড় হয়ে গেল অল্প কিছুক্ষণের মধ্যে। সুস্থ হয়ে উঠলাম। স্নান করে সাধনবাবুর আপিসে গেলাম; যেতে খানিকটা দেরি হয়ে গেল। গিয়ে সাধনবাবুর আপিসে ঢুকে সেদিন অবাক হয়ে গেলাম। ডেটিন্যু ধীরেনবাবু বসে আছেন সাধনবাবুর সামনের চেয়ারে। চুলে অল্প পাক ধরেছে। সাধনবাবু তাঁর রূপোর সিগারেট কেসটা খুলে ধরে আছেন। ধীরেনবাবু একটা কর্ক-টিপ্‌ড্‌ সিগারেট ধরে তুললেন।

সাধনবাবু বললেন—পাঁচ মিনিট বাইরে ওদিকে বরং সেল্‌স্‌ ডিপার্টমেণ্টে বসুন। এঁর সঙ্গে কথাটা সেরে নিই।

কিন্তু ধীরেনবাবুই বললেন—না, না। তুমি বোস। তুমি তো সুদর্শন?

বললাম, হ্যাঁ।

—শান্তির কাছে তোমার কথা শুনেছি বলেই চট্ করে চিনতে পারলাম। আরে, তুমি নাকি ঈশ্বর-দর্শনে ব্যর্থ হয়ে, গেরুয়ায় আগুন ধরিয়ে ছাই করে ফিরে এসেছ? আজকাল মহা-বিদ্রোহী তুমি? গুড। গুড। বোস। হা-হা করে হেসে নিলেন খানিকটা; তারপর বললেন—কিন্তু এখানে কী ব্যাপার?

—উনি হার্ডওয়্যারের দালালিতে নেমেছেন।

—ভেরি গুড! তা আমার ওখানে এস না। শান্তিকে বললেই নিয়ে আসবে।

এতক্ষণে সংক্ষেপে উত্তর দিয়েছিলাম, চেষ্টা করব। সেই মুহূর্তেই ক্যাশিয়ার ঘরে ঢুকেছিল, সাধনবাবু বলেছিলেন—বাইরে চলুন। আমি যাচ্ছি। সঙ্গে সঙ্গে ধীরেনবাবুও উঠে গিয়েছিলেন। মিনিট দুয়েক পরেই সাধনবাবুই ফিরে এসে বলেছিলেন—এই হয়েছে এক নতুন উপদ্রব।

আমি কোন মন্তব্য করি নি। ওই লোকটিকে দেখে আমি প্রসন্ন হই নি। পাঁচ-ছ বছর আগের সেই স্মৃতি, সে আমার মুছে যায় নি। ঈশ্বর নেই—এই নাস্তিবাদের পথে চলতে শুরু করেও মনে হয় নি, ও আমাকে পথ দেখাতে পারে। কারণ ওর সকল উক্তির মধ্যে আমি চিরন্তন উচ্ছিষ্টের গন্ধ অনুভব করেছি। পুরোহিত পূজক যখন ঈশ্বরের কথা বলে তখন তার মধ্যে যেমন প্রচ্ছন্ন থাকে এই কথা যে, ঈশ্বরকে যা দিয়ে পূজা করবে সব প্রাপ্য ওর এবং তারও উপরে প্রাপ্য যৎকিঞ্চিৎ কাঞ্চনমূল্য, ঠিক তেমনি ধীরেনবাবুরা যখন নাস্তিক্যবাদী জগতে পথ দেখাতে চায় তখন তার মধ্যে দাবি থাকে দাসখতের।

সাধনবাবু চেয়ারে বসে আমাকে জিজ্ঞাসা করলেন—চেনেন নাকি ওঁকে?

—চিনি। আমাদের গ্রামে ডেটিন্যু ছিলেন।

—হুঁ। ছাড়া পেয়ে এবার শ্রমিক সংগঠন করছেন। আমার একটা কারখানা আছে সালকেতে—সালকে ওঁর এরিয়া। মাসে পঁচিশ টাকা প্রণামী নিয়ে থাকেন; এবার তিরিশে উঠল। গত মাসে খুব হাঙ্গামা লাগিয়েছিলেন। আবার উনিই মেটালেন। তার দরুণ পঞ্চমুদ্রা অধিক লাগবে এ মাস থেকে।

এসব খবর আমি জানতাম না তা নয়। আমি পড়াশুনা করার সময় শুধু ধর্মশাস্ত্রই পড়ি নি—হরিদ্বারে, কনখলে; এসব বইও কিছু পড়েছি। সে যুগের আলোড়ন-আনা বই হিটলারের 'মেইন ক্যাম্প'খানাও পড়েছি। রামকৃষ্ণ মিশনের এক তরুণ সন্ন্যাসীর কাছ থেকে চেয়ে নিয়ে পড়েছিলাম। বার তিনেক ঘুরিয়ে পড়েছি। গোড়ার পাতার প্রশংসাপত্র থেকে শেষের

ইনডেক্স পর্যন্ত। একটা প্রশংসপাত্র মনে আছে—"The whole of the political Hitler is in these brutally candid pages." কথাটা সত্য। শুধু 'মেইন ক্যাম্প'ই নয়, রুশ বিপ্লবের ইতিহাস পড়েছি; অনেক কাহিনীও শুনেছি অনেক শিক্ষিত সন্ন্যাসীর কাছে। দেশে শ্রমিক-কৃষক-আন্দোলনের কথাও কাগজে পড়ি। তখন জনকয়েক সন্ন্যাসী শ্রমিক ও কৃষক নেতা ছিলেন—তাঁদের দু-একজনকেও দেখেছি। কারুর নিন্দা আমি করি না, কিন্তু ও সবই রাজনৈতিক শক্তি নিয়ে কাড়াকাড়ি। ও তো বিংশ শতাব্দীতে মৃত ঈশ্বরের অধিকারের সিংহাসন নিয়ে কাড়াকাড়ি। কিন্তু একালের চরম প্রশ্নের উত্তর কোথায়?

আবার অকস্মাৎ নূতন করে পুরাতন প্রশ্ন সমস্ত মনকে নাড়া দিয়ে জেগে উঠল। জাগল ওই ধীরেনবাবুকে দেখে।

ধীরেনবাবুও নাস্তিক, আমিও নাস্তিক। আজ তবু ওর সঙ্গে আমি এক নই কেন? ওর সঙ্গে মনের কঠিন বিরোধ কেন? মনই উত্তর দিলে—না, ওর নাস্তিক্যবাদ আর তোমার নাস্তিক্যবাদ এক নয়। ওর নাস্তিক্যবাদ ওর গুরুস্থানীয় দলের নির্দেশে—প্রাচীন সমাজের নির্দেশে যেমন সেকালের লোকের নাস্তিক্যবাদের বিশ্বাস, একালে ধীরেনবাবুর নাস্তিক্যবাদের বিশ্বাস তাই। আমার মনের সেই প্রশ্ন তো নীরব হয় নি। ধীরেনবাবুর 'কিছু নেই' উত্তর শেষ উত্তর। আমার প্রশ্ন—যদি আছে তো সে কী? সে কই? যখন পাই না তখন যদি উত্তর হয়—নেই, অর্থাৎ কিছু নেই, তবে আমি কী—আমি কে—আমি কেন? কোথা থেকে এলাম আমি?

কে আমার পিতা? 'ত্বং পিতা নোঽসি।' সে 'ত্বং' অর্থাৎ তুমি কে? সে নেই তো—ডারুইনের মতানুযায়ী জন্তুর সন্তান আমি? অথবা স্বয়ম্ভূ? জন্তুই হোক আর স্বয়ম্ভুই হোক মানুষ—সেক্ষেত্রে মানুষের সঙ্গে মানুষের ভ্রাতৃত্ব কিসের? এই নতুন কালের জ্ঞাতুম্ ইচ্ছা ধীরেনবাবুদের থাকতেও নেই। কিন্তু আমার আছে। শিবনাথ, আমার মনের অন্তস্তলে আবার জেগে উঠল সেই অতৃপ্ত জিজ্ঞাসু মন। মানুষের বিশ্বাস-অবিশ্বাসের মধ্যেও, অনন্ত কাল জিজ্ঞাসা করেই চলেছে, বলে চলেছে—হে অজ্ঞেয়, নিজেকে জ্ঞাত কর। যার আজও কোন সিদ্ধান্ত মনঃপূত হয় নি, সেই অনন্তসন্ধানী মন জাগল ধীরেনবাবুকে দেখে। ওই পিতৃপিতামহের দেবোত্তরের সেবায়েত পাষণ্ড সাধনবাবুর দলে আমি যেমন নই, তেমনি ওই ধীরেনবাবুর দলেও নই। বাঘকে আমি সম্ভ্রম করি, শিবনাথ, কিন্তু দলবদ্ধ নেকড়েকে ঘৃণা করে দূরে থাকি। বাঘ তার ক্ষুধার প্রয়োজনে একটা জন্তু বা জীব মারে। দলবদ্ধ নেকড়ের ক্ষুন্নিবৃত্তির জন্য অনেক জন্তুর মাংসের প্রয়োজন হয়। ওরা প্রয়োজন হলে নিজেদেরই মেরে খায়, অন্তত যেগুলো আহত হয় তাদের মাংস ওরা খেয়ে ফেলে। আমি বাঘ হতে রাজী আছি, নেকড়ে হতে নয়।

অস্থির চিত্তে ফিরে এলাম। শান্তিদের বাড়ি থেকে নিজের ছোট ব্যাগটা হাতে নিয়ে চলে এলাম বাগবাজারের বাসায়। শান্তিকে সেদিন ভাল লাগল না। ধীরেনবাবুর সংস্রবের জন্য বোধ হয়। মনে পড়ল নীলকে। মনে হল নীলকে পেলে বোধ হয় শান্ত হতে পারব—উত্তর পাই বা না পাই। আহার-নিদ্রায় রুচি রইল না। বসে ভাবতে শুরু করলাম। রাত্রে গঙ্গার ধারে গিয়ে বসতাম।

অশান্ত মনে প্রশ্ন ধ্বনিত হত—ওই প্রশ্ন। কে আমি—কেন আমি? কোথা থেকে উদ্ভব আমার? কে আমার পিতা?

উত্তর নাই। উত্তর নাই। উত্তর নাই। তবে একটা সত্য খুঁজে পেলাম। গঙ্গার ধারে বসে যেন শুনতে পেলাম—যে প্রশ্ন সোচ্চারে সবল কণ্ঠে আমার মধ্যে ধ্বনিত হচ্ছে সেই প্রশ্ন

ওই অঞ্চলে সব—সব মানুষের মনে ক্ষীণভাবে ধ্বনিত হচ্ছে। বেশ্যাদের দেখেছি, চোরদের দেখেছি, ভণ্ডদের দেখেছি; ধার্মিক পণ্ডিত যারা সব তত্ত্ব জেনেছে বলে, আস্তিক, নাস্তিক—সবার দেখেছি—ওই এক প্রশ্ন মনের গভীরে ধ্বনিত হচ্ছে।

যারা অসাধারণ ধীরেনবাবুর মত তারা পাথর চাপা দিয়েছে। নিশি চোরের কথা মনে পড়ছে। সে আমার বাড়িতে শেষটায় অনুগতজনের মতই আসা-যাওয়া করত সে কথা লিখেছি আগে। আসত, বসে থাকত, এটা-ওটা করে দিত। আমি ব্যস্ত থাকলেও সে চুপচাপ থাকত। মধ্যে মধ্যে দেখতাম, আপনার মধ্যেই গভীর ভাবে মগ্ন হয়ে আছে। জিজ্ঞাসা করলে লজ্জিত হত, বলত, ভাবি মাশায়, একালে এই সব করছি, পরকালে কী হবে?

আমি সান্ত্বনা দিয়ে বলেছি—আর করিস নে। ভগবানকে ডেকে প্রায়শ্চিত্ত কর্।

হাতে একটা খড় বা কিছু নিয়ে কাটতে কাটতে বলেছে—আঁধার হলে যে থাকতে পারি না, মাশায়।

বলেছি—সেই সময় ভগবানের নাম করবি। বলবি—রক্ষা কর আমাকে।

সে বলেচে—কোথা, মাশায়? কিছুই হয় না ওতে। নিজের মনই বলে ওঠে, দূর শালা, কোথা পাবি ভগবান? মিছে কথা।

তারপর হঠাৎ প্রশ্ন করেছে—আচ্ছা বাবু, সত্যি বলেন দিকি, ইসবের মানে কিছু আছে? ইসব সত্যি?

বিরক্ত হয়ে বলেছিলাম—মিথ্যে মনে হয় তো খুশিমত পাপই করে যা।

সে বললে—তাই বা কি করে হবে, মাশায়? এই দেখেন, কাল আতে (রাতে) এক জায়গায় যাবার শলা ছিল। সকালবেলাতে দলের লোকও এয়েছিল। ঠিক যেন যাই। বুয়েচেন। তা দুপহরেই ভাবলাম মদ কিনে এনে রাখি। সন্জে বেলায় হাঁড়ি দরুনে মদ কিনব, অ্যানেক সাক্ষী থাকবে—সি ভাল হবে না। তা সরকার-দীঘির উপাশে পচাইয়ের দোকান। দীঘির ঘাট বরাবর গিয়েছি, ঘাটে রব উঠল—গেল—গেল—গেল। ছুটে ঘাটে গেলাম, দেখি ঘাটে যারা চান করছিল তারা 'হায় হায়, গেল, গেল' করছে। জন তিনেক জন (জোয়ান) ছেলে মাঝপুকুর পানে সাঁতার দিয়ে চলেছে। আর ঠিক মাঝখানে একটা ছেলে ডুবছে আর ভাসছে। মাশায়, কী হল—পড়লাম ঝাঁপ দিয়ে। মাঝখানে যখন গেলাম তখন আর ভাসছে না, ডুবেছে। যে তিনজন সাঁতার দিয়ে এয়েছিল তারা হাঁপাচ্ছে। দম পাবে কোথা? আমি ডুব দেলাম। এক ডুব দু ডুব তিন ডুবে পেলাম। তোললাম—পিঠে ফেলে চেঁচিয়ে বললাম—ঘড়াটড়া একটা দাও। ঘড়া নিয়ে এল। টেনে এনে পাড়ে তুললাম। পাক কতক ঘুরাতেই জল-বমি করলে—চেতন হল। ওরা নিয়ে গেল ডাক্তারের কাছে। আমি, মাশায়, মদ না কিনে ঘর ফিরে এলাম। আর বেরুতে মন হয় না। আর কী যে আনন্দ, মাশায়। তা হলে? পাপপুণ্যি নাই যদি তবে এমন ক্যানে হয়?

একটু চুপ করে থেকে বলেছিল—আবার ছাখেন, সে অ্যানেক দিন, একটা কুকুর আমার বাড়া ভাত খেয়ে দিয়েছিল। পরিবার ভাত দিয়েছে, আমি গাছ থেকে একটা লঙ্কা তুলেছি—খাব ভাতের সঙ্গে। ব্যাটা কোথায় ছিল এসে হাম হাম করে লেগে গেল খেতে। আমার কোরোধ্ চণ্ডাল জাগল—মেরে দেলাম একটা কাঠের চ্যালা কুড়িয়ে ব্যাটার মাথায়। বার দুই কেঁউ কেঁউ করে মরে গেল কুকুরটা। নাক মুখ দিয়ে ভল ভল করে রক্ত পড়ল। মাশায়, সাত দিন ভাত রোচে নাই। আজও কোথাও কুকুর কেঁউ শব্দ করলে পরানটো ছ্যাঁৎ করে ওঠে। ঘেউ করলে ভয় হয় না, বুয়েচেন।

কী বলব ? চুপ করে শুনছিলাম। নিশির তখনও শেষ হয় নি। সে বললে—আবার আতে ( রাতে ) যখন চুরি করতে যাই তখন ছামুতে যদি কেউ পড়ে আর পালাতে যদি না পারি তবে সে সময় তো অক্ষে থাকে না। মেরে দি। বুয়েচেন—ধরা পড়ার ভয় ছাড়া তারপর কিছুই মনে থাকে না। বুঝলাম না, মাশায়। তখন, মাশায়, মনে হয় সব মিছে। পাপপুণ্যি মিছে কথা। তখন ভগবান ছামুতে পড়লে তার মাথাতেই লাঠি বসাতে পারি। তাথেই তো জিজ্ঞাসা করলাম আপনাকে। আসল কথাটা কী বলেন দিকি! বুয়েচেন, বাবু, পরানটো মধ্যেমাঝে এমন হাঁকুপাকু করে যে মনে হয় কূলকিনেরা হারিয়ে আঁধারে ডুবে মরে গেলাম।

এমন চোর গুণ্ডা ডাকাত অনেক দেখলাম, শিবনাথ, এ জীবনে, যারা মধ্যে মধ্যে ভাবে কে ঈশ্বর, কোথায় ঈশ্বর, পাপপুণ্য আছে কিনা। শুধু তাই নয়, তারা ভাবে—কেনই বা তারা এল, কোথায় তারা যাবে। তারা প্রশ্ন করে—আকুলভাবে।

এই সময়—অর্থাৎ যখনকার কথা বলছি—যখন আমি কয়েকদিন গঙ্গার ধারে গভীর রাত্রি পর্যন্ত এই ভাবনা ভাবি আর কী ভাবে এর উত্তর পেতে পারি তাই চিন্তা করি—সেই সময় এক দিন রাত্রে বসেছিলাম নিমতলার ঘাটে। তখন রাত্রি দশটা।

হঠাৎ একটি মেয়ে এসে ঢুকল—দীর্ঘাঙ্গী মেয়ে। তরুণী। বেশে-বাসে সাজসজ্জা ছিল না, তবুও তার মধ্যে দেহব্যবসায়িনীর পরিচয় সুস্পষ্ট। মেয়েটি ঘাটে এসে বসল চুপ করে। আমি একটু দূরে। চমকে উঠলাম। ওই দীর্ঘাঙ্গী আকার আর দেহব্যবসায়িনীর বেশ দেখে চট করে কেমন মনে হয়ে গেল—এ তো সেই। নীল! মুহূর্তে উত্তেজনা দেহে বয়ে গেল ইলেকট্রিক কারেন্টের মত। মস্তিষ্কের নেবানো ক্রোধ-হিংসার বাতিটা হাজার-বাতির দীপ্তি এবং উত্তাপ নিয়ে জ্বলে উঠল। আমি উঠে গিয়ে তার কাছে একেবারে সামনে দাঁড়ালাম। সে গঙ্গার বাঁধানো কিনারায় দাঁড়িয়ে একটা জ্বলন্ত চিতার দিকে তাকিয়ে ছিল। চিতার আলো খুব উজ্জ্বল ছিল না, তবুও তার মধ্যেই এক মুহূর্তে দেখলাম—না, এ নীল নয়। অন্য মেয়ে। ভাবলাম, এখান পর্যন্তও এরা আসে শিকার সংগ্রহে! ওঃ! হায়, আস্তিক্যবাদের বিচিত্র পঙ্গু ঈশ্বর! গিয়ে বসলাম আপনার জায়গায়। এখন যেখানে রবীন্দ্রনাথের চিতা—আমি ওই দিকেই বসেছিলাম। সে বসেছিল দক্ষিণ দিকটায়। কিন্তু আশ্চর্য, মেয়েটি তো আমার দিকে তাকায় নি। বারেকের জন্যও তাকায় নি। আমি তো স্বাস্থ্যবান সবল যুবক, আমি কামদেব না হই, কুৎসিত নই, আমার আকর্ষণ আছে। আমার পোশাক-পরিচ্ছদেও তো নিঃস্বতা-রিক্ততার ছাপ নেই। তবে দেহব্যবসায়িনী তাকাল না কেন? আমিই আবার তাকালাম তার দিকে। মেয়েটি গঙ্গার ধারের প্যারাপেটের উপর মাথা রেখেছে।

সেই মুহূর্তেই একটি প্রৌঢ়া এসে ঢুকল। চারিদিক চেয়ে ওকে দেখতে পেয়েই বোধ করি ডাকলে—সোনা! সোনা! তারপর—এই যে! বলে এগিয়ে এসে তার হাত ধরলে। বললে—আয়।

সে বেশ উচ্চ কণ্ঠেই বললে—না—না—না। তুমি যাও।

—ক্ষ্যাপামি করিস নে সোনা—আয়। ঘরে লোক বসে আছে।

—না। চিৎকার করে উঠল সে, তাদের তুমি বিদেয় করে দাও গে।

—বেশ, তাই দেব; কিন্তু এখানে থাকে না—বাড়ি চল্।

আমি এক পা এক পা করে এগিয়ে চলছিলাম। এবার শুনলাম সে বলছে—না, যাব না আমি—আমার খোকা কোথায় গেল—উত্তর না পেলে যাব না।

আমি কাছে গিয়ে প্রশ্ন করলাম—কী হয়েছে ? কিসের টানাটানি ?

প্রৌঢ়া রূঢ় কণ্ঠে বললে—সে খোঁজে আপনার কী দরকার ?

আমি বললাম—আমি মানুষ। তোমার পরিচয় তোমার মুখে পোশাকে লেখা আছে। একে তুমি টানছ কেন ?

প্রৌঢ়া রূঢ় কণ্ঠেই বললে—ও আমার মেয়ে। ওকে আমি পেটে ধরেছি। ওর ছেলে মারা গেছে এক মাস হল—ও রাত্রে পালিয়ে আসে এখানে। আমি ওকে ফিরিয়ে নিতে এসেছি।

আমি এবার অপেক্ষাকৃত মিষ্টস্বরেই মেয়েটিকে বললাম—সত্যি ?

সে বললে—সত্যি।

আমিই এবার বললাম—তা হলে ফিরে যাও। কী হবে এখানে থেকে ?

হঠাৎ মেয়েটি উত্তেজিত কণ্ঠে বলে উঠল—জানা যায় না ? এখানে যদি মানুষ সারাজীবন জেগে বসে থাকে তবে জানা যায় না, মানুষ মরে কোথায় যায় ?

কী উত্তর দেব ? নিরুত্তর রইলাম।

উত্তর দিলে মা—পাগলামি করিস নে সোনালী। চল্, মা—ঘরে চল্। খোকা তোর বেড়াতে গেছে। আবার দেখবি বছর খানেক কি দুয়েক পর ফিরবে।

সে চিৎকার করে উঠল—কোথায় বেড়াতে গেছে ? সে দেশ কোথায় ?

আমি এবার সরে এলাম। দাঁড়াবার যেন সাহস হারাচ্ছিলাম। নিজেকে বোকা মূর্খ মনে হচ্ছিল। মনে হল সে বেদমন্ত্র পাঠ করে প্রশ্ন করছে; আমি ব্রাত্যের মত দাঁড়িয়ে আছি, অনধিকার প্রবেশ করেছি যজ্ঞগণ্ডীর মধ্যে।

আসতে আসতেই শুনলাম, মা বলছে—দেখ্, পঞ্চাশ টাকা দেবে—বড়লোকের ছেলে—খুশী হলে—মন পড়লে—

মেয়েটির লজ্জা ছিল না—হয়তো রাত্রি গভীর বলে, হয়তো সে দেহব্যবসায়িনীর কন্যা দেহব্যবসায়িনী বলে অথবা যে আকৃতিতে, যে মর্মান্তিক যন্ত্রণায় আমার চিৎকার করে প্রশ্ন করতে ইচ্ছে করে—কে আমার পিতা ? তং পিতা নোঽসি। সে তুমি কে ? আমি কে ? আমি কেন ?—সেই যন্ত্রণাতেই, সেই আকৃতিতেই সে বলে উঠল—আমি কি জন্তু ? আমি কি কুকুর, না—গরু ? আমার ছেলে গেছে আর আমি—। সে ফুঁপিয়ে কেঁদে উঠল।

আমি উঠে চলে এসেছিলাম—বাইরে দাঁড়িয়ে ছিলাম।

কিছুক্ষণ পর অবশ্য মায়ের সঙ্গে সে গেল—কিন্তু ঘাড়ে ভর দিয়ে কাঁদতে কাঁদতে গেল।

হয়তো তুমি বলবে, শিবনাথ—যে, এ তো দেহব্যবসায়িনী নয়—এ যে চিরন্তন মা। মানি সে কথা। কিন্তু এর পরবর্তী কালে, শিবনাথ—খাঁদুবাবুর স্নেহে আমি তারই উত্তরাধিকারী হয়েছিলাম। দেহব্যবসায়িনী অনেক দেখেছি। তাদের কাছে এই প্রশ্ন অনেক শুনেছি। নানা ভঙ্গিতে। একেবারে প্রমোদোল্লাসের মধ্যেই এ প্রশ্ন উঠেছে এবং সব বাতি যেন দপ করে নিবে গেছে।

এর পর মনে সংকল্প জেগেছিল—বিজ্ঞান পড়ব। গবেষণা করে নতুন পথে সাধনা করব। জানব। তার আগে, শিবনাথ—গিয়েছিলাম এক বিজ্ঞানবিদ্ বিরাট পণ্ডিতের কাছে। কয়েকদিন গিয়ে ফিরে-ফিরে একদিন দেখা পেয়েছিলাম। বলেছিলাম—আমি একটা কথা জিজ্ঞাসা করতে এসেছি।

তিনি বেশ একটু করুণা এবং যেন একটু অবজ্ঞা মিশিয়ে লম্বা করে টেনে টেনে উত্তর

দিলেন—ক্কী ক—থা—?

আমি বললাম—পুরাণে জগৎ এবং জীবন-সৃষ্টির যে সব কথা আছে সে সব তো মিথ্যা হয়ে গেছে। কিন্তু সৃষ্টি সম্পর্কে সত্য কথাটা কী? তাই জানতে এসেছি।

বিরাটপুরুষ উঠে বসলেন। মোটা চশমাটা চোখ থেকে খুলে মুছে নিয়ে পরলেন এবং আমার মুখের দিকে তাকালেন। বললেন—অ্যাঁ! তুমি তত্ত্ব-জিজ্ঞাসু। তা বেশ। কিন্তু অধ্যয়ন কতদূর করা হয়েছে?

বললাম—পাস কিছু করি নি। ম্যাট্রিকও নয়। তবে পড়াশুনো করেছি কিছু।

—নাটক নভেল ছোটগল্প? রবীন্দ্রকাব্য প্রভৃতি?

—তার সঙ্গে দর্শন-বিজ্ঞানও পড়েছি।

—আচ্ছা! দর্শন-বিজ্ঞানও? বাংলাতে দর্শন-বিজ্ঞান এমন কী আছে গো?

—ইংরেজী সংস্কৃত বইও পড়েছি।

—বুঝতে পেরেছ? ভাষা দুটি তো সহজ নয়!

—দু-চারবার ফিরিয়ে ফিরিয়ে পড়েছি। তাতে মানে বুঝেছি বইকি।

—ভাল। বায়োলজি-ফিজিক্স ভাল করে পড়। জানতে পারবে। পড়েছ বলছ? তা হলে তো কী বিচিত্রভাবে প্রাণ এই পৃথিবীতে সেই অ্যামিবা থেকে—

আমি অসহিষ্ণু হয়ে বললাম—তার আগে?

বললেন—জানি না।

আমি বললাম—আমার প্রশ্ন; ঈশ্বর নেই ভাল কথা; নর বানর থেকে উদ্ভূত হয়েছে—আমি যদি বানরের সন্তান—তবে আমার নীতির মূল্য কী? কেন এসব?

বললেন—কেনর উত্তর নেই প্রগল্ভ বালক।

একটু থেমে হঠাৎ হেসে বললেন—মেনে নেওয়া ছাড়া উপায় নেই, বাপু। মেনে নিতে হবে। দীজ হোয়াইস আর আন্‌অ্যান্‌সারড্‌। অ্যাণ্ড উইল রিমেন আন্‌অ্যান্‌সারড্‌।

এ কথায় সহানুভূতির সুর ছিল। প্রশ্রয় পেয়ে বললাম—কিছুতেই যে মন মানতে চায় না।

হেসে গম্ভীরভাবে বললেন—তা হলে এক জায়গায় গিয়ে চেষ্টা করে দেখতে পার। রাঁচী। পাগলা-গারদে। অথবা হিমাচলে যেতে পার। তাতে কিঞ্চিৎ খাওয়াদাওয়া-থাকার অসুবিধা হবে অবশ্য। বলে একটু প্রসন্ন হাস্য করেছিলেন।

চলে এসেছিলাম এর পর। এর পর আমি যে-কোন মুহূর্তে একটা অসম্ভব কিছু করে ফেলতে পারতাম। যে আজ ফাঁসির আসামী, শিবনাথ, তার অসাধ্য তো কিছু নেই। আমারও মনে হয়েছিল কি জান? মনে হয়েছিল—আগেকার যাঁরা নিজেদের ব্রহ্মবিদ্‌ বলে মনে করতেন, তাঁরাও ঠিক এই অধ্যাপকের মতই বলতেন।

পড়ার শখ ওইখানেই মিটল।

ও পথে ওই পণ্ডিতই কিছু যখন জানতে পারেন নি, তখন আমার কি আর সে সময় আছে!

ঘরে বসে আরও ক'দিন ভাবলাম। গভীর রাত্রে যেন মনে হত—মানুষের গভীর অন্তরের অতি মৃদু উচ্চারণে উচ্চারিত ওই প্রশ্ন শুনতে পাচ্ছি। বোধ হয় অস্তিবিশ্বাসের কালে একটা স্বস্তি ছিল। আজ নাস্তিবিশ্বাসের কালে মানুষ গভীর কৃষ্ণবর্ণ একটা যবনিকার সম্মুখে দাঁড়িয়েছে। না—ঢুকেছে। 'কিছু নাই' 'কিছু নাই' চিৎকার করতে করতে চলেছে।

এ মনেরও একটা সময়ের পরিধি আছে। তার প্রান্তে এলেই আবার সে সহজ হয়। নইলে ওই অধ্যাপকের কথাই সত্য—রাঁচী যেতে হয়।

শিবনাথ, একটা মজার কথা ভেবে দেখ—এই নাস্তিবাদের কালে ওই কথা অহরহ ভাবলে অর্থাৎ ওর গণ্ডীর বাইরে আসতে না পারলে—সাধারণ মানুষকে যেতে হয় রাঁচী। আর অস্তিবাদের কালে তাকে যেতে হত বা সে যেত হিমালয়।

যাক্ গে। আমার সময়ও সংক্ষিপ্ত। তুমিও ভাবছ—একটা প্রচণ্ড-চরিত্র খুনীর কাছে এ সব কথা কত শুনব! উত্তরে বলতে পারি, এ যুগে—মানে নাস্তিবাদের যুগে—আমার কথা তোমাকে তেমনি করে শুনতে হবে—যেমন করে অস্তিবাদের যুগে একজন ঈশ্বরসন্ধানী সন্ন্যাসীর কথা শুনতে। কিন্তু তা বলব না। তোমার প্রবল আগ্রহ মেটাবার জন্যে ঘটনার কথাই বলব। বলছি, শোন।

আগেই বলেছি—জীবনের পরিধি বা গণ্ডী স্থানে ও কালে—একটা ঘটনার প্রভাব ঘটনার স্থান থেকে সরে গেলেও অর্থাৎ স্থানান্তরে—কমে, আবার দিন চলে যাওয়ার সঙ্গে অর্থাৎ সময় চলে গেলেও ক্ষীণ হয়। একাগ্রতাকে নানা দিক থেকে নানা সমস্যায় আকর্ষণ করে। গৌতম বুদ্ধকে নির্বাণের তপস্যা থেকে নিষ্ঠুরতম ক্ষুধায় আসন ত্যাগ করিয়েছিল। তিনি অসাধারণ অবতারপুরুষ, তিনি পায়সান্ন খেয়ে তার মিষ্টতায় এবং দেহের তৃপ্তিতে দুগ্ধ, মধু এবং তণ্ডুলের মোহে নির্বাণের কথা ভোলেন নি—আবারও 'ইহাসনে শুষ্যতু মে শরীরম্' বলে বোধিদ্রুমের তলায় আবার আসন গ্রহণ করেছিলেন। আমি বুদ্ধ নই—আমি অবতার নই। ছেলেবেলার সেই কৃষ্ণ সাজা এবং সাপ মেরে পাপ দমন করার কথা স্মরণ করে নিজেকে বিদ্রূপ করি। আমি সাধারণ; তবে সাধারণের মধ্যে আমি প্রবল এবং প্রচণ্ড। চামড়ার বাজনার সঙ্গে যদি তুলনা কর এই সাধারণ মানুষকে—তবে আমাকে ঢাক বলতে পার। সাধারণের জীবনে যা মৃদুনাদে বাজে তাই আমার মধ্যে বাজে উচ্চনাদে। সেই এক বুলি—এক বোল—এক তাল মান।

যাক। ওই বৈজ্ঞানিকের সঙ্গে দেখা করার পর আরও কয়েকদিন বসে রইলাম। ভাবলাম —কী পথ আমার? সাধারণ মানুষের স্ত্রী-পুত্র-পরিবার আছে; তারা ওই অন্নের সমস্যায় কর্ম করে, কর্মের ধারার মধ্যে মর্মের কথা চাপা পড়ে। কর্মের বিচিত্র পাক, সে সার্থকতার সাফল্যেও বাঁধে, আবার অসাফল্যের ব্যর্থতাতেও বাঁধে—দড়ির প্রান্তভাগে কঠিন বন্ধনে বাঁধা বন্দী ক্রীতদাসের মত টেনে নিয়ে চলে। যে সফল সে ঘোড়ায় চড়ে চলে—তার কোমরে এক প্রান্তের বন্ধন; যে বন্দী সে খোঁড়াতে খোঁড়াতে চলে—তার হাতে কোমরে গলায় আষ্টেপৃষ্ঠে বন্ধন।

ক'দিন পর টান অনুভব করলাম। সাধনবাবুর লোক এল। পত্র লিখেছেন সাধনবাবু: "আপনি আসিতেছেন না কেন? আমাকে একটা হাঁ-না জবাব পাঠাইবেন। বড় কারবারে দালাল ভিন্ন কাজ চলে না—আপনি বোধ হয় জানেন না।" লোকটির কাছে শুনলাম—বড় জাপানী ফার্মের সঙ্গে কথা হচ্ছে, তারা দরকার হলে টাকা দেবে, তাদের প্রচুর লোহার দরকার। একটা পিগ আয়রনের কারখানার প্ল্যান্ হচ্ছে। তার মাল ষোল আনা তাঁদের দিতে হবে। আরও সব বড় বড় কাণ্ড।

লোকটি চলে যাবার পর এল শান্তি। সঙ্গে বিপ্রপদ। শান্তি শিউরে উঠল—এ কী চেহারা করেছ! কী হয়েছে তোমার?

বিপ্রপদ বললে—তুমি ভাই, যা চেয়েছ তাই করেছি। বল, আর কী করতে হবে? কী দোষ করলাম আমরা?

হঠাৎ আমার মাথায় একটা জেদ চেপে গেল। বললাম—যতক্ষণ ওই ধীরেনবাবুর সঙ্গে তোমাদের সংশ্রব থাকবে ততক্ষণ আমি তোমাদের বাড়ি যাব না।

বিপ্রপদ সোৎসাহে বলে উঠল—তুমি ওই ওকে বল। ওই ওকে। ধীরেনদা, ধীরেনদা, ধীরেনদা! আমি হাল্লাক হয়ে গেছি মাইরি! ওর সঙ্গে আমাদের পোষায়? মাথায় ভূত চেপেছিল, তিরিশ সালে জেলে গিয়েছিলাম। সে সব চুকে গেছে—বাস্, ছাড়ান দাও। জান, ব্যবসাটা আমার ওই লোকটাই খেলে। চ্যালাচামুণ্ডা নিয়ে এসে বসে গেল, রাজভোগ খেলে, উঠে চলে গেল। আমার সঙ্গে হয়েই গেছে, ভাই। ধীরেনবাবু এখন আসে নিজের গরজে। আর ওই—ওই—ওই ছোটে নেশায়! ওই ওকে বল। বিকেলবেলা লেডি সেজে যাবে ওদের আড্ডায়, শুঁড়িপাড়ার ছোঁড়ারা পিছু নেবে। আমাকে যা-তা বলবে। সে সব গ্রাহ্যই নেই। চলবেই। কি, না—লীডারের হুকুম। হংসের মধ্যে বকের মত বসবে। লীডার—লীডার—লীডার! ওকে বল।

শান্তি আমার কথা শুনেই চুপ করেছিল, ধীরেনবাবুর সঙ্গে আমার সম্পর্কটা সে জানত। অন্তত ধীরেনবাবুর আমার সম্পর্কে ধারণার কথা তো গোপন ছিল না। এবং গ্রামে তাকে এবং তার গুরুকে নিয়ে যা হয়েছিল তাও সে ভোলে নি। এক মুহূর্তে সব স্মৃতিগুলো জেগে উঠে বোধ করি সে বিভ্রান্ত হয়েছিল। এতক্ষণে বিপ্রপদর কথায় তার সে বিভ্রান্তি কাটল। সে ভুরু কুঁচকে মুখঝামটা দিয়ে উঠল—মাতাল যারা হয় তাদের নেশা কি কখনও কাটে না? এখন তো নেশা করে আস নি। কী সব যা-তা আবোলতাবোল বকছ? আমি ধীরেনদাকে বলব; দেখবে, উনি এসে সুদর্শনকে বুঝিয়ে জল করে দেবেন। ও তো তোমার মত ডাং-মুখ্যু নয়।

বলেই আমার হাত ধরে বললে—সে হবে এখন। এখন চল, ও বাসায় চল।

দৃঢ় স্বরে বলেছিলাম—না। হয় ধীরেনবাবু, নয় আমি।

সে আমার দিকে স্থির দৃষ্টিতে কিছুক্ষণ চেয়ে ছিল। তারপর বলেছিল—কেন? তোমার কি ধারণা তার সঙ্গে আমার—

—না। সে ধারণা আমার নেই। অবশ্য হলেও আশ্চর্য হতাম না—আপত্তি করতাম না। কিন্তু ওর সঙ্গে—ওদের সঙ্গে আমার সম্পর্ক নেই। রাখতে চাই নে। আমার সঙ্গে যারা থাকবে বা আমি যাদের সঙ্গে থাকব তারা ওদের সঙ্গে সম্পর্ক রাখবে—এ হবে না। হতে দেব না। ভেবে দেখ।

কয়েক মুহূর্ত পরে শান্তি বললে—বেশ। তুমিই থাকবে। তার সঙ্গে কোন সম্পর্ক রাখব না। তার পর মুহূর্তে কেঁদে ফেললে সে। বললে—কিন্তু ওর হাত থেকে আমাকে বাঁচাও। ওকে টাকাটা তুমি দিয়ে দাও। ওই ওকে।

আমিও মুহূর্তে উঠে বলেছিলাম—চল।

বিপ্রপদ দাঁত মেলে হাসছিল।—আরে বাবা, আমি এমনিই চলে যাচ্ছি।

ভুল হয়তো হয়ে গেল ওইখানেই। শান্তির উপর আমার দেহের আকর্ষণ ছিল, মনের আকর্ষণ একবিন্দু ছিল না। অথচ নারীর প্রতি আকর্ষণ বা নারী সম্পর্কে চেতনা আমার ওই মেয়েটা থেকেই। গ্রামের সেই রাত্রের শেষ প্রহরে। তখন ওর রূপ আলাদা। ওর মন আলাদা। ওর জীবনের ভঙ্গি আলাদা। এখানে যেদিন ওর নবজীবনে ওকে বেণীরচনাপরা অবস্থায় প্রথম দেখলাম, তখন ছবিটা সম্পূর্ণ পাল্টে গেছে। একটা গল্প শুনেছি। শ্লীল-অশ্লীল

বিচার প্রসঙ্গে। একখানা নগ্ন নারীমূর্তি নিয়ে প্রশ্ন হয়েছিল—এটা কি অশ্লীল? না। সেটি ছিল শ্লীল-অশ্লীলের প্রশ্নের বাইরে। সে ছিল শুধু সুষমা। কিন্তু নগ্ন নারীদেহের চেয়ে অশ্লীল কী? এ প্রশ্নে একজন ধীমান শিল্পী ওই নগ্ন নারীমূর্তির পায়ে দুটি মোজা এঁকে দিয়েছিলেন। মুহূর্তে লোকে উপলব্ধি করতে পেরেছিল—অশ্লীলতা কী! শান্তির সম্পর্কেও সেই কথা বলা চলে। তাই দেহের আকর্ষণ আমার শান্তির সম্পর্কে ছিল এ কথা স্বীকার করেও বলব—মনের আকর্ষণ ছিল না। সেই কারণেই তার সঙ্গে এক শয্যায় প্রথম রাত্রিযাপনের আয়োজনে ফুলের কথা মনে হয় নি, সেও বলে নি, উল্‌টে বের করে দিয়েছিল মদের বোতল। আজ জেলখানায় মৃত্যুর প্রতীক্ষায় বসে আছি, ভাবছি। আজ মনে হচ্ছে—যে মানুষের মনে এই ভাবনা, এই প্রশ্ন মরে যায়—তার মন কতকগুলি জৈবকোষের বাহন—সে জন্তুর মন—সে মনকে মানুষের মন কামনা করে না। তার সঙ্গে মিলন চুক্তির উপর হয়—প্রেম সেখানে অসম্ভব—যা চিরকালের জন্য নরনারীকে বেঁধে রাখে।

আমি ভুল করে চুক্তির শর্ত দিলাম শান্তিকে। শান্তিও তা গ্রহণ করলে। আমার আর পথ রইল না। শান্তি এবং বিপ্রপদর সঙ্গে আবার চলে যেতে হল ওদের বাড়িতে। এবং পরের দিন গেলাম সাধনবাবুর আপিসে।

## শিবনাথের কথা

সুদর্শন লিখেছে : 'কিন্তু সাধনবাবুর সঙ্গেও আমার বনল না, শিবনাথ।' না বনবারই কথা। অমোঘ অলঙ্ঘনীয় শৃঙ্খলায় শৃঙ্খলিত এই আকাশমণ্ডলে ঘূর্ণ্যমান গতিশীল সৃষ্টির মধ্যে একটা প্রদীপ্ত জ্বলন্ত উল্কাপিণ্ড যখন বিচ্ছিন্ন হয়ে জ্বলতে জ্বলতে ছোটে তখন সে তো কারও আকর্ষণেই ধরা পড়ে না। তুলনাটা ও নিজেই দিয়েছে। বলেছে—'অবশ্য সবাই তাই, শিবনাথ। গ্রহ বল, ছোট এক টুকরো পিণ্ড বল—সবের মধ্যেই ওই ক্রিয়া চলছে। অণু-পরমাণু কেন্দ্রের আকর্ষণে ধরা রয়েছে—বাঁধা রয়েছে; কিন্তু ছিঁড়ে বিচ্ছিন্ন হয়ে ছড়িয়ে পড়বার আবেগ আছে সবার মধ্যেই। যেখানে আবেগ প্রবল, বেগ প্রচণ্ড—সেখানেই উল্কা হয়ে সে ছোটে।

'আমি তাই, শিবনাথ—আমি তাই। তোমরা ছিঁড়তে পার নি—তোমাদের বাঁধন ছেঁড়ে নি। আমি পেরেছি—আমি ছুটেছিলাম জ্বলতে জ্বলতে—নিবতে চলেছি মহাশূন্যে। মহানাস্তিতে। অস্তিনাস্তির কেন্দ্রবিন্দুতে।'

সে যে প্রচণ্ড বেগে সব কিছু থেকেই ছিঁড়ে বের হবে। সে সাধনবাবুর মত আধা-আস্তিক আধা-নাস্তিক, প্লাস ওয়ান এবং মাইনাস ওয়ানের অঙ্ক-ফল যে শূন্য সেই শূন্যমূল্যের গুণের মানুষের সঙ্গে বনাবে কী করে!

দেবোত্তরের সেবায়েত, দু-প্রস্থ-খাতা-রাখা-লিমিটেড কোম্পানির মালিক, সাধুবাবার শিষ্য, সোনাগাছির লীলা নাম্নী দেহব্যবসায়িনীর বাবু, সাধনবাবুরা প্রথম যুদ্ধে দশ হাজার টাকা চাঁদা সই করে জাপানীদের টাকায় এখানে কলকাতার কাছাকাছি পতিত জায়গা কিনে পিগ-আয়রন তৈরির কারখানা খোলবার উদ্যোগ করছিল। আট-দশ দিন যায় নি সুদর্শন, এরই মধ্যে ব্যাপারটা কিছুদিন আগে পোঁতা বীজের অঙ্কুরের মত বেরিয়ে পড়ে দৃশ্যমান হয়েছে। কোম্পানী রেজিস্ট্রি হয়ে গেছে। সাইনবোর্ড তৈরী হয়ে এসেছে। আপিস বসবে। ফার্নিচারের অর্ডার

গেছে। সেই উপলক্ষ্যে পার্টি। একেবারে ঘরোয়া অন্তরঙ্গমহলের পার্টি। মানে বাগানবাড়ির আয়োজন হচ্ছে। জাপানী ফার্মের হোমরা-চোমরা তিনজন, সাধনবাবু এবং তাঁর সুহৃদ চারজন—তাঁরাও এ ব্যবসায়ে অংশীদার। কলকাতার বিখ্যাত চীনে হোটেলের চীনে এবং বিলিতি ডিশ, ফরাসী ও বিলিতি মদ—নিয়ে যাবে হোটেলের লোকে; তার সঙ্গে ভারতীয় নৃত্যগীতের অনুষ্ঠান। আয়োজনের জন্য আপিসের বাবুরা হিমসিম খাচ্ছে। সাধনবাবু, তাঁর পার্টনার মিঃ বাসু নৃত্যগীতের ভার নিয়েছেন নিজেরা। নাচিয়ে গাইয়ে মেয়ে চাই। অন্য সব যন্ত্রীদের জন্য চিন্তা নেই—তারা মেয়েদের সঙ্গেই থাকে। অবশ্য সাধনবাবুর লীলা থাকবে—বাসু সাহেবের গোপন-প্রিয়া থাকবে—কিন্তু জাপানী সাহেবদের সঙ্গিনী হবার জন্যে সুন্দরী তরুণীর প্রয়োজন—যারা অনায়াসে শিক্ষিতা সমাজসুন্দরী হিসেবে চলে যেতে পারে। নাচতে গাইতেও পারা চাই।

সুদর্শন লিখেছে—আমাকে সাধনবাবুর দরকার হয়েছিল শিবনাথ, খাঁদুবাবুর কাছে তাকে নিয়ে যাবার জন্য। অথবা খাঁদুবাবুর কাছে আমাকে পাঠিয়ে কার্যোদ্ধারের জন্য।

চতুর লোক। তিনি বুঝেছিলেন—খাঁদুবাবুর একটা মায়া পড়েছে আমার উপর। তখনও সে সত্যটা আমি বুঝলেও সাধনবাবুর মত বুঝি নি। আমার ধারণা ছিল, খেয়ালী বিচিত্রচরিত্র খাঁদুবাবু আমার ইতিহাস শুনে—সন্ন্যাসী হয়ে খুঁজতে গিয়েছিলাম, ফিরে এসেছি না পেয়ে, পথে নীলকে পেয়েছিলাম, সে মেয়ে মাটির রাধা ভাঙার দুঃখে নিজেকে হারিয়ে দিয়েছে শুনে—আমার উপর সদয় হয়ে গিয়েছিলেন হঠাৎ।

সাধনবাবু চতুরবুদ্ধি—সে খাঁদুবাবুকে জানত, চিনত—সে ব্যাপারটা বুঝেছিল। তার নিজের সাহস ছিল না এই কাজের জন্য খাঁদুবাবুর কাছে যেতে। কাজটা ছোট কাজ—একরকম বাজারের দালালির কাজ। কলকাতার এই বাজারের কয়েকটি গরবিনী ছিল যাদের রূপ-যৌবন, নৃত্যগীত-পারঙ্গমতা এবং উচ্চরুচির অসাধারণ খ্যাতি ছিল। কিন্তু তাদের অহঙ্কারও ছিল তেমনি। তাদের অর্থ দিতে সাধনবাবু পশ্চাৎপদ ছিল না, কিন্তু তারা বাগানবাড়িতে কি আসরে নাচতে যেত না। এবং দেহবিনিময়ের ব্যাপারে তাদের রুচি খেয়াল বিধিনিয়ম ছিল প্রায় গল্পের অলঙ্ঘনীয়পণ রাজকন্যার মত। কিন্তু খাঁদুবাবু যদি হুকুম করেন তবে যেতে হবে তাদের। খাঁদুবাবুর কাছে তার নিজের যাবার সাহস ছিল না। খাঁদুবাবু বিচিত্র। বড়ঘরের ছেলে—কয়েক লক্ষ টাকা জীবনে ব্যয় করেছেন ধূলিমুষ্টি মত। দেহে প্রচণ্ড শক্তি। মৃত্যুভয়-হীন—উদ্ধত। কলকাতার একদল অসমসাহসী দুর্দান্ত মানুষ তাঁর কাছে পোষা কুকুরের মত পড়ে আছে। তুমি দায়গ্রস্ত হয়ে তাঁর কাছে গিয়ে বিচারপ্রার্থীর মত দাঁড়াও—বিচারের নামে হয়তো এই কাজই তিনি করে দেবেন। বলে দেবেন—রামবিলাস, বেদানা বাড়িউলীকে গিয়ে বল—আমার হুকুম—। কিন্তু এক্ষেত্রে যদি হুঙ্কার দিয়ে বলেন—কী, খাঁদুবাবু দালাল! রামবিলাস! বা কোন্ হ্যায় রে—বলে যদি হাঁকেন তবে সেইখানেই লাঞ্ছনার শেষ থাকবে না এবং আর বোধ হয় ও-অঞ্চলে ঢুকতেই কোনদিন পাবে না সাধনবাবু।

দরকার সুদর্শনকে হয়েছিল সেইজন্য।

আপিসে যাওয়ামাত্র আমাকে বললে সাধনবাবু—বেশ লোক যা হোক। তিন-তিনটে দালালি আপনার জন্যে নিয়ে বসে আছি। দুটো ছোট, একটা বড়—আড়াইশো আড়াইশো আটশো। নিন—দালাল হিসেবে সই করুন। এভাবে অ্যাবসেণ্ট হলে কী করে চলবে?

সুদর্শন অভিভূত একটু অবশ্য হয়েছিল। ১৯৩৫ সাল—টাকার দাম একালের থেকে চার-

গুণ তো ছিলই ; সুতরাং তের শো টাকা—প্রায় একালের পাঁচ-ছ হাজারের প্রভাব বিস্তার করেছিল।

*সুদর্শন বলেছিল—না, কামাই আর করব না। শরীর মন ভাল ছিল না কদিন।*

এতক্ষণে তার দিকে তাকিয়ে সাধনবাবু বলেছিল—তাই তো, মশাই। কাজের চিন্তায় খেয়াল করি নি। শরীরটা তো সত্যিই ঘা খেয়েছে। কী হয়েছিল ? ইনফ্লুয়েঞ্জা ? বড় পাজী অসুখ, মশাই। শরীরটাকে ধোবী-পাটের আছাড় দিয়ে যায়। সাবধানে থাকবেন। তা এক কাজ করুন। ক্যাশ থেকে টাকা দরকার থাকলে নিয়ে যান। পরে সব হিসেবনিকেশ হবে। বাড়ি চলে যান। তবে একটি কাজ করে দিতে হবে আমার।

সুদর্শন বলেছিল—বলুন।

—আসুন, টাকাটা নিয়ে আসুন। তারপর বলব'খন। কত টাকার ভাউচার করতে বলব ?

• •

হাজার টাকা নিয়েছিল সুদর্শন। বিপ্রপদকে পাঁচ শো টাকা দিয়েছে—আরও দিতে হবে শান্তির দাম। প্রতিশ্রুতি দিয়েছে শান্তিকে। শান্তি ধীরেনবাবুর সংস্রব ত্যাগ করবে। হাজার টাকা প্রায় অগ্রিম, তাও দিতে সাধনবাবু বিন্দুমাত্র আপত্তি করে নি। তারপর তাকে সমাদর করে বসিয়ে চা খেতে খেতে জাপানী অর্থের আনুকূল্যে এক বৃহৎ লোহার কারখানার মনোরম চিত্র তুলে ধরেছিল। এবং তার মধ্যে প্রথমেই এনেছিল আদর্শের কথা—তার সঙ্গে এসেছিল দেশ।

লোহা-ইস্পাতের যুগ। তাকিয়ে দেখুন জার্মানির দিকে। ক্রুপের কারখানাকে ব্যাকগ্রাউণ্ডে রেখে হিটলার বক্তৃতা করে, তাই না এত জোর! এ দেশে গান্ধীর নন-ভায়োলেন্স আর চরখা! আর সাধারণ মানুষের চাষ আর হরিনাম! কলকাতায় বারোয়ারী পূজো! দশপ্রহরণধারিণী জাগো মা! মা জননী মাটির ; গয়না-কাপড় শোলার, সাটিনের ছাঁটের ; অস্ত্র বাখারির। রাম কহো!

তারপর এসেছিল নিজেদের কথা। সাধনবাবু নিজে কতটা উপলব্ধি করেছে তা তার আচরণে প্রকাশ, কিন্তু পাহাড়ী ময়নার মত এ যুগের কথা অনেক আয়ত্ত করেছে। যাক। নিজের ভবিষ্যতের কথা খানিকটা বলেই এনেছিল সুদর্শনের কথা।—কাজ করুন মন দিয়ে। সন্ন্যাসী হয়েছিলেন, কিছু পান নি—ফিরে এসেছেন। দেখবেন, এখানে পাবেন দু হাত ভরে। গোড়াতেই মাসে হাজার টাকা গ্যারান্টি দিচ্ছি আমি। কারখানা চালু হলে আপনি যদি চীফ ব্রোকার হতে পারেন, আড়াই হাজার তিন হাজার পাবেন মাসে। হাজার লোকের অন্নসংস্থান।

তারপর বলেছিল—বলুন, কেমন কাজে হাত দিয়েছি।

সুদর্শন স্বীকার করেছিল—হ্যাঁ, কাজটা কাজের মত কাজ।

সাধনবাবু বলেছিল—এগ্রিমেণ্ট হয়ে গেছে। আপিস খুলছি এক সপ্তাহের মধ্যে। এখন একটা পার্টি দিচ্ছি জাপানী সাহেবদের। দেওয়া উচিত। এগুলো ব্যবসায়ের অঙ্গ। কাজের মধ্যে আনন্দ চাই, ফুর্তি চাই।

তারপর বলেছিল কাজের কথা।

বেশ সুচতুরভাবেই বলেছিল সাধনবাবু—এত বড় ব্যাপার—ঠিক দু-তিন জনে ম্যানেজ করতে পারছি না। একটু খেতে দিতে হবে, ভাই।

সুদর্শন বলেছিল—বলুন, কী করতে হবে।

—খুব বেশী কিছু নয়। একবার খাঁদুবাবুর কাছে যেতে হবে। বলেই নিজের প্রস্তাবটি তাকে জানিয়েছিল। আপনি যাবেন—টাকা দশেকের মিষ্টি নিয়ে যাবেন। ভাল একটা বোতল দেব। বলবেন—এ সব পাঠিয়েছে কোম্পানি—মানে যার মধ্যে আপনিও আছেন। বুঝেছেন! কাজটা পনেরো আনাই হয়ে গেছে—এখন এই জাপানী কয়েকটাকে ভাল করে মুঠোর মধ্যে পুরতে পারলে সব চটপট হয়ে যাবে। মানে আমাদের হয়ে একটু চেপে লিখবে জাপানে আর কী! দেশের একটা কল্যাণ হবে। ঊষা আর টুনি বলে দুটি খুব ভাল নাচিয়ে-গাইয়ে মেয়ে আছে—বড্ড গুমোর তাদের। নানান বায়নাক্কা। উনি তাদের বলে দেবেন—যেতে হবে। এটাতে বড় কাজ হবে। আর ভয় কিছু নেই। পায়ে কাঁটাটি ফুটবে না। টাকা পাবে—এক-একজনকে আড়াইশো টাকা আর চাকরবাকরদের জন্যে পঞ্চাশ টাকা। তবে হ্যাঁ, সেখানে গিয়ে কোনরকম পেজোমি চলবে না। উনি বলে দিলেই হল বাস্। ওঁকে আমরা একশো সেলামি দেব। কেমন? হ্যাঁ। বুঝলেন?

এর মধ্যে সুদর্শন সঙ্গোপনে এবং অতি সতর্কতার সঙ্গে নিহিত কূট অভিপ্রায়টি ঠিক ধরতে পারে নি। ধরতে পারে নি, খাঁদুবাবুকে কথাটা বলতে যাওয়া অন্যায় হবে কোনখানে। কারণ যে ধরনের জীবন-পারিপার্শ্বিকে তিনি বসে আছেন তাতে এ প্রস্তাব তাঁর কাছে উত্থাপন করায় অন্যায় কোথায় সে ধরতে পারে নি। সুতরাং সঙ্গে সঙ্গেই সে রাজী হয়ে গিয়েছিল—বেশ তো, যাব; বলব তাঁকে।

সাধনবাবু বলেছিল—আজই যান তা হলে। ওঁকে বলে ওঁর লোক নিয়ে ট্যাক্সি করে চলে আসবেন। তারপর আমি লোকটাকে নিয়ে ঊষা-টুনির বাড়ি যাব। কেমন! ওঁর ফী একশো টাকা নিয়ে যাবেন।

কিন্তু সুদর্শন খাঁদুবাবুর বাড়িতে গিয়ে কথাটা বলতে পারে নি। পিছিয়ে এসেছিল। তার নিজের লেখা থেকেই বলি।

## সুদর্শনের কথা

শিবনাথ, গিয়ে যা দেখলাম তাতে মনে হল—আমি, আমি—। কী উপমা দিয়ে বোঝাব সে মনের ভাব—ঠিক খুঁজে পাচ্ছি না। আমি হতবাক, স্তম্ভিত হয়ে গিয়েছিলাম।

হ্যাঁ, একটা উপমা খুঁজে পেয়েছি। ঘুঁটে দেয় যারা তাদের দেখেছ? গোবরের ঝুড়ি মাথায় করে চলে, নতুন দেওয়ালে ঘুঁটে দেয়, পড়ো বাড়ির মার্বেলের মেঝেতেও ঘুঁটে দিতে এতটুকু কিছু মনে হয় না। কিন্তু মাটিতে পোঁতা একটা পাথরের গায়ে গোবরের তাল বসাতে বসাতে হঠাৎ যদি কোনক্রমে আবিষ্কার করে যে, ও পাথরটার উল্টো দিকটায় খোদা আছে কোন দেবতার মূর্তি—তবে তার যেমন হাত পঙ্গু হয়ে যায়, মন কেঁপে ওঠে, হতবাক হয়—ঠিক তেমনি, শিবনাথ, ঠিক তেমনি হয়েছিল আমার।

দেবমূর্তি—হোক পুরনো, হোক ভাঙ্গা; পতিত প্রান্তরে থাকার জন্যে হয়তো বহুজনের পায়ের ধুলোয়, জুতোর পেরেকে ধূসরিত ক্ষতবিক্ষত—এমন কী মলমূত্রে অবমানিত কলুষিত। কিন্তু তবু, বিশ্বাসীর কথা ছেড়েই দাও, অবিশ্বাসীও তা শিল্পসৌন্দর্য এবং ঐতিহাসিক মূল্যের জন্য সম্মান করে।

আজ বলছি—সেদিন আমার ঠিক তাই হয়েছিল। মনে হয়েছিল, গোবরের ঝুড়ি নিয়ে যে পাথরে ঘুঁটে দিতে এসেছি, সেটা যেন ধুলোয়-কাদায় পড়ে-থাকা আধ-পোঁতা পতিত একটা বিগ্রহ।

দেখলাম কী জান? দেখলাম একটা ঘরে আসন করে বসে ধ্যান করছে এবং দু চোখে জলের ধারা বইছে।

প্রথমটা বিস্মিত হয়েছিলাম। তারপর হেসেছিলাম। মনে মনে ব্যঙ্গ-শ্লেষ খিলখিল করে হেসে উঠেছিল—খাঁদুবাবুও ধন্য, তার দেবতাও ধন্য এবং এই পূজাবিশ্বাস ধন্য, সঙ্গে সঙ্গে দেশসমাজও ধন্য। বংশ ধন্য—জননী কৃতার্থ।

কিন্তু চোখের জলের ওই স্রোতে সে সব ভেসে গেল। চোখের জল এক অদ্ভুত বস্তু, শিবনাথ; এবং তার প্রভাব, তার গতিও অদ্ভুত। পাথরের মত শক্ত যুক্তিতর্ককেও ভাসিয়ে দেয়—ক্ষয় করে দেয়। দাঁত মেলে মিথ্যে কাষ্ঠহাসি হাসা প্রত্যেক মানুষের দৈনন্দিন ব্যাপার। কতবার হাসে তার ঠিকানা নেই। কিন্তু কাঁদা? ছলনা করে মিথ্যে কাঁদা একেবারে অসম্ভব তা বলি নে, অনেক ভণ্ড ধার্মিক আছে—তারা পারে কাঁদতে। ওটার চর্চা করেছে তারা। কিন্তু সে অল্প দু-চারজন। তুমি নিশ্চয় লক্ষ্য করেছ—অনেক ভিখিরী মিথ্যে কান্না কেঁদে ভিক্ষে করে কিন্তু চোখে তাদের জল বের হয় না, এবং তাদের ওই মিথ্যে চোখের জলশূন্য কান্না শুনলে প্রতিটি দাতা কঠিনভাবে বিরূপ হয়ে ওঠে। কারও কারও রূঢ়তার সীমা থাকে না—মারতে ইচ্ছে করে। চোখের জল বিচিত্র।

একা ঘরে বসে ধ্যান করতে করতে কাঁদছে—খাঁদুবাবু! আশ্চর্য তো!

ফাঁসির আসামী। দিন স্থির হয়ে গেছে। পলে পলে সময় এগিয়ে আসছে এ বিবরণ শেষ করে আমাকে সময় পেতে হবে। যা করেছি তা বিবরণে রইল কিন্তু যার জন্যে করলাম তার উত্তর তো পাই নি। তার জন্যে আমার সময় চাই। যে উত্তর বাইরে পাই নি, অন্তরে তা পাই কিনা দেখব। এই জেলখানায় ফাঁসির সেলে বসে কান পেতে শুনতে চেষ্টা করব। সুতরাং সংক্ষেপে বলি। মধ্যে মধ্যে বোধ করি মনের আবেগে সংযম হারিয়ে ফেলছি। কিন্তু শিল্প হিসেবে এর বিচার কোর না। অনুভব করতে চেষ্টা কোর—আমার জীবন-যন্ত্রণা। আমার জীবন-যন্ত্রণা আমার একার নয়। এ যন্ত্রণা আজ আমার মত সাধারণ মানুষ যারা তাদের সবার। হয়তো তোমার মনের মধ্যেও জীবনাবর্তের এ বিলাপ-কল্লোল শুনতে পাবে।

বিলাপধ্বনির মধ্যে সেই প্রশ্ন।

আমার পিতা কে? পিতা নেই? তবে আমি কী করে আছি? কেন তবে আমার কুলশাসন? কেন এত নিয়ম? কে দেয় নির্দেশ? থাক্। আবার আবোল-তাবোল বকছি। আবোল-তাবোল বইকি! যাদের কাছে বা যারা 'কেন' প্রশ্নের উত্তর সম্পর্কে বলে, তারা স্থির জানে 'কেন' প্রশ্নের উত্তর নেই; যারা ওতেই সন্তুষ্ট তাদের কাছে এ আবোল-তাবোল।

সন্ধ্যে ছটা তখন।

গোড়াতেই খাঁদুবাবুর এক দ্বারপাল আটকেছিল—আভি মুলাকাত নেহি হোগা, বাবুসাব। ঘণ্টেভর বাদ। যাইয়ে—আব যাইয়ে।

সৌভাগ্যক্রমে রামবিলাস উঁকি মেরেছিল।—কৌন রে? হিঁয়াকা কানুন—। এই পর্যন্ত বলেই আমাকে দেখে বলেছিল—আরে, বাবুসাব! আপনি?

—হ্যাঁ, রামবিলাস। এখন দেখা হবে না? আমি তো জানতাম না।

—না, বাবু—দেখা এখুন হয় না। কোই কো ঘরে বৈঠানা ভি মানা হ্যায়। লেকিন—আপ—। একটু চিন্তা করে বলেছিল—আসেন—বসেন। আপনার বাত তুসরা, হুজুর পহেলে রোজ বলে দিয়েসেন হামাকে। ই বাবুকে হামার ভাল লেগেছে, রামবিলাস। হ্যাঁ, বসেন এখানে। চুপচাপ বসেন। সিগারেট ভি পিবেন না। হুজুর পূজামে আছেন। পূজাকে বাদ নিকলবেন।

রামবিলাস চলে গিয়েছিল। আমি বসে থাকতে থাকতে বিরক্ত হয়েছিলাম। সঙ্গে সঙ্গে কৌতূহলও হয়েছিল। বন্ধ দরজাটার গায়ে তক্তার জোড়ের ফাঁকে চোখ রেখে দেখেছিলাম। ধ্যানের ভঙ্গিতে স্তব্ধ হয়ে বসে আছেন খাঁতুবাবু—চোখ দিয়ে তাঁর জল গড়াচ্ছে।

আমি অভিভূত হয়ে পড়েছিলাম। অবাক হয়ে গিয়েছিলাম। বেরিয়ে এসে রামবিলাসকে বলেছিলাম—রামবিলাস!

—বাবুজী!

—খাঁতুবাবু কাঁদছেন!

—হাঁ, বাবু। হুজুর পূজাকে সময় রোয়েন। হররোজ নেহি। লেকিন হপ্তামে চার রোজ রোয়েন।

বিষণ্ণ হাসি হেসেছিল রামবিলাস।

রামবিলাসের কাছেই শুনেছিলাম—খাঁতুবাবু গুণ্ডার সর্দার নন, কারুর কাছে কোন বখরা তিনি নেন না; দেহব্যবসায়িনীদের কাছেও তাঁর কোন মাশুল আদায় হয় না। রামবিলাস বলেছিল—বাবুজী বলেন, এই যে মুল্লুক—যে মুল্লুকে এই কারবার চলে—এই মুল্লুকের বড়লাট করিয়ে ভেজিয়েছেন দিনতুনিয়ার বাদশা। হুজুর মুল্লুকের কানুন করিয়েসেন—ওহি কানুন মাফিক হুজুর রাজ চালান। বাবুজী, পিক্‌পাকিট হোতা, ছেনতাই হোতা, গরিব আদমী হোনেসে হুকুম হোতা—নিকালো মাল। ঘুমা দেও। দেনে হোতা, হুজুর। গুণ্ডালোককে জান ইজ্জত হুজুরকে জিম্মাদারিমে হ্যায়। কসবী লোক আতি হ্যায়—নালিশ পেশ করতি, হুজুর বিচার করকে রায় দে দেতে হ্যায়। বাস্। উসকে উপর বাত নেহি। ছোটা কাম হুজুর হামারা কভি নেহি করতে হ্যায়। বাচ্চা ছোকরা লোক কোই কসবী-মহল্লামে ঘুসতা তো খবর মিলনেসে পাকড়কে লে আনেকা হুকুম হ্যায়। বহুত মিঠি বাত বোলকে উসকো ঘর ভেজতা। দোসরা দফে আনেসে—সাজাই হোতা। তিসরা বারমে ভি সাজাই। উসকে বাদ লাইসেন্ দেতা। যাও জাহন্নমমে। গুণ্ডা-বদমাশকো মেয়াদ হোতা—হুজুর দেখতা উসকো জরু বাল-বাচ্চা বিনা খানেসে মর নেহি যায়, ভিখ না মাঙে। এইসাই, বাবুজী—হুজুর হামারা এই রাজ্‌কে গবর্নর হ্যায়; খুদ্ ভগবান উনকো বহাল কর দিয়া। ভগবানকো ধেয়ানমে বইঠ্‌কে উনকা আঁখসে পানি প্রেমসে নিকালতা, বাবু।

এর পর আমি আর থাকি নি—চলে এসেছিলাম। জিনিসপত্র নিয়েই চলে এসেছিলাম। রামবিলাস বিস্মিত হয়ে বলেছিল—কেন ফিরে যাচ্ছেন বাবু? মুলাকাত তো করুন।

বলেছিলাম—না, রামবিলাস। আমাকে সাধনবাবু পাঠিয়েছিলেন। বহুত ছোট কাজের ভার দিয়ে। এ আমি ওঁকে বলতে পারব না।

—আরে বাবুজী, হামাকে তো বোলেন, কী কাম?

আমি গোপন করি নি। বলেছিলাম। রামবিলাস বলেছিল—যান, বাবু, চলিয়ে যান। আপ ঠিক সমঝিয়েছেন। ই ছোটা কাম। ই তো কসবীলোগকী দালালি হ্যায়।*

আমি বলেছিলাম—উনি সাধনবাবুর সেই ব্যাপারটায়—

—হ্যাঁ, বাবুসাহেব। লীলবাঈ লিয়ে হাঙ্গামা। তা, বাবুজী, উসকে অন্দর মামলা থা। কাঞ্চন কসবী উনকে পাস চিঠ্ঠি লিখকে ডর দেখাচ্ছিল। রূপেয়া বহুত লিয়েছিল। উসি মামলাকে বিচার কর দিয়া হুজুর। দালালি নেহি কিয়া।

যুক্তিগুলো হয়তো অনেকের কাছে অদ্ভুত ঠেকবে। আমার কাছে অদ্ভুত ঠেকে নি। আমি চলে এসেছিলাম।

সাধনবাবু চটেছিলেন। খুব চটেছিলেন। কিন্তু আমি তো কোনদিন কাউকে ভয় করি নি।

ধীরেনবাবুর নাস্তিক্যবাদী মত ও পথকে ব্যঙ্গ করি, ঘৃণা করি, কারণ তার মধ্যে ধীরেনবাবুর প্রচ্ছন্ন স্বার্থ আমার কাছে অত্যন্ত স্পষ্ট। এদের দলবদ্ধ নাস্তিক্যবাদীদের দু দলের মধ্যে এ ওকে ধরিয়ে দেয়, শিবনাথ। কিন্তু এই বিচিত্র আস্তিক্যবাদী খাঁদুবাবুর পাপপঙ্কে নিমজ্জিত থেকেও ভগবানকে ডাকতে দেখে ব্যঙ্গ করতে পারি নি। কারণ লোকটি নিজের কানুন অনুসারে প্রায় ক্ষুরের ধারের উপর দিয়েই পথ হাঁটে। কোন ভণ্ডামি নেই। ধীরেনবাবুর চেয়ে খাঁদুবাবুকে আমি বড় অবশ্যই বলছি নে, শিবনাথ—তোমাদের সঙ্গে ঝগড়া করতে আমি চাই নে—কিন্তু ছোটও বলব না। আমি নাস্তিক—অন্য ধরনের।

শিবনাথ, নাস্তিক্যবাদে জন্মের আগেও নেই—মৃত্যুর পরেও নেই। সুতরাং থাকার মধ্যে আছে বেঁচে থাকার কয়েকটা দিন। চরম সত্য—বেঁচে থাকা। পরম শব্দটা রাখতে যদি চাও তবে পরম সত্য সুখে বেঁচে থাকা। তার মধ্যে যে নাস্তিকেরা মানবকল্যাণ, সমাজকল্যাণ ইতিহাসে নাম থাকার অমরত্বের লোভ দেখায় তারা হয় ভ্রান্ত, নয় ভণ্ড মিথ্যুক।

তবে এও হতে পারে, শিবনাথ—প্রকৃতিগতভাবে আমি খাঁদুবাবুর সগোত্র। ইমোশনাল ক্রিমিন্যাল। ইণ্টেলেক্চুয়েল নিহিলিস্ট নই।

না, আমি ক্রিমিন্যাল। নাস্তিক্যবাদের পথেও আমি নাস্তির উৎস খুঁজি; রাবণের মত। ধ্রুব হতে চেয়েছিলাম। ব্যর্থ হয়ে ফিরে রাবণ হয়েছি। সাত জন্মের প্রতীক্ষা আমার সইবে না। আমি তিন জন্মে পেতে চাই। ফাঁসির সেলে বসে ভাবছি—এইটেই আমার তৃতীয় জন্ম কিনা!

সাধনবাবু অবশ্যই একটা চেহারা বের করেছিলেন—নতুন চেহারা। কিন্তু ভয় আমি পাই নি। আমি সম্পর্ক খতম করে দিয়ে চলে আসবার জন্যেই প্রস্তুত হয়েছিলাম। ওটার উপর তো কোন মমতাই ছিল না আমার। টাকা নইলে চলে না তাই, তাই মানুষ চাকরি করে—খাটে, নইলে আসল কাজ তো ওই সন্ধান, শিবনাথ। ওই প্রশ্নের উত্তর। সেই কারণেই শিল্পী সাহিত্যিক সাধকের জীবনকে লোকে সার্থক বলে। ওতে জীবিকা আর জীবনসাধনা একসঙ্গে চলে। শুধু জীবিকা যেখানে, সেখানে মোটা মাইনে হলেও সন্তোষ শতকরা আশিজনের মধ্যে নেই। নেই ওই কারণ।

আমার ঠিক তখন জীবিকা খুব একটা বড় সমস্যা ছিল না, কারণ টাকা ছিল। তা ছাড়া জীবনে একা। দেহে প্রচুর শক্তি, মনে প্রবল উগ্র বিদ্রোহ।

চলেই আসছিলাম। হঠাৎ সেই মুহূর্তেই এসেছিল রামবিলাস। সে বলেছিল—রাম রাম, বাবুজী। হুজুর হামাকে ভেজলেন।

—কেন, রামবিলাস?

—আরে, বাহর আসিয়ে হুজুর শুনলো কি আপ আসিয়েছিলেন। পুছলেন—কী কামে?

কুছ কাম ছিল্ব ? হামি বলি না, তো জোর ধমকানি দিলেন। হামি বললাম সব। শেষে ই ভি বললাম—উনি তো জানতো না। হাম যব সব বলিয়েছি তব ওহি মিনটমে বাবুজী সব লেকে চলিয়ে গেলেন। কইলেন কী, মেরা কসুর হো গয়া। থোড়া বাদ হামকে ডাকিয়ে বোল দিলেন কী, উ হামারা ইজ্জৎ রাখা হায়—উসকো কাম হাম নেহি করেগা, তু কর্ দে। উষা টুনিকে যা-কে বোল্—উ লোককী জান কী ইজ্জৎ কী জিম্মেদার খাঁদুবাবু। হম যানে নেহি বোলতা। লেকিন যায়েগী—উ লোক কী হিস্ছা হোগা—যাস্তি রোজগার হোগা তো যানে বোল। ইজ্জৎ আওর জান ই ছুনোকে জিম্মেদার হম! আউর বাবুলোককো—সাধনবাবুকো কহনে বোলা—রূপেয়াকে ফয়সলা উ লোককে সাথ কর লে। আউর যো চিজবিজ রূপেয়া হুজুরকো ভেজা, উ হামলোগোঁকে দেনে বোলা।

রামবিলাস একটু হেসেছিল। অবশ্যই সে এতে প্রসন্ন হয়েছিল। তবে এটা বলব—রামবিলাসেরা—বিশেষ করে রামবিলাস আর হু-তিনজন টাকার চেয়েও খাঁদুবাবুকে শ্রদ্ধা করত বেশী।

সংবাদটা শুনে সাধনবাবু খুশী হয়ে বলে উঠেছিলেন—বহুত আচ্ছা, বহুত আচ্ছা। কেল্লা ফতে।

রামবিলাস বলেছিল—চলিয়েগা আভি উষা-টুনিকে পাশ ? সেটল্ কর লেগা। হম যায়েগা, হুজুরকে বাত বোল দেগা।

সে কী তাণ্ডব বাগান-পার্টিতে! আমি জীবনে ধাপে ধাপে অনেক নেমেছি—সমাজের বিচারে, রাষ্ট্রের বিচারে। নারী নিয়ে অনেক খেলা করেছি। দেহের তাড়নায় করেছি, এবং ঈশ্বর-সমাজ-নীতি মানি না—এই বোধকে প্রবলতর করবার জন্য জোর করেই করেছি। কিন্তু এই বাগান-পার্টিতে সাধনদের যে চেহারা দেখেছি তা আমি কখনও করি নি—করতে পারি নি।

আর একটা কথা বলে নিই। সেটা মনে হলে আজও আমার হাসি পায়। এই সাধনবাবু ভারতবর্ষের সংস্কৃতির নমুনা ওই জাপানীদের দেখাবার জন্য নগ্ন গায়ে বাঘের চামড়ার রঙের একখানা কম্বল পরে পায়ে ঘুঙুর বেঁধে ধেই ধেই করে নেচেছিলেন, একটা মেয়ে 'প্রলয় নাচন নাচলে যখন' গানটা গেয়েছিল।

অবশ্য বলবার কিছু নেই। এ পৃথিবীতে সর্বদেশে সর্বকালে আছে। স্তাবকতার জন্য বানর-নৃত্য এবং অর্থ নৈতিক-রাজনৈতিক স্বার্থসাধনের জন্য নারী-উপহার। শুধু অর্থনীতি-রাজনীতিকেই বা দুষি কেন, আধ্যাত্মনৈতিক তপস্বীকে ভ্রষ্ট করবার জন্য দেবতারাও স্বর্গ থেকে মেনকা-উর্বশী-রম্ভাকে পাঠাতেন।

আমার বিস্ময় লাগে, শিবনাথ—আমার সন্ন্যাসত্যাগের মুহূর্তে নীলকে কে পাঠিয়েছিল ? ঈশ্বর কি আমাকে ভালবাসতেন পরম স্নেহে !

যাক। পরের কথা শোন।

সাধনবাবুর কাছে খাতির আমার বেড়েছিল। উপার্জনও বেড়েছিল। ধীরেনবাবুর সঙ্গে শান্তির সম্পর্ক ছিঁড়েছে। বিপ্রপদকে টাকা দিয়েছি। কিন্তু চিত্ত তৃপ্ত নয়। তৃপ্তি আসবে কোথা থেকে ? আমার প্রশ্নের উত্তর ভিন্ন তৃপ্তি হবে কিসে ?

নেই, কিছু নেই বললেও তো সমস্যা মেটে না। আমি জীবন দিয়ে বুঝে গেলাম, শিবনাথ,

—জগৎজোড়া মানুষের সব অতৃপ্তির মূল ওখানে।

কিছু নেই তো, আমি কী ? আমি কেন ?

কিছু আছে তো—অর্থাৎ সে আছে তো—জগৎ জুড়ে এত অবিচার কেন ?

আর কী জানি কেন, শান্তিকে একটা মুহূর্তের উত্তেজনায় বিপ্রপদর অশ্লীল কুৎসিত গালাগালির উত্তেজনায় কাছে টেনে নিয়ে যেন অশান্তি আমার বেড়েছিল বেশী। কিন্তু তাকে পরিত্যাগের পথ পাই নি।

ওদিকে সাধনবাবুদের নতুন আপিস হচ্ছে। তার মধ্যে একদিন তাঁর ঘরে শুনলাম——ধীরেনবাবুর ক্রুদ্ধ কণ্ঠস্বর। দাঁড়ালাম দরজায়। ভয় দেখাচ্ছেন ধীরেনবাবু।

—ভাল বলছি আপনাকে। মিটিয়ে ফেলুন। নইলে আপনার কারখানায় আগুন জ্বলে যাবে।

সাধনবাবু বললেন—যা পারেন করুন আপনি। আমি না-হয় ও কারখানা বন্ধ করে দেব। আর মজুরি বাড়াতে পারব না আমি।

ধীরেনবাবু বললেন—বড় কারখানা করতে চলেছেন, সাধনবাবু। এ স্ট্রাইক হলে দুর্নাম হবে। ক্ষতি হবে।

—দেখা যাবে।

ধীরেনবাবু প্রত্যাশা করেন নি এ উত্তর। বললেন—আচ্ছা। দেখা যাবে। কিন্তু জোরটা কিসের এত ? ওই ছোকরার ?

শিবনাথ, বুদ্ধিমান লোকেও ব্যক্তিগত জীবনের লাভক্ষতিতে বোকার মত কথা বলে। ছোকরা মানে আমি। তবে ধীরেনবাবুর তথ্য ছিল বক্তব্যের পিছনে। বললেন—পার্টির জন্যে যারা নারী সংগ্রহ করে সাধনবাবু, তাদের হাতে গুণ্ডা দু-চারটে থাকলেও তাদের দিয়ে স্ট্রাইক রোখা যায় না।

বলে বেরিয়ে চলে গেলেন। চোখোচোখি হল। তিনিও তাকালেন, আমিও তাকালাম। তিনি বের হয়ে গেলেন; আমি ঢুকলাম। সরাসরি বললাম—আমি স্ট্রাইকে ওদের সঙ্গে লড়তে রাজী।

—পারবেন ? সাধনবাবু বিস্মিত হলেন।

বললাম—পারব। বলুন কম সংখ্যায় কতজন মজুর হলে আপনার কারখানা চালু থাকবে ?

নেমে পড়লাম শিবনাথ। লড়ব ওই ধীরেনবাবুর সঙ্গে। তখন সেটা ১৯৩৫ সাল। এ দেশে ট্রেড ইউনিয়ন তখন সবে গড়ছে। নেতারা খুব পাকা নয়। ইয়োরোপের ট্রেড ইউনিয়নের ইতিহাস পড়ে তার উপর নির্ভর। আমারও পড়া ছিল। বলেছি তো দিল্লিতে পড়েছিলাম—হিমালয় থেকে শীতকালে নেমে। তবে আসল মূলধন হল সাহস আর শক্তি। ও যার আছে সে জিতবেই—একথা বলি নে; তবে লড়াই না করে সে হারে না। এবং যে লড়াই সে দেয়—সে লড়াই শক্ত লড়াই।

খাঁদুবাবুর স্নেহের সুযোগ নিলাম। রামবিলাসকে নিলাম চেয়ে। রামবিলাস আশ্চর্য। নতুন কাজের স্বাদে সে খুব খুশী হল। জন কুড়ি মজুর যোগাড় করতে খুব বেগ পেতে হল না। ধীরেনবাবুর উপর বিরূপতাই এর কারণ। নইলে শ্রমিকদের কিছু মজুরি বাড়াবার প্রতিশ্রুতি আমিও নিয়েছিলাম।

শেষ অস্ত্র ব্যবহার করলেন ধীরেনবাবু। দাঙ্গা লাগালেন।

রামবিলাসের কল্যাণে আমার লোকের অভাব হয় নি। রামবিলাসকে নিয়েছিলাম খাঁদুবাবুকে বলে। তারা দাঙ্গায় সমর্থ লোক। চতুর লোক। ধীরেনবাবুর দল হটে গেল। শুধু হটে গেল না, জখম হল কয়েকজন। একজন শেষ। শেষরাত্রে এসেছিল আগুন লাগাতে। দারুণ ক্রোধে এমন আঘাত তাকে করেছিল যে, সে পড়ে গিয়ে আর ওঠে নি। আমি রাত্রেই তাকে কলসী বেঁধে গঙ্গার জোয়ারে ডুবিয়ে দিয়েছিলাম।

তবু ধীরেনবাবু হেরেও জিতলেন। সাধনবাবু মামলায় এগুতে ভয় পেলেন। মোটা টাকা দিয়ে সব মিটিয়ে নিলেন। শ্রমিকদের মজুরি কিছু বাড়ল। বোধ করি দু আনা কি দশ পয়সা।

সাধনবাবু আমাকে বললেন—যা হয় আপনি নিজে করে খান, মশায়। আপনি সর্বনেশে লোক। দয়া করে আমাকে রেহাই দিন।

আমি সকলের চেয়ে বেশী ঘৃণা করি এই কাপুরুষগুলোকে। আমি নিঃশব্দে চলে এলাম। গিয়ে গঙ্গার ধারে বসে রইলাম সারাদিন। ভেবে ঠিক করে নিলাম, ওই ব্যবসার মহলে, ডালহৌসি ক্লাইভ স্ট্রীট অঞ্চলে আর যাব না। খুব রক্ষা পেয়েছি, নইলে আর কিছুদিনের মধ্যেই ওই সাধনবাবুর স্তাবক হয়ে যেতাম। অথবা আর এক সাধনবাবুই হতাম। কিছুদিন আগে সাধনবাবুদের আর একটি রূপ দেখেছিলাম। দেখে ঘৃণা কানায় কানায় ভরে উঠেছিল, এবার উপচে পড়ল।

সাধনবাবুর সঙ্গে সম্পর্ক চুকিয়ে দুদিন গঙ্গার ধারে বসে ছিলাম, শেষ দিন বাসায় ফেরার পথে সেণ্ট্রাল অ্যাভেন্যুর উপর 'টু লেট' লেখা দেখে থমকে দাঁড়ালাম। এবং খোঁজ করে বাড়িওলার কাছে গিয়ে ভাড়া নিলাম। ঘরখানা প্রশস্ত। চমৎকার রেস্টুরেণ্ট হবে। তাই করব। ওই ব্যবসায়ী মহলে আর নয়। এবার এইখানে চায়ের রেস্টুরেণ্টই করব। এ ব্যবসা অনেক ভাল। বিপ্রপদর মিষ্টির দোকানে দেখেছি—শুধু স্বাধীনতাই নয়, ভাল করে চালাতে পারলে উপার্জন ভালই হয়। ভেবেছিলাম ওই উপলক্ষ করেই রাজনীতিতে শ্রমিক সংগঠনে নেমে যাব। কিন্তু যাই নি। ভাল লাগে নি। সব শুনে শান্তি খুশী হয় নি। বলেছিল—ওর সঙ্গে না বনে, নিজে স্বাধীনভাবে কর ব্যবসা।

বলেছিলাম, না।

বিপ্রপদ খুশী হয়েছিল। সম্ভবত সে ভেবেছিল, তাতে আমাতে একশ্রেণীভুক্ত হয়ে গেলাম। সে মিষ্টি-ওলা, আমি চা-ওলা। সবশেষে খাঁদুবাবুর কাছে গিয়েছিলাম, তাঁর কাছে না গিয়ে আমার যেন আর পথ ছিল না। তিনি যেন বেঁধেছিলেন আমাকে। লোকটিকে ভাল লাগুক বা না লাগুক, তাঁর ভালবাসা বড় ভাল লাগত। কখনও কিছু গোপন করি নি তাঁর কাছে। শান্তির কথাও না। একটু খুঁতখুঁত করেছিলেন খাঁদুবাবু।

বার বার বলেছিলেন—হ্যাঁ বাবা, যদি ঘরই করবে তবে ও মেয়ে কেন? বিয়ে করলে না কেন? ভাল মেয়ে অনেক আছে, বাবা। আমি দেখে দিতাম। না—না—না।

আমি বলেছিলাম, কেন? আমি তো কিছু মানি না আপনি জানেন। ঈশ্বর মানি না, তা ধর্ম পুণ্য বিবাহ!

—আমি ঈশ্বর মানি বাবা, কিন্তু বাকীগুলো মানি নে এ তো দেখছ। তুমি যে ঈশ্বরকে মানতে না, বাকীগুলোকে মানতে। ক্রমে মানবে না তাও জানতাম। কিন্তু ও মেয়েটা—। মেয়ের সঙ্গে ঘর বাঁধা সে তো শুধু রাত্রির ভোগ নয় বাবা, ওতে যে দিনের আনন্দও জড়ানো।

সুখ তো পাবে না, বাবা। এ যে যেচে দুঃখ বাড়ালে। দেখ, আমাদের বাগবাজারের ঘোষ মশায়—মস্ত লেখক, মস্ত অ্যাক্টর, পরমহংসের শিষ্য, তিনি বলতেন, দেখ, চুনো মাছ পচলে পেঁয়াজ লঙ্কা দিয়ে কড়া করে রাঁধলে খাওয়া যায়, কিন্তু পাকা মাছ পচলে তাকে আঁস্তাকুঁড়ে ফেলতে হয়। ও মেয়ে তাই। বাসি নয়, পচা পাকা মাছ। ধীরেনবাবুর বিলিতি মশলা ওর গায়েই লেগেছে, ভেতরে যায় নি। তবে দেখ। তুমি সন্ন্যাসী থেকে গৃহী হয়েছ, তুমি হজম করলেও করতে পার। আমি আপত্তি কিছুতে করি না।

আমি বলেছিলাম—না। সে কথা আমার সঙ্গে হয়ে গেছে। ধীরেনবাবুদের সঙ্গে কোন সংস্রব থাকবে না।

খাঁদুবাবু বলেছিলেন—ভাল রে বাবা! তা স্বীকার করেছে? ভাল। কিন্তু—

আমি বলেছিলাম—আবার কিন্তু কী? থাকলেও ভয় করি নে আমি।

খাঁদুবাবু বলেছিলেন—ওরা মুসলমান হয়েছিল জান তো?

বলেছিলাম—জানি।

—বাস্, তবে আর বলবার কিছু নেই। তবু সাবধানে থেকো।

তারপর আমার সংকল্পের কথা শুনে বলেছিলেন—মনে যা চায় তাই কর। সাধনবাবুদের সঙ্গে তোমার বনবে না, এ সন্দেহ আমার হয়েছিল। ও জাত আলাদা বাবা। সে চিরকাল। তবে একালে আবার কোম্পানি অ্যাক্টে ব্যবসা চলে; কায়দাও বিলিতি। এ বাবা আমাদের যে ঋষি বলেছিলেন—ঋণং কৃত্বা ঘৃতং পিবেৎ,—তাঁরও হজম হত না। ঘিয়ে চর্বির ভেজাল। তোমারও হজম হবার নয়, হয় নি। তা চায়ের দোকান করবে? এই পাড়ায়? কর্মফের আর কী! তা কর, যদি ভাল করে করতে পার, মন্দ হবে না। অনেকগুলো ছোঁড়া-টোঁড়ার গতি হবে। কাজে লাগিয়ে দিয়ো।

চায়ের দোকান করে প্রথম কিছুদিন ভাল ছিলাম, শিবনাথ। আমার মনের মোড় আবার ফেরবার অবকাশ পেয়েছিল এই ব্যবসাটির মধ্যে। বসে বসে ভাবতাম।

বিংশ শতাব্দীর সব-অস্বীকারী আমি, কিন্তু আমার জীবন-প্রশ্নকে অস্বীকার করি নি। অস্বীকার করতে চাইলেই বা পারব কেন? গলায় দড়ি দিয়ে আত্মহত্যা করা যায়, কিন্তু আত্মাকে ফাঁসি দেব কী করে? আত্মার আর্তনাদ-করা প্রশ্নের সম্মুখে আমার মত বিংশ শতাব্দীর মানুষের যে লজ্জার সীমা নেই, আত্মগ্লানির অবধি নেই।

আমার পিতা কে? আমার কুলধর্ম কী?

আমার মত মানুষ বিংশ শতাব্দীতে কম নেই। অনেক। অনেক। অনেক। এ যুগে অর্থনীতিশাস্ত্র, রাজনৈতিক দর্শন প্রগল্‌ভ হয়ে উঠেছে, কিন্তু ও প্রশ্ন থামে নি। আবার প্রশ্ন নিয়ে ভাবতে লাগলাম। শান্তির সঙ্গে সম্পর্ক প্রায় উঠিয়ে দিলাম। বাড়িতে রইল একান্ত আশ্রিতার মত।

পড়াশুনা আরম্ভ করলাম। দোকান ভালই চলছিল। পাড়ার ছেলেরা আড্ডা দিত। তাদের তর্ক শুনতাম। মধ্যে মধ্যে তরুণ-তরুণী আসত, কেবিনের খদ্দের। দোকানের জন্য পুরনো মাসিকপত্র কিনে এনে রাখতাম। নিজে পড়তাম। তার মধ্যে মনের প্রশ্নের প্রতিধ্বনি পেতাম মধ্যে মধ্যে। মৃত ঈশ্বরকে নিয়ে কবিতা, প্রবন্ধ। এরই মধ্যে মহাপ্রয়াণ করলেন রবীন্দ্রনাথ। বাস্, শেষ হয়ে গেল। আর 'তুমি'কে নিয়ে কেউ কাব্য রচনা করবে না। এবার শুধু 'আমি'। বাস্। শেষ।

এরই পর এল যুদ্ধ। না, ভুল হল। যুদ্ধ এসেছিল, কিন্তু যুদ্ধ তখনও স্ব-রূপে নিজেকে

প্রকাশিত করে নি। বিয়াল্লিশ সনে অকস্মাৎ পুরনো কালের পর্দাটা ছিঁড়ে গেল—না, ঝড়ে উড়ে গেল। বিংশ শতাব্দীর পর্দাটা প্রকাশিত হল আপন স্বরূপে। আমার মনের চোখে কী দেখলাম জান? একটা মরুভূমির দৃশ্যপট। জল নেই, সবুজ নেই, ছায়া নেই, দগ্ধ প্রান্তর, দগ্ধ আকাশ, বিলীন দিগন্ত। তারই সম্মুখে মরীচিকার মত—না, রঙ্গমঞ্চে রঙমাখা নর্তকীর মত নাচছে অর্থনীতির রঙ্গিণীর দল; রাজনৈতিক দর্শনবিদ পরিষদের দল উচ্চকণ্ঠে বক্তৃতা করছে; আর পৃথিবীসুদ্ধ মানুষ পরস্পরের টুঁটি ছিঁড়ে ফেলবার জন্য বদ্ধপরিকর। রক্তে পৃথিবী ভাসছে। দুর্ভিক্ষে মানুষ মরছে পথে পথে। সত্যের সবুজ নিঃশেষে শুকিয়ে মরে গেছে। ঘর গেছে, পরিবার গেছে। এসপ্ল্যানেডে ধর্মতলায় হাওয়ায় নোট ওড়ে; সেই নোট ধরবার জন্য স্বামী নিয়ে যায় স্ত্রীকে, পিতা নিয়ে যায় কন্যাকে, ভাই নিয়ে যায় ভগ্নীকে। মিলিটারী এলাকায় নোট ওড়ে; সেই নোট ধরতে ছুটছে দলে দলে মানুষ।

আবার বিভ্রান্ত হয়ে গেলাম।

মনে হল, 'কে আমার পিতা'—এ প্রশ্নের সমাধান হয়ে গেছে। উত্তর পেয়েছে মানুষ;—সে স্বয়ম্ভু। তার ভাই নেই, জ্ঞাতি নেই। শুধু সে আছে। দল আছে। দলের নেতা আছে। বুনো জানোয়ারের দল। নখদন্তের বদলে তার হাতে উদ্যত খড়্গ। দলে দলে জাতিতে জাতিতে তাই এই হানাহানির মধ্যে মীমাংসা হচ্ছে—কে থাকবে, কে থাকবে না। অথবা আদি নেই, অন্ত নেই—জন্মের আগেও শূন্য, মৃত্যুর পরেও শূন্য; মধ্যে আছে শুধু বর্তমানটা—সেটা কেন থাকবে অর্থহীনভাবে? সুতরাং সেটাকেও শেষ করে দাও নিজেরাই, নিজের হাতে। শক্তি ছিন্নমস্তা হয়েছিলেন কি এই চিন্তাতেই? পরীক্ষা করে দেখেছিলেন? কে জানে? আর কী উল্লাস কী উদ্দীপনা এর মধ্যে! অর্থনীতির রঙ্গিণীরা নৃত্য করছে, তাদের অঙ্গ থেকে ঝরে পড়ছে অর্থ। সেই অর্থ যে যত পার কুড়িয়ে নাও। প্রচুর ভোগ চারিদিকে, ভোগ কর আর মরণ-বহ্নিতে ঝাঁপ দাও। প্রশ্ন নেই—প্রশ্ন নেই।

আমি সামান্য মানুষ নই, কিন্তু আমার চেয়ে অসামান্য মানুষ তো অনেক। যারা অঙ্ক কষে ব্রহ্মাণ্ডের পরিধি নির্ণয় করে, শক্তিকে নব নব রূপে ভঙ্গিতে আবিষ্কার করে, পরমাণুর মধ্যে মহাবিরাটের অবস্থান কল্পনা করে—তারা, শিবনাথ, তারাও সেদিন এই হানাহানির বিভ্রান্তির মধ্যে, সেই বিরাট বিপুলের মধ্যে অমৃত, যার মধ্যে 'আমার পিতা কে'—এই চিরন্তন প্রশ্নের উত্তরের আভাস মিলিলেও মিলতে পারত, সে দিকে দৃষ্টি দিলে না। তারা অমৃতকে আবিষ্কার না করে আবিষ্কার করলে মৃত্যুকে। মৃত্যু চিরকালই যবনিকা হয়ে দাঁড়িয়ে আছে স্রষ্টা এবং সৃষ্টির মধ্যে। আবৃত করে রেখেছে চিরন্তন অজ্ঞাতকে। তাকে তুলতে গিয়েও তুলতে পারলে না, বিভ্রান্ত হয়ে গেল। মৃত্যু-শক্তির অধিকারী হয়ে ভাবলে—বোধ হয় আমিই ঈশ্বর। আমারও তাই হল। বিভ্রান্তিতে পড়লাম। 'কিছু নাই'—এও আর থাকল না; হল 'আমিই সব'।

সুভাষচন্দ্র দেশ ছেড়ে চলে গেলেন। দেশের স্বাধীনতা আনবেন। বক্রহাস্য করলাম। গান্ধীজী 'করেঙ্গে ইয়া মরেঙ্গে' বলে ডাক দিলেন। চিত্ত বিদ্রোহী হল। কেন? করেঙ্গে ইয়া মরেঙ্গে কেন শুধু? ওর সঙ্গে 'মারেঙ্গে'ও নয় কেন? মনে মনে মধ্যে মধ্যে বলতাম, রাম রাম ছাড় গান্ধীজী, নিমতলার ঘাটের পথেই ও-নামটা ভাল।

এসব অবশ্য তখন কোন গভীর গম্ভীর মুহূর্তে কখনও কখনও মনে উদয় হয়। তা ছাড়া অন্য সকল সময়েই কানে বাজে টাকা-গেঁথে-তৈরি-করা অর্থনীতির রঙ্গিণীদের চরণের নূপুরধ্বনি।

ছোট একটা ঘটনা বলি। যা থেকে বিভ্রান্তি আমার উন্মত্ততায় পরিণত হল। তেতাল্লিশের গরমের সময়। তখন মধ্যে মধ্যে খাঁদুবাবুর রাজত্বের মেয়েদের লোক প্রায় আসত একশো টাকার নোট ভাঙাতে। এসপ্ল্যানেডের বাজার দেখেছি; এদের সন্ধ্যের সময় সেজেগুজে যেতে দেখেছি। হাসতাম, টাকা রাখতাম, ভাঙিয়ে দিতাম। খাঁদুবাবুর তখন অসুখ—শেষশয্যা। আমি তাঁকে দেখাশুনা করতাম। ওই মানুষটাকে অবজ্ঞা অবহেলা করতে পারি নি। তাঁর অনুরোধে এদের সুখ-সুবিধে দেখতে হত আমাকে। শুধু ওদের নয়, খাঁদুবাবুর চেলার দলও আমার পাশে ঘুরত ফিরত। আমার দোকানের আনাচে-কানাচে, গলির ভিতর রাত্রিকালে মদও বিক্রি করত। আমার রোজগার তখন কমে নি, কিন্তু বাজারদরের টানে চৌবাচ্চার জল-নিকাশী নালাটা ভেঙে বড় হয়ে যাওয়ার অবস্থা হয়েছে। মনে মনে ভাবলাম, এর সঙ্গে পিছনে মদের দোকান করলে হয় না? আমি নিজেও তখন মদ খাই। নিত্যই খাই। না খেলে শান্তিকে সহ্য করতে পারি না; চিন্তায় রাত্রে ঘুম হয় না। মধ্যে মধ্যে মদ্যপান করতে হোটেলে যেতাম। হোটেলে নূতন কালের হাওয়াটা জোরালো হয়ে বইছে। মনে জোর পেতাম। কেন জান? দেখতাম উকিল ডাক্তার এঞ্জিনীয়ার, খবরের কাগজের সম্পাদক, সাহিত্যিক প্রফেসার শিল্পী লীডার সব টলতে টলতে বেরুচ্ছে। ছাত্রও দেখেছি। মেয়েও দেখেছি, সভ্য মেয়ে—সম্ভ্রান্ত মেয়ে। নিতান্ত তরুণীও দেখেছি, মুখে শিক্ষার মার্জনা, গৃহস্থ ঘরের ছাপ। তবে মেয়েদের ভিড় এসপ্ল্যানেডে। সেখানে গোরার ভিড় বেশী—তার মধ্যে আমেরিকানরা প্রধান। তাই জোর পেতাম। নইলে বাড়িতে তো মজুতই থাকত। শান্তিও খেত। আমার তাতে আপত্তি করার তো কিছুই পাই নি। খেতে চায়, খাক। মনে আপসোস হত, কেন ওকে ধীরেনবাবুর সংস্রব থেকে জোর করে বিচ্ছিন্ন করলাম। ওদের সঙ্গে থাকলে অন্তত ভেসে যেতে পারত—যে দিকে হোক। এখানে এসে চড়ায় আটকে গেল যে। বিপ্রপদ আছে। আসে যায়। নিতান্তই আশ্রিত অনুগৃহীতের মত।

ওদিকে খাঁদুবাবু তখন শয্যাশায়ী। এই লোকটি আমাকে যত দিলে অমৃত, তত দিলে বিষ। ও আমাকে ভালবাসত। আমিও ভাল না বেসে পারি নি। নিত্যই যেতাম। চিকিৎসার ব্যবস্থা করতাম। অর্থ তাঁর ছিল। সেবা করবার লোকেরও অভাব ছিল না। রামবিলাস যে কী সেবা করত তা বলা যায় না। ওদের মায়া-মমতা দেখে মনে হত—না-ই বা থাকল ঈশ্বর, মানুষ তো আছে! কিন্তু বাইরে এসে সাধনবাবুকে-ধীরেনবাবুকে দেখে ভাবতাম—না, মানুষ নেই, পশু আছে। খাঁদুবাবুর দলকেও আমাকেই দেখতে হয়। তারা নিজে থেকেই আসে। মধ্যে মধ্যে খাঁদুবাবুও পাঠিয়ে দেন; পুলিসের খাতায় নাম উঠেছে। পাড়ার লোকেরা ঘৃণাও করে, সম্ভ্রমও করে।

সেদিন রাত্রে দোকান থেকে বাসায় ফিরছি। মদ সেদিন তখনও পর্যন্ত সামান্য খেয়েছি; বাড়ি গিয়ে খাব; হোটেলে যাই নি। বাসার গলিটার মোড়ের সামনেই দাঁড়াল একখানা ট্যাক্সি। নামল একটি তরুণী আর তরুণ। ট্যাক্সিতে আরও লোক ছিল, ওদের নামিয়ে দিয়েই চলে গেল। ব্ল্যাক আউটের আব্‌ছা অন্ধকার। হঠাৎ গলি থেকে দুজন গুণ্ডা বেরিয়ে ওদের দুপাশে দাঁড়াল। একজন ছোরা তুললে, অন্যজন মেয়েটার ব্যাগটা ছিনিয়ে নিয়ে হাত থেকে টেনে খুলে নিলে বালাটালা কিছু। তারপর কান থেকে ছিঁড়ে নিলে দুল দুটো। মেয়েটা চিৎকার করে উঠল। কান ছিঁড়ে গেছে তার। আর্ত চিৎকারের প্রতিধ্বনি আছে শিবনাথ, সেটা হৃদয় আপনি দেয়। গুণ্ডা দুটো আমার চেনা। আমি ধমক দিয়ে উঠলাম, এইও! খবরদার!

আমার গলা চিনে গুণ্ডা দুটো ছুটে পালাল। কিন্তু মেয়েটা বসে পড়ল। পুরুষটা উল্লুকের মত হতভম্ব হয়ে দাঁড়িয়ে ছিল। তবে কাঁপছিল থরথর করে।

গিয়ে দেখলাম, আমার পাড়ার মেয়ে। আজ এই ক-বছর ধরে ওকে প্রায় নিত্য দেখে আসছি। বেণী ঝুলিয়ে ইস্কুলে যেত। তারপর কলেজে। মা মরেছে মাস ছয়েক আগে; সৎকারে আমি কাঁধ দিয়েছি। তারপর বড় একটা দেখি নি। বোধ করি বাড়ির ভারটা মায়ের অভাবে ওর ওপরেই পড়েছিল। ছোঁড়াটা ওরই বড় ভাই; বছর চব্বিশ বয়স, ফুলপ্যাণ্ট আর হাফশার্ট পরে ঘুরে বেড়ায়।

আমাকে দেখেই হাউ হাউ করে কেঁদে উঠল।—সব কেড়ে নিয়ে গেল!

গালে একটা চড় কষিয়ে দিয়ে বললাম, তুই লড়তে পারলি নে?

হয়তো আরও একটা চড় দিতাম, কিন্তু মেয়েটার দিকে তাকিয়ে তা পারলাম না। মেয়েটার দু কান ছিঁড়ে রক্ত পড়ছে, এক কানের পেটি দুখানা হয়ে গেছে। বললাম, এঃ, এ যে বেশ কেটেছে! এস, আমার বাড়ি এস।

—না।

বেশ কড়া সুরেই বললাম—না নয়, চল। ডাক্তার ডেকে দেখাই। তোমার বাড়ি দূর খানিকটা। আর, কী গিয়েছে বল, আমি দেখি ফিরে পাওয়া যায় কিনা!

বাড়িতে গিয়ে শান্তিকে বললাম, কান দুটো ধুয়ে দাও। আর কতটা কেটেছে দেখ।

শান্তি একটু বিস্ময়ের সঙ্গেই বললে—এ যে লতিকা! আমি প্রথমটা চিনতে পারি নি।

হ্যাঁ, চেনা একটু কষ্টকর বটে। লতিকার গালে রুজ-পাউডারের প্রসাধন, ঠোঁটে লিপস্টিক, চুলগুলো পর্যন্ত সিঙ্গ্‌ল করে কাটা এবং শ্যাম্পু-করা। হাত দুটো খালি, বোধ করি গহনা ছিনিয়ে নিয়েছে। গলায় একছড়া নকল মুক্তোর খাটো মালা। আমি হাসলাম। বুঝতে কিছু বাকী রইল না। বিপ্রপদকে বললাম, আমাদের ডাক্তারকে ডাক তো।

মেয়েটা বললে—না। ডাক্তারের জন্তে আসি নি। আপনি জিনিসগুলো পারেন তো আনিয়ে দিন।

—হুঁ। বিপ্র, তুই যা, রামবিলাসকে বল্—ছোলে আর ইব্রাহিম কোথায় দেখতে। বল্, আমি ডেকেছি। বুঝলি? এই রাত্রে। আসতে ভয় হয়, জিনিসগুলো ফিরিয়ে দিতে বলবি। কী কী ছিল, বল?

—ব্যাগে দুখানা একশো টাকার নোট। রিস্টওয়াচ—ওটা খুব দামী। পাঁচশো টাকা দাম নিয়েছে, এই সেদিন কিনেছি। আর দুল দুটো।

বিপ্রপদ চলে গেল, তখন সে ছিল আমার গোলাম।

শান্তি অবাক হয়ে চেয়ে ছিল লতিকার দিকে।

আমি বললাম, দুশো টাকা এক রাত্রির রোজগার?

মেয়েটি চুপ করে রইল।

—রোজ এমনি হয়?

ঘাড় নাড়লে—না।

—মুখে বল না—লজ্জা কী?

—না। লজ্জা কিসের? রোজ হয় না। কোন কোন দিন শুধুই।

—বেশীর ভাগ?

ঘাড় নেড়ে সায় দিলে—হয়।

—কত ?

—পঞ্চাশ। একশো। দুশো। সেদিন একজন পাঁচশো টাকা দিয়ে ঘড়ি কিনে দিয়েছে।

—বহুত আচ্ছা।

মেয়েটা ফোঁস করে উঠল—ঠাট্টা করছেন ? কেন ? ইজ্জৎ ! ধর্ম ! কী করব নিয়ে ? ওসব আমি মানি না। ঈশ্বর ইজ্জৎ কিছু মানি না। কেন মানব ? মানতে গেলে উপোস করতে হয়।

হেসে বললাম, না, তোমাকে 'বহুত আচ্ছা' বলে ঠাট্টা করি নি আমি। আমি 'বহুত আচ্ছা' বলে সাবাস দিচ্ছিলাম তোমাকে। আমিও ওসব মানি না কিনা!

মেয়েটা এবার বোধ হয় যেন লজ্জা পেয়েছিল।

আরও প্রশ্ন করতাম, কিন্তু এই সময়ে ফিরে এল রামবিলাস। ব্যাগটা নামিয়ে দিয়ে বললে —ইসকা ভিতর সব আছে বাবুজী। ওরা ভয়ে এল না।

মেয়েটা ব্যাগ খুলে দেখে বললে—এ যে এক শো টাকা ! আর একখানা নোট ?

—রামবিলাস !

—হামি জানি না বাবু। তব বিপ্রোবাবু লিয়ে হোবেন।

বিপ্রপদ বললে—হ্যাঁ। একশো টাকা ফী আমরা নিয়েছি।

গালে চড় কষিয়ে দিলাম। কী জানি, হয়তো ওই মেয়েটার মোহ আমাকে পেয়েছিল। বোধ হয় আমার বীরত্ব ওকে দেখাবার জন্য চড়টা মেরেছিলাম। বলেছিলাম, নিকাল্।

সভয়ে বিপ্রপদ বের করে দিয়েছিল।

মেয়েটা চলে গেল। রামবিলাসকে বললাম, সঙ্গে যাও।

আমিও কিছুক্ষণ স্তব্ধ হয়ে দাঁড়িয়ে রইলাম জানলা ধরে। মেয়েটা যেন কিছু একটা করে দিয়ে গেল। চিত্ত আমার চঞ্চল হয়েছে। আদিম রিপু ! ঈশ্বরবিশ্বাস যখন ছিল তখন এই নারী থেকেই হত পদস্খলন—এই থেকে তাই বার বার সাবধান করেছে। মানুষ যখন নাস্তিক হয় তখন বোধ হয় তার অজ্ঞাতসারে এই প্রবৃত্তিই প্রবল থেকে প্রবলতর হয়ে ওঠে। আস্তিকা-বাদীরা যখন অসহায়ভাবে পশুত্বের তাড়নায় এই কাজ করে তখন তারা এটা গোপন করে এই কারণেই। ওটা তার আত্মগ্লানি। বিশেষ করে মনোমিলশূন্য দেহমিলন। ওটা একেবারে অরণ্যের আদিম অন্ধকার জীবনে মানুষকে উপনীত করে দিয়ে বলে—তুমি জন্তু, তুমি জন্তু, তুমি জন্তু ! জন্তুতে আপত্তি থাকে বল—জীব, তুমি জীব, তুমি জীব। আমি বুঝতে পারছি সেই অন্ধকার আমাকে হাতছানি দিচ্ছে।

আমি ঘুরে এসে আলমারি থেকে মদের বোতল বের করলাম—পাখাটা বাড়িয়ে দিলাম। গরম ছিল খুব। বিপ্রপদ চড় খেয়ে চলে গেছে। শান্তি চুপ করে বসে ছিল, আমি গ্লাসে মদ ঢেলেছি দেখে সে উঠে কাছে এসে বসল। মুখের দিকে তাকিয়ে বললে—আমাকে ডাকলে না যে !

আমি বললাম—তুই কি আমার ডাকের অপেক্ষা রাখিস ? তুই তো আগে থেকেই খেয়ে বসে থাকিস। এর আর ডাকব কী ? বলে অন্য একটা গ্লাসে তাকে ঢেলে দিলাম।

গ্লাস হাতে করে বললে—তুমি তো আগে এমন ছিলে না !

গ্লাসে চুমুক দিয়ে বললাম—তা হলে তোর সঙ্গে ঘর বাঁধব কেন ? আগের আমাকে তো দেখেছিস—তোর গুরু হার মেনেছিল। এ কি সেই আমি ?

শান্তি মদের গ্লাসে চুমুক দিয়ে বলেছিল—ওকে তুমি অমন করে চড়টা মারলে কেন ?

—আমার কথা শোনে নি কেন ?

আর এক গ্লাস নিজে ঢেলে নিয়েছিলাম।

শান্তি বলেছিল—ভাল। আমার এমন সর্বনাশ করলে কেন ?

—তোর সর্বনাশ আমি করেছি ? ফেটে পড়েছিলাম হেসে।

শান্তি চীৎকার করে উঠেছিল—হ্যাঁ, হ্যাঁ। আমরা তো ঘর বেঁধে ঝগড়াঝাঁটি করেও এক-রকম করে ছিলাম। ধীরেনদা—

ধমক দিয়ে উঠেছিলাম—শান্তি!

হঠাৎ উঠে দাঁড়িয়ে শান্তি বলেছিল—আমি চলে যাব কাল।

—কোথায় ? কোন্ চুলোয় ? কলকাতার চুলোর আগুন আমার হাতে।

—আচ্ছা। দেখাব।

—আচ্ছা, দেখাস।

—দেখাব। আমি তোমার কাছে তেতো হয়েছি, না ? নতুনে মন পড়েছে!

—যদি পড়ে থাকে তাতে তোর কী বলবার আছে ? তুই জানিস আমি কিছুই মানি না। পাপ, পুণ্য, ধর্ম, ঈশ্বর—কিছু না। কিন্তু কথা রাখি। ওই মেয়েটাকে দেখে মন চঞ্চল হয়েছে, কিন্তু কই, সুবিধে তো নিই নি।

চুপ করে কিছুক্ষণ থেকে হঠাৎ সে বলে উঠল—তুমিও কিছু মান না, আমিও কিছু মানি না। আমি মুসলমান হয়ে ওকে বিয়ে করেছিলাম। সে বিয়েও ভাসিয়ে দিয়েছি। আমি অনেক পারি—বলে দিলাম। এইভাবে আমি থাকতে পারব না। বলে সে এক গ্লাস মদ ঢেলে নিয়েছিল। পরিপূর্ণ নাস্তিবাদের মধ্যে আমরা যেন স্বচ্ছন্দ হয়ে উঠেছিলাম দুজনেই। কথা-কাটাকাটি কম হয় নি। সে আমার গায়ে থুথু দিয়েছিল। আমি তাকে মেরেছিলাম চড়। একটা নয় কয়েকটা। তারপর অনেক আদর করেছিলাম। কোথাও কোনখানে যে কোন অদৃশ্য বিচারকর্তা নেই, সেদিন তা যেন উপলব্ধি করেছিলাম স্পষ্টভাবে এরই মধ্যে। হঠাৎ ঝড় উঠে সব আলোচনায় ছেদ টেনে দিয়েছিল। একটা দমকা ঝাপ্‌টায় ঘরের সব তছনছ করে দিয়েছিল।

•

ঝড়টা বোধ হয় কালের ঝড়। ঝড়ে আবার তাঁবু উড়ল। হল কী জান ? পরের দিন দুপুরবেলা বাসায় ফিরে দেখলাম, শান্তি নেই। কোথায় গেল ? বড় রাস্তার উপর পানওয়ালা অনুগত গোষ্ঠীর একজন, তাকে জিজ্ঞাসা করে জানলাম, সেজেগুজে সে কোথায় বেরিয়েছে। সঙ্গে বিপ্রপদ। সন্দেহ রইল না কী ঘটেছে। টাকাকড়ি ব্যাঙ্কেই থাকত। অল্প টাকা আর গহনা-গাঁটি যা ছিল তার কিছুই নেই। বিপ্রপদর দোকান ইদানীং খাটিয়ে-গুটিয়ে ছোট আকার ধারণ করেছিল, সেখানেও সে নেই। যা বিক্রি হয়েছিল—চার-পাঁচ টাকার মত, তাই নিয়েই সে চলে গেছে। কিছু বলে যায় নি।

প্রচণ্ড ক্রোধ জেগে উঠল। রামবিলাসকে বললাম—খোঁজ কর, রামবিলাস।

সন্ধ্যে আটটা নাগাদ খোঁজ এল। আমি তখন চায়ের দোকানে বসে—মদ খেয়েছি। ওরা প্রথম মুসলমান হয়ে বিয়ে করবার সময় যে নাম নিয়েছিল, সেই নাম নিয়ে পার্ক সার্কাস অঞ্চলে চলে গিয়ে ডেরা নিয়েছে। সম্ভবত আমার অধীন খাঁদুবাবুর দলের ভয়ে। চমকে উঠলাম। এটা তো ভাবি নি। তারিফ করলাম শান্তির। এ বুদ্ধি শান্তির। ওই লতিকার কথায় শান্তি খাঁচা ছেড়ে এসপ্ল্যানেডের মিষ্ট ফলে ভরা বনস্পতির উদ্দেশে উড়েছে। বুদ্ধি করে

মুসলমানী কবচ নিয়েছে। কাল সে বলেও ছিল—এককালে মুসলমান হওয়ার কথা। হুঁ। লীগ রাজত্ব। প্রচুর মদ খেতে হয়েছিল। দোকানেই মদ থাকত তখন। মদ খেয়ে বলেছিলাম, বহুত আচ্ছা। মন জেগে উঠেছিল—পাপপুণ্যবিচারহীন মনের সেই আদিম অরণ্যের বাসনা। জান্তব দেহতাড়না।

রামবিলাসকে ডেকে বলেছিলাম, রামবিলাস!

—বাবু!

—কালকের সেই ছোকরী ফিরলেই আটক করে বলবে—বাবু ডেকেছেন।

—উ তো আজ নিকালে নাই বাবু। উসকা ভাইঠো বসিয়ে আছে পানের দোকানের নগিচে।

—উসকো বোলাও।

তাকে বলেছিলাম, তোমার বোনকে গিয়ে বল—কথা আছে, আমি ডাকছি। আমার বাসায়। এখানে নয়। আমার চোখের দিকে তাকিয়ে সে ভয় পেয়েছিল। কথা বলে নি, ঘাড় নেড়ে সায় দিয়ে চলে গিয়েছিল।

আমি বাসায় গিয়ে বসেছিলাম।

লতিকাও এসেছিল। 'আমায় ডেকেছেন?'

—হ্যাঁ। বোস।

চারিদিকে তাকিয়ে সে প্রশ্ন করেছিল—তিনি কোথায়? আপনার স্ত্রী?

—আমার স্ত্রী সে নয়। তোমার মত বিশ্বাস আমারও কিছুতে নেই, তারও নেই। আজ আট বছর একসঙ্গে ঘর করছিলাম। কাল তোমার কাছে তোমার রোজগারের কথা শুনে তিনি ভেগেছেন।

সে হতভম্ব হয়ে গেল।

বললাম—তোমাকে তার অভাব পূর্ণ করতে হবে। তুমি বাধ্য। তোমার কোন আশঙ্কা থাকবে না পাড়ায়; তুমি যা কর, কেউ কথাটি বলবে না।

বলে আর সম্মতির অপেক্ষা করি নি। তাকে সবলে বুকে টেনে নিয়েছিলাম। আমি তখন জন্তু।

বিংশ শতাব্দীর স্বয়ম্ভু মানুষ—পিতৃপরিচয়হীন মানুষ—তার আবার অন্যায়ই বা কী, ন্যায়ই বা কী? হ্যাঁ, আইন আছে। কিন্তু আইনে ফাঁকি দেওয়া যায়; তেমন শক্তি থাকলে আইন অমান্য করা যায়।

লতিকা খুব পীড়িত বোধ করে নি। মাত্র কয়েক ঘণ্টা নয়, সমস্ত রাত্রিই সে আমার কাছে ছিল। ভোরবেলা আমি টাকা দিতে গেলাম।

সে বললে—না।

বললাম, সেদিনের প্রতিদান—দাম? তা আমি নিই না।

—না, তাও নয়।

—তবে কী? ভালবাসা?

—না। হেসে বলেছিল সে, ভালবাসার যুগ এটা নয়, প্যাক্টের যুগ। প্যাক্ট—এ পাড়ায় আপনার আশ্রয়।

—আবার আসবে তো?

—ডাকলেই আসব। নইলে প্যাক্ট থাকবে কেন? মেয়েটা প্রগল্‌ভ হয়ে উঠেছিল এক রাত্রেই।

—রোজ ?

—সাধ্য থাকতে অমান্য করব না।

—প্রেজেণ্ট দিলে নেবে তো ?

—নিশ্চয়, দু হাত মেলে নেব।

শিবনাথ, কিছু নেই বলে ঈশ্বরসন্ধানের পথ ছেড়ে যেদিন গেরুয়া ছাড়ব মনে করেছিলাম সেদিন ভূমিকম্পের সেই প্রচণ্ড দুর্যোগের মধ্যে নীল আমার কম্বলের মধ্যে আশ্রয় নিয়ে আমাকে বলেছিল—তুমি মানুষ, আমি মানুষ। নীল চলে গেল, তারপর যেদিন টাকা নিয়ে শান্তিকে বিপ্রপদর কাছ থেকে ছিনিয়ে নিলাম সেদিন মদ্যপান করে অচেতন হয়েছিলাম। আজ অচেতন হই নি। আজ অনুভব করলাম—ঈশ্বর নেই এ বিশ্বাস আমার পূর্ণ হয়েছে। ঈশ্বর-বিশ্বাসহীন জীবনের রূপ আমি স্পষ্ট প্রত্যক্ষ করলাম। আমি জন্তু! সাধনবাবুরা আসলেই জন্তু, তাই ঠিক বুঝতে পারে না। আমি মানুষ ছিলাম, তাই আজ প্রত্যক্ষ করলাম—মানুষ আসলে জন্তু।

সমাজ একটা সার্কাস—মানুষ তার মধ্যে শিক্ষিত জন্তু। তার মধ্যে যে সার্কাসের খাঁচা ভাঙতে পারে সে আবার বন্য স্বভাব ফিরে পায়। মানুষ যদি ঈশ্বরের সন্তান না হয় তবে এ সার্কাসের খাঁচা ভেঙে আবার অরণ্য-জীবনে ফিরে যাবে।

এর ঠিক দু দিন পরে খাঁদুবাবু মারা গেলেন। মরবার সময় প্রলাপ বকেছিলেন—আলো সব কোথায় গেল রে ? সব যে অন্ধকার!

সৎকার আমিই করেছিলাম। ভুল বললাম—উপলক্ষ আমি। লোক অনেক এসেছিল। অনেক। আসে নি সাধনবাবু। শুধু সাধনবাবু কেন—ওদের দল।

সেদিন লতিকা নিজে থেকেই এসেছিল। খাঁদুবাবুর সঙ্গে আমার স্নেহের সম্পর্ক সে জানত এবং বুঝেছিল। সান্ত্বনা দিতেও এসেছিল এবং খবরও একটা এনেছিল। শান্তি বিবি-সেজে এসপ্ল্যানেডে ঘুরছে। সঙ্গে বিপ্রপদ।

এর পর আর কি ঘটনা বলবার প্রয়োজন আছে ?

আছে। এ তো আমার ভয়ঙ্কর রূপের পরিচয় নয়। ভয়ঙ্কর হয়ে ওঠাটা অকস্মাৎ। নিতান্ত অকস্মাৎ। বরং উলটো একটা মনোভাব, হতাশাই তখন আমার উপর ছায়া ফেলেছে।

যুদ্ধটা অকস্মাৎ শেষ হয়ে গেল। সুভাষচন্দ্র হলেন নিরুদ্দেশ। তাঁর মৃত্যু আজ যুক্তিতে বিশ্বাস না করে উপায় নেই, কিন্তু আমি মনে মনে বিশ্বাস করি না। ওটা আমার ঈশ্বর-বিশ্বাসের মত। আমার মধ্যে অতীত দিনের সে সন্ধানীর মৃত্যু অনেক দিন ঘটেছে। আমার শক্তি, সাধনা—সবই একালের বিজ্ঞানীদের মারণ-অস্ত্র তৈরি করে পরিতুষ্ট হওয়ার মত ব্যভিচার আর শক্তির উদ্ধতপনার মধ্যেই স্বাভাবিকভাবে পরিতুষ্ট হয়েছে। ওটাকেই ভাবি নাস্তিবাদের সাধনা। সাধারণ যুক্তিতর্কে ওর মধ্যে অস্বাস্থ্যকর আচার যথেষ্ট আছে, কিন্তু স্বাস্থ্যের বিচারও স্বাস্থ্যবানের শক্তির উপর নির্ভর করে। আমার মত নাস্তিবাদী এ যুগে অসংখ্য—বাড়ছে দিনে দিনে, কিন্তু তারা আমার মত স্বাস্থ্যবানও নয়, শক্তিমানও নয়, সাহসীও নয়। মানি না কিছুই। সেদিন খবর রটেছে নেতাজী সুভাষচন্দ্র আর নেই। নিষ্ঠুর যন্ত্রণা অনুভব করেছি। সুভাষচন্দ্র কিন্তু নাস্তিবাদী আদৌ ছিলেন না। ঈশ্বরকে তিনি ডাকতেন শুনেছি। তিনি বিজয়ী হয়ে দেশে ঢুকলে আমাকে জেলে তো পুরতেনই;

গুলি করেও মারতে পারতেন এ জানি। তবু তাঁর পরিণাম শুনে দোকান থেকে উঠে চলে এলাম। সেদিন দীর্ঘদিন পর সারাদিন মদ খেলাম না, দোকানে এলাম না, বাড়িতে বসে শুধু কাঁদলাম। কান্নার সঙ্গে নলিনীর স্মৃতির একটা গোপন নিগূঢ় সম্পর্ক ছিল আমার। তাকেও মনে পড়ে গেল। আর একটা ঘটনা ঘটল। অনেক রাত্রে দরজায় কড়া নড়ল। একটা মৃদু মিষ্ট গন্ধে কে তা বুঝেও জিজ্ঞাসা করলাম—কে?

—আমি লতি।

—আজ না। ফিরে যাও।

—ফিরব না। দরজা খুলুন।

মৃদু হাসির শব্দ হয়েছিল একটু। হেসে লতি বলেছিল—কেউ আছে বুঝি ঘরে?

মুহূর্তে দরজা খুলে বেরিয়ে এসেছিলাম, না।

সভয়ে লতি পিছিয়ে গিয়েছিল। লতির চেহারা আমার অতি পরিচিত। তার ঠোঁটের কোণ দুটিতে আশ্চর্য এক বাঁক ছিল—ব্যঙ্গ-হাসিতে যা গুণটানা ধনুকের কোণ দুটির মত দুটি কোণের সৃষ্টি করত। আমার তা মনে আছে। তবে সেদিন ভয়ে তার মুখ কেমন হয়েছিল মনে নেই।

অবশ্য কয়েকদিনেই সামলে গিয়েছিলাম। পরের দিনই লতিকে খবর দিয়েছিলাম এবং সন্ধ্যা থেকেই তার সঙ্গে কাটাতে চেষ্টা করেছিলাম। কিন্তু পারি নি। ভাল লাগে নি। বলেছিলাম—যাও, বাড়ি যাও। আর এসো না।

তবুও মেয়েটি আসত। পরের দিনই এসেছিল। রূঢ়ভাবে বলেছিলাম—তোমায় আসতে যে আমি বারণ করেছিলাম।

সে বলেছিল—তবুও এসেছি। কিন্তু যে জন্যে আসতাম তার জন্যে নয়। আপনাকে দেখতে এসেছি।

—কী হয়েছে আমার?

সে বলেছিল—তা তো জানি না। তবে কিছু হয়েছে। আশ্চর্য লাগছে। মনে হচ্ছে, বোধ হয় খুব দুঃখ পেয়েছেন। শুনলাম একা একা বসে থাকছেন। তাই এসেছি। একটু গল্প করব, তারপর চলে যাব।

এতে আপত্তি করতে পারি নি।

তখন থেকেই আমার মনের সেই প্রশ্নের আগুনভরা পাহাড়টা ধোঁয়াতে শুরু করেছিল। দুটো অ্যাটম বোমায় দুটো শহর ধূলিসাৎ হয়ে গেল, ঝলসে গেল, তাতেই যুদ্ধটা শেষ হল। কিন্তু প্রমাণ হয়ে গেল কি মানুষ স্বয়ম্ভূ! ওখানকার বাতাসে ধুলোয় নাকি তেজস্ক্রিয়তা পরিব্যাপ্ত হয়ে রয়েছে। তার মধ্যে শুধু মৃত্যু। কিন্তু সৃষ্টির তত্ত্বে অমৃত কোথায়? আবার দীর্ঘদিন পর মধ্যে মধ্যে আমার অজ্ঞাতসারেই বোধ করি বলে উঠতাম—"যেনাহং নামৃতঃ স্যাম্ তেনাহং কিং কুর্যাম্।" কখনও আয়নায় নিজের ছবিকে প্রশ্ন করতাম তুমি স্বয়ম্ভূ?

লতি একদিন শুনে ফেলেছিল। শুনে সবিস্ময়ে আমার মুখের দিকে তাকিয়ে বলেছিল—কী বলছেন?

হেসে বলেছিলাম, উপনিষদের শ্লোক।

—উপনিষদ পড়েছেন আপনি?

—পড়েছি। শুধু তাই নয়, পাঁচ বছর সন্ন্যাসী হয়ে ঈশ্বর-ঈশ্বর করে ঘুরেছি।

সেই মুহূর্ত থেকেই মেয়েটার সহজ ছন্দ কেটে গিয়েছিল। পরের দিন থেকেই আসা-যাওয়া কমে গেল। সপ্তাহখানেক পর প্রায় এক সপ্তাহ এল না। মেয়েটা সত্যি এ যুগের মেয়ে। তারপর একদিন এল হাসিমুখে। সে হঠাৎ একটা বড় ফার্মে রিসেপ্‌সনিস্ট-এর চাকরি পেয়েছে। খবরটা দিয়ে বলেছিল—আজ থেকে আমায় রেহাই দিন।

চাকরি করে দিয়েছিল একজন রাত্রির আনন্দ-সাথী। প্রশ্ন করেছিলাম—তাকে বিয়ে করবে?

বলেছিল—না। বিয়ে? ও পোষাবে না। কেটে যাবে জীবন এইভাবে। আপনার কাছে বিদায় নিতে এসেছি।

বলেছিলাম—বিদায়।

সে এর পর পাড়া থেকে—বাপের কাছ থেকেও ছেড়ে চলে গিয়েছিল কোথায় কোন হোটেলে বা বোর্ডিং-এ। আর-একবার মাত্র সে এসেছিল আমার কাছে। দাঙ্গার সময়। তারপর আবার চলে গিয়েছিল। সে কথা বলব পরে। এখন বোধ হয় বিদেশে। নইলে আমার বিচারের সময় সে নিশ্চয় আসত কোর্টে।

যাক।

এরই মধ্যে হঠাৎ এল উনিশশ ছেচল্লিশের ষোলই আগস্ট। না, তার আগে এসেছিল আজাদ হিন্দ আন্দোলন। তাতে মেতে গিয়েছিলাম। নেতাজীর আকর্ষণ—সে কে অস্বীকার করবে! তবে আমার আকর্ষণের স্বরূপ তো সকলের মত এক হবার কথা নয়। আমি তো তখন পতিত। পশু! হ্যাঁ, ওর মধ্যে যে বীর্যের আকর্ষণ ছিল। নেমেছিলাম। বোমা তৈরি করেছিলাম। ছুঁড়েছিলাম। কিন্তু তার সঙ্গে ১৬ই আগস্টে যে ডাক পেয়েছিলাম তার তুলনা করব না। ১৬ই আগস্ট—১৯৪৬ সাল। হিন্দু-মুসলমান দাঙ্গা বেধে গেল। সকাল থেকেই গুজব রটেছিল। মনটা কেমন টান হয়ে উঠেছিল। সকালবেলা থেকেই খাঁদুবাবুর রাজ্যের যারা অনুচর তারাও চঞ্চল হয়ে পড়েছিল। দলের চার-পাঁচজন চলে গেছে। মানিক-তলার মোড়ে মিষ্টির দোকানে লুঠ হয়েছে, রূপবাণীর কাচ ভেঙেছে—খবর আসছিল। দশটার সময় বস্তির ছোঁড়াদের নতুন জুতো নিয়ে গলিতে ঢুকতে দেখলাম। পাটি বেপাটি যে যা পেয়েছে। কতকগুলো ছোঁড়ার হাতে ঘুড়ি। বুঝলাম, এ পক্ষও লেগেছে। দুপুরবেলা খবর পেলাম, শোভাবাজারে হাবু গুণ্ডা ঝাণ্ডা ওড়াচ্ছে আর চিৎকার করছে। খেয়ে একটু শুয়ে ছিলাম। ঘুম ভাঙল চিৎকারে। বেরিয়ে এসে দেখলাম, লীগের মিছিল যাচ্ছে। মিছিলটা এগিয়ে চলে যেতে শুনলাম, মিছিলের একটা অংশ বাগবাজারে ঢুকেছিল, মিষ্টির দোকানের কাচ ভেঙেছে, শাস্ত্রীদের বাড়ির একটা কবরেজখানা ভেঙেছে। ফিরে গেছে অবশ্য, কিন্তু বাগবাজার নাকি লোকে লোকারণ্য। বেরিয়ে পড়লাম। মনে হল—কে যেন ডাকছে আমাকে। কে? নীল?

সন্ধ্যে হতে হতে—তখন রাত্রি আটটা—তাণ্ডব নৃত্য শুরু হয়ে গেল। রাত্রি সাড়ে দশটার সময় মদ খেয়ে ভম হয়ে বসে আছি। আমাদের এলাকার খানিকটা দূরে কলাবাগান। শুনলাম কলেজ স্ট্রীট মার্কেট লুঠ হয়েছে। কয়েকটা দোকানে পেট্রোল ঢেলে আগুন দিয়েছে। দাউ দাউ করে জ্বলছে। ধর্মতলায় হানা চলছে—সারা ধর্মতলা জুড়ে। কী জানি কেন, মনের মধ্যে বার বার জেগে উঠছে নীলের মুখ। মনের পাহাড়টা যেন প্রচুর ধোঁয়া বেরিয়ে সব ঝাপ্‌সা করে দিচ্ছে, আত্মার শ্বাস নিতে কষ্ট হচ্ছে। এমনই সময় ছুটে এল রামবিলাস।

—বাবু!

—কী ?

—পাড়াতে হাঙ্গামা শুরু হল।

—কোথায় ?

—তুলাওয়ালা রহমন উসকা আদমী আর কলাবাগানের আদমী নিয়ে ছোট একঠো রাধা-কিষণের মন্দির বরবাদ কর দেগা। কিষণজীর মুরত তোড় দেগা। রাধাটো সোনেকা মাফিক ধাতুকে তৈয়ার, সেঠো লুঠ কর লেগা।

আমার সামনে আমি দেখতে পেলাম সোনার রাধা। বুকে করে দাঁড়িয়ে আছে নীল। তার কাছ থেকে ছিনিয়ে নিচ্ছে। মনে হল নীলকে টেনে নিয়ে যাচ্ছে। টেনে নিয়ে যাচ্ছে বিপ্রপদ। শাস্তি বীভৎস হাসি হাসছে। আমাকে এর আগেই রাঁচি পাঠানো উচিত ছিল। মাথার তখন গোলমাল শুরু হয়ে গেছে।

আমি একটা পাশব চিৎকার করে উঠেছিলাম।

বোমা তৈরী ছিল। আজাদ হিন্দ আন্দোলনে আমার এই জীবনের প্রথম ভূমিকা তৈরি হয়েছিল।

বললাম, নিকালো বোমা। আর বের কর দা আর ছোরা।

দাখানা থাকত দেওয়ালে টাঙান, ছোরাখানা থাকত সঙ্গে। রাত্রে বালিশের তলায়।

বোতলের বাকি মদটা গলায় ঢেলে বেরিয়ে পড়েছিলাম।

ছুটে গিয়ে হাজির হলাম। দেখলাম, এদিকে একদল প্রাণপণে চেঁচাচ্ছে, ওদিকে একটা গলির মোড়ে ওরা। সর্বাগ্রে তুলোওয়ালা রহমন। গলিটা ধরে সরাসরি কলাবাগান বস্তির সঙ্গে যোগ। রহমন বর্শাফলকের মত এগিয়ে এসে গলি আর এই ছোট রাস্তার উপরে তুলোর দোকান করেছিল। তারপর একে একে চারখানা ঘোড়ার গাড়ি করে দোকানের সামনেই একটা স্ট্যাণ্ড করে নিয়েছিল। এক-একখানা গাড়িতে তিনটে লোক—চারখানা গাড়িতেই বারোজন অনুচর নিয়ে এ রাস্তায় সে লড়াই করে রাজত্ব স্থাপনের স্বপ্ন দেখত। সে-যুদ্ধ সে করেছে আজ নির্ধারিত দিনে। কিন্তু ভুল করেছে, লগ্নটা ঠিক হয় নি, আর ভুল করেছে হিন্দুর বাড়ি না লুঠে। সর্বাগ্রে হানা দিতে এসেছে একটি মন্দিরে—রাধাকৃষ্ণ-মন্দির।

আমার জীবনে সেই সোনার রাধা যে ভেঙে গলে টাকাতে পরিণত হয়েও এমনভাবে অরূপ-রতন হয়ে অক্ষয় হয়ে গেছে, তা সেই মুহূর্তের আগে জানতে পারি নি।

রাধাকৃষ্ণের মন্দির কথাটা শুনেই আমার জীবনের নাস্তিবাদের লোহার খোলাটা ফাটিয়ে বেরিয়ে এল জীবনের সব শক্তি—বহ্নিমান হয়ে। এ বিচিত্র! এ বিচিত্র! আবার বাল্যবিশ্বাস—সংস্কার ? না, আমার পিতৃরক্তধারায় নিহিত চৈতন্যময় মহাবীর্য ? কে জানে!

আমার কণ্ঠে একটা আশ্চর্য চিৎকার আছে। সেই চীৎকার করেই আমি বোমাটা ছুঁড়েছিলাম। একটা প্রচণ্ড শব্দ করে সেটা ফাটল। ধোঁয়ায় ভরে গেল। কিন্তু কাজ কিছু হল না। সঙ্গে সঙ্গে ওরা হঠল, সকলের পিছনে রহমন। সে একটু বেশী এগিয়ে এসেছিল। ছুটল সে। আমিও ছুটে গিয়ে আমার দাখানা দিয়ে তাকে আঘাত করলাম।

আমার পিছনে আমার দল। কৃষ্ণ তৈরি করেছিলেন নারায়ণী সেনা। শিবের ছিল ভূতসেনা। এ সেনা তৈরী করেছেন খাঁদুবাবু। চণ্ডালিনী তার জীবনে ছিল একমাত্র প্রেমের পাত্রী। তার সেনা চণ্ডালসেনা। সেই সেনা সংখ্যায় তিরিশের কম নয়। তারা চিৎকার করে ছুটল। দেখতে দেখতে লড়াইটা চলে গেল গলির ও-মোড়ে। গলিটার মধ্যে ঢুকেছিলাম। হিন্দু বসতি। তাদের ঘরে ঘরে আর্তনাদ উঠেছে। ঘরের মধ্যে ঢুকেছিলাম। পেয়েছিলাম

কয়েকটা প্রত্যাচারীকে।

কী হয়েছিল আর জানতে চেয়ো না আমি নিজেও লিখতে পারব না। দক্ষযজ্ঞনাশেও প্রেতেরা এত ভয়ঙ্কর হয় নি।

তবে আমি আমাকে সেদিন স্পষ্ট দেখলাম, সেদিনের সেই রাত্রির দর্পণে।

আমি মহাভয়ঙ্কর।

এই ভয়ঙ্কর সকলের মধ্যেই আছে শিবনাথ। কিন্তু তারা ভয়ঙ্করত্ব প্রকাশ পেতে দিতে লজ্জা পায়,—ভয় পায়; পিতৃনাম কলঙ্কিত হবে, পিতার আদেশ লঙ্ঘনে তিনি রুষ্ট হবেন। এবং তারা অতি সাধারণ, তারা পিতৃপরিচয়ে বিশ্বাস করে। না দেখুক তাঁকে—তবু বিশ্বাস করে গতানুগতিকভাবে। আমার লজ্জা নেই, আমার ভয় নেই; কারণ আমি বিশ্বাসই যে করি না। আমার মধ্য থেকে আমার স্বরূপকে আমি দেখলাম। আমি মহাভয়ঙ্কর। আমার যবনিকা ছিঁড়ে সে বেরিয়ে এসেছে।

• •

এক রাত্রে আমি নেতা পরিত্রাতা হয়ে গেলাম শিবনাথ।

পরদিন কলকাতায় গুজবের শেষ ছিল না। পুলিস পঙ্গু হয়েছে। সেখানেও হিন্দু-মুসলমানের বিরোধ। একটা বিচিত্র চিন্তায় আমার মাথাটা ঝিমঝিম করছিল। গতরাত্রের ছবি মধ্যে মধ্যে চোখের সামনে ভেসে উঠছিল। আমি ভাবছিলাম, এ কী হল? এ কি শুধু ইতিহাসের প্রতিঘাত? এ কি ইংরেজের সৃষ্টি? শুধু রাজনীতি? যে যাই বলুক, আমি সেদিন শুনলাম কী জান? অর্ধসমাপ্ত যুদ্ধ যে সমাপ্তিতে উপনীত হতে ভয় পেয়েছে, অক্ষম হয়েছে, যার জন্যে সে আবারও যুদ্ধ করবে; এবার যে যুদ্ধ করবে বিজয়ীরা দু ভাগে বিভক্ত হয়ে, আমাদের দেশে তারই ভূমিকার চিৎকার উঠেছে।

আত্মা চিৎকার করছে—কে আমার পিতা?

একদল বলছে—ঈশ্বর ভগবান।

অন্যদল বলছে—না। আল্লা—খোদা।

শুধু গান্ধী অনেক দিন থেকে বাউলের মত গেয়ে বেড়াচ্ছে—'ঈশ্বর আল্লা তেরে নাম; সবকো সৎমতি দে ভগবান।" কিন্তু সে গান কেউ শোনে না। সে হিন্দুও না, মুসলমানও না। এতে তোমার হাসি পাবে। পাবারই কথা হয়তো। নতুন কালের শিক্ষিত সভ্য মানুষ তোমরা। আমি তা নই। তা ছাড়া বলেছি তো—হয়তো মাথায় গোলমালও হয়েছিল। হয় গভীর অন্তর্দৃষ্টি, নয় মাথার গোলমাল। কারণ সব অধ্যাপক পণ্ডিত, মানে গুরুরা, তোমাদের দিক। মাথারই গোলমাল।

সে চিন্তা করবার অবকাশ পাই নি। একখানা বড় গাড়ি এসে দাঁড়িয়ে ছিল বাড়ির সামনে। ড্রাইভারের পাশে অস্ত্রধারী দারোয়ান সঙ্গে আমার কাছে এসেছিলেন স্বয়ং সাধনবাবু।—আপনার কাছে এসেছি সুদর্শনবাবু একবার চলুন, আমাদের বড় বড় লোকেরা সব এক হয়ে আপনার কাছে পাঠালেন। কালকের কথা সকলেই শুনেছেন। তাঁরা যা জানতেন না, তা আমি বলেছি'। বলেছি, ছাই-চাপা আগুন, একসময় পাঁচ বৎসর সন্ন্যাসী হয়ে সাধনা করেছেন। আজ রক্ষা শুধু টাকায় হবে না। গুণ্ডায় হবে না। এমনি সাধক চাই। আসতে হবে।

গিয়েছিলাম। বিরাট বিরাট প্রতিষ্ঠাশালী ধনী লোকের সমাবেশ। সকলে আমাকে পরম সমাদরে অভ্যর্থনা জানালেন। তরুণেরা উঠে দাঁড়ালেন। বাইরে অনেক হিন্দু ছেলে। জোয়ান, প্যাঁকাটি অনেক।

এ অঞ্চল রক্ষার ভার নিতে হবে আমাকে। টাকা যত চাই পাব।

সঙ্গে সঙ্গে গত রাত্রের নানা অত্যাচারের বর্ণনা। কজন সাংবাদিকও ছিলেন। তাঁরা বললেন—সব আমরা ছাপি নি, ছাপাতে পারি নি।

ভার নিতেই হবে।

পাথর গড়ালে তার থামা আর তার হাতে নির্ভর করে না শিবনাথ। গড়িয়েছিলাম অনেকদিন আগেই। এবার অনেক পাথর উপর থেকে গড়িয়ে এসে আমাকে ধাক্কা দিলে।

আমার দল বললে—এ করতেই হবে হুজুর।

ছেলের দল বললে—এ আমাদের দাবি।

ভার নিলাম। টাকার তোড়া এল, কিছু অস্ত্র এল, পেট্রোল এল, গাড়ি এল। কোন অভাব রইল না। যেটুকু অভাব ছিল পূর্ণ করে বিকেলবেলা এল লতিকা। আতঙ্কে বিহ্বল, বিবর্ণ মুখ। বোর্ডিং তার ফিরিঙ্গিপাড়ায়। সেখান থেকে বহুকষ্টে পালিয়ে এসেছে একবস্ত্রে। বস্ত্রে নয়, পরনে তার ফ্রক—ফিরিঙ্গি মেয়ের সাজ।

আমার ঘরের দরজার বাজু দুটো ধরে সে দাঁড়িয়ে কাঁপছিল।

চিনতে আমার দেরি লেগেছিল। চিনে সবিস্ময়ে বলেছিলাম, লতিকা!

সে শুধু বলেছিল—হ্যাঁ।

—এ কী অবস্থা?

—বহুকষ্টে বেঁচে এসেছি। একটু জল খাব।

জল খেয়ে বলেছিল—ফিরিঙ্গিপাড়ায় বোর্ডিং-এ যত ফিরিঙ্গি, তত মুসলমান। ওই পাড়াতেই থাকে—শান্তি আর বিপ্রপদ। তারা কাল থেকেই বলে দিয়েছে সে অর্থাৎ লতিকা ক্রীশ্চান নয়, সে হিন্দু। বহুকষ্টে নাইট ক্লাবের বন্ধু এক সাহেবকে মিনতি জানিয়ে, টেলিফোন করে রক্ষা পেয়েছে। রাত্রেই সাহেব তাকে গাড়ি করে তার বাড়ি নিয়ে গিয়েছিল। সকালবেলা শান্তি আর বিপ্রপদকে সঙ্গে করে গুণ্ডারা এসে বোর্ডিংটা তল্লাশ করে গেছে। এখনও সেখানে পাহারা দিচ্ছে তারা। রটনা করেছে, সুদর্শন গুণ্ডার পেয়ারের মেয়েমানুষ লতিকা। লতিকা বলেছিল—আপনি নাকি কী করেছেন কাল রাত্রে! একেবারে মুসলমানদের মারধর খুনজখম করে যা-তা করেছেন! আজ বিকেলবেলা সাহেব ভয় পেয়েছিল তাই গাড়ি নিয়ে ফ্রক পরিয়ে আমাকে তুলে, অনেক ঘুরে—ময়দান স্ট্র্যাণ্ড হয়ে এখানে নামিয়ে দিয়ে গেছে।

অভয় দিয়ে বললাম—বিশ্রাম কর। কোন ভয় নেই।

রাত্রে সর্বাগ্রে রহমনদের বস্তির টুকরোটা জ্বালিয়ে কয়েকটা লাশ ফেলে বাসায় এলাম, তখন সে মনোহারিণী বেশে ছাদে দাঁড়িয়ে আস্তিক্যবাদের যুদ্ধের বহ্নিলীলা দেখছে।

আমার দিকে মুগ্ধদৃষ্টিতে তাকিয়ে বলেছিল—এ এক নতুন চেহারা আপনার।

আমি তার দিকে তাকিয়ে হেসে বলেছিলাম—হ্যাঁ। তুমি নতুন দেখছ বটে। কিন্তু তুমি-কাছে এসো না। আমার মাথার ঠিক নেই। আমার মাথায় তখন আবার আগুন জ্বলেছে, শিবনাথ। সেই প্রশ্নের আগুন। অবশ্য নতুনভাবে। আমার পিতা ঈশ্বর—না আল্লা?

সে সভয়ে ও-ঘরে চলে গিয়েছিল।

রামবিলাস এসে ডাক দিয়েছিল—শুনছি স্টীমলঞ্চে ওদের দল এসে নামবে গঙ্গার ঘাটে। মিলবে হাবুদের সঙ্গে।

আমি উঠে পড়েছিলাম: চল। হাবুর পাপ আজ রাত্রেই শেষ করব।

লতিকা ও-ঘর থেকেই বলেছিল—আমি কী করব? একলা থাকব?

বলেছিলাম—কোন ভয় নেই। ছাদে উঠে ফায়ার ওয়ার্কস্ দেখ। শোভাবাজারে জ্বলবে।

শোভাবাজারে কয়েকটা খুন করে হাবু সন্ত্রাসের সৃষ্টি করেছিল। দলটা ভারী দল। কিন্তু আমিও ভয়ঙ্কর শিবনাথ।

বস্তি জ্বালিয়ে, হাবুকে মেরে ফাঁসিতে ঝুলিয়ে রেখে এসেছিলাম।

লতিকা বলেছিল—আপনি ঘুমোন এবার, আমি চুলে হাত বুলিয়ে দি।

—না। তুমি যাও। আমাকে ভাবতে দাও।

এসব আর কত বলব, শিবনাথ!

কলকাতার দাঙ্গার একতরফের যত বীভৎসতা যদি আমাতে আরোপ কর, আপত্তি করব না। আমি তখন মহাভয়ঙ্কর।

পূর্ণ এক বৎসর। পূর্ণ এক বৎসর—চিন্তা না, সংশয় না, শুধু উন্মত্ততা। চিন্তার অবসর কোথায়? পিতার নাম—আল্লা, না, তার নাম ঈশ্বর? 'ঈশ্বর আল্লা তেরে নাম'—বন্ধ কর ও গান। বিংশ শতাব্দীর যে যুদ্ধে নির্ণয় হবার কথা পিতা আছে বা আমরা স্বয়ম্ভু এই প্রশ্নের —সে যুদ্ধ পরমাণুর মধ্যে মৃত্যুশক্তি দেখে স্তব্ধ হয়েছে। তাদের মধ্যেও আবার ধোঁয়াচ্ছে প্রশ্নের আগুন। সর্বাধিপত্যের সিংহাসনের দিকে লক্ষ্য রেখে আবার সাজছে। আমাদের মধ্যেও ওই একটি লোক ছাড়া সবাই সিংহাসনের অধিকারটার দিকে লক্ষ্য রেখে মানুষের এই প্রশ্নের মর্মান্তিক যাতনার সুযোগ নিচ্ছে। ফৌজদারির পর দেওয়ানি হবে। হোক। আমি আমার কাজ নিয়ে আছি।

একদিন ধীরেনবাবু এসে আমাকে শাসিয়েছিলেন।

—এ সব কী হচ্ছে?

হয়তো খুন করতাম। করাই উচিত ছিল। কিন্তু দেখা হয়েছিল সেই রাধাকৃষ্ণের মন্দিরের সামনে। তার উপর দিনের বেলা; তিনি বেরিয়েছিলেন—পীস কমিটি করতে। তাই নিজেকে সংযত করেছিলাম। বলেছিলাম—তার জবাবদিহি তোমার কাছে করব না।

—আচ্ছা। কিন্তু পরে এর জবাবদিহি করতেই হবে।

বলেছিলাম—করব। মুখে নয়, জীবন দিয়ে। এখন যাও। ফিরে তাকিয়েছিলাম, শিবনাথ, সেই রাধাকৃষ্ণের দিকে। কী যে একটা হয়েছিল মনে, দিনান্তে একবার ওই মূর্তিটি না দেখলে মন বিষণ্ন হত।

দেখতে দেখতে নোয়াখালি, নোয়াখালির পর বিহার, তারপর পাঞ্জাব। গান্ধী নোয়াখালি গেলেন, আমি ব্যঙ্গ করলাম। না, ব্যঙ্গ ঠিক করি নি। মনে মনে বলেছিলাম, ব্যর্থ হবে তুমি। আগে ঈশ্বরকে প্রত্যক্ষ কর, প্রকট কর মানুষের সামনে, তারপর বোল—'ঈশ্বর আল্লা তেরে নাম'। তাকেই বলাও—আমার নাম ঈশ্বর আল্লা দুই-ই। তবে শুনব।

তারপর স্বাধীনতা। আল্লার সন্তান আর ঈশ্বরের সন্তানের মধ্যে দেশ ভাগ হল। গান্ধীজী এলেন কলকাতায়। আমার মনের অবস্থা তখন বিচিত্র। বোঝাতে পারব না। স্বাধীনতা এল। যদি এল—যখন এল তখন ঈশ্বর নেই কে বললে? কেন আমি পশুত্বের সাধনা করলাম? কেন? কেন? কিন্তু লোকে বলছে—বইয়ের বিশ্বাস বুঝেছি—স্বাধীনতা আসাটাই ঈশ্বরের অস্তিত্বের প্রমাণ নয়। প্রমাণিত হয় না—ডারউইন থিয়োরি মিথ্যা। স্বাধীনতা এসেছে

মানুষের বুদ্ধিতে, মানুষের কৌশলে। বড় বড় প্রবন্ধ লেখা হচ্ছিল—পড়লাম। এদিকে যে সংগ্রামে নেমেছি তা শেষ হয় নি। সরে দাঁড়ালে নেতৃত্ব যাবে। অপর পক্ষ অসহায় পেয়ে হত্যা করবে। মরতে ভয় আমার নেই। মৃত্যুভয়টা বড় ছিল না। বড় ছিল—নতুন প্রতিষ্ঠার একটা নেশা। আর একটা আক্রোশ—নীলের জন্য আক্রোশ, শান্তি-বিপ্রপদর জন্য আক্রোশ। থামব কী করে? বেলেঘাটায় তখন আমারই অভিযান চলেছে। গান্ধী বেলেঘাটায় এসে মুসলমানদের রক্ষার জন্য আসন পাতলেন। আমারই হুকুমে গান্ধীজীর বাসস্থানের সম্মুখে বিক্ষোভ দেখালে আমারই অনুগামীরা। বিশ্বাস কর, শিবনাথ, ইচ্ছা আমার খুব ছিল না। কিন্তু এক দিকে সাধনবাবু, অন্য দিকে ধীরেনবাবু। সাধনবাবু এসে হাত ধরে অনুরোধ করলেন তাঁরই বেলেঘাটার এক বন্ধুর জন্য, সেখানটায় মুসলমানদের না দমালে বাস করা অসম্ভব। অন্য দিকে ধীরেনবাবুর দল সুযোগ পেয়ে হল্লা করছে—শান্তি-শান্তি। অশান্তিকারীদের দমন কর। শুনলাম পুলিশের কাছে আমাদের এবং আরও কয়েকজনের নাম পাঠিয়েছে। জ্বলে উঠলাম। এদের জানি। যুদ্ধের সময় একদলের অন্যদলের লোককে ধরিয়ে দেওয়ার কথা জানি। বেলেঘাটায় গান্ধীজীর প্রায় চোখের সামনে আমারই ব্যবস্থায় মুসলমানের লরির উপর বোমা পড়ল। গান্ধীজী অনশন শুরু করলেন।

আশ্চর্য। সমস্ত মনটা যেন একটা আশ্চর্য কিছুতে ধাক্কা খেয়ে থমকে দাঁড়াল। একটা কিসে—সেটা অসামান্য কিছু, এক বিরাট পাহাড়ের মত অলঙ্ঘনীয়। বিস্ময় বোধ করলাম। আশ্চর্য! হিংসা ক্রোধ বিষয়বুদ্ধি অন্ধ স্বার্থের আবেগ—এই চার-ঘোড়াটানা রথখানা যেন রুদ্ধগতি হয়ে থেমে গেল। চারটে ঘোড়াই যেন থরথর করে কেঁপে হাঁটু দুমড়ে বসে গেল।

নেমে আশ্চর্য লোকটিকে দেখতে গেলাম।

প্রশ্ন করব, পিতাকে আপনি দেখেছেন?

যদি বলেন—হ্যাঁ, তবে বলব, আমাকে দেখাবেন?

সেই সন্ন্যাসীকে একবার বলেছিলাম, দীক্ষা দেবেন আমাকে? তেমনি করে বলব, দীক্ষা দেবেন আমাকে? পিতাকে দেখাবেন?

দেখতে গেলাম।

গিয়ে দেখলাম, অসাধারণ কিছুই নয়, ক্ষীণতনু শান্ত শ্যামবর্ণ একটি ছোটখাটো মানুষ স্তব্ধ হয়ে বসে আছেন; দুটি চোখভরা জল টলমল করছে।

শান্তি স্থাপন করতে গিয়ে শচীন মিত্তির ছুরি খেয়ে মারা গেছেন।

এমন দু ফোঁটা জল আমি জীবনে দেখি নি শিবনাথ। ভয় হল। আমি যেন কেমন হয়ে গেলাম। বিশ্বাস কর, মনে হল ওই জল ঝরবে আর ১৯৪২ সালের মেদিনীপুরের সমুদ্রের জলোচ্ছ্বাসের মত আমাকে এসে গ্রাস করবে। আমার প্রশ্ন করা হল না, সমস্ত জীবন-সন্ধানের উত্তর নেওয়া হল না। আমি পালিয়ে এলাম। গেলাম কাঁটাপুকুরে শচীন মিত্তিরের শবদেহ দেখতে। লোকে লোকারণ্য। সব মানুষ দাঙ্গায়-মাতা মানুষ। আমারই মত অন্ধভাবে একই প্রশ্নের উত্তর-খোঁজা মানুষ। তার সঙ্গে রাজনৈতিক বুদ্ধিবাদীরাও। দেখলাম না শুধু ধীরেনবাবুকে। খুঁজিও নি। ভিড় ঠেলে গেলাম ভিতরে; ফুলে ঢাকা খাটে শুয়ে প্রশান্তমুখ তরুণ। তার পাশে এক আশ্চর্য বৈরাগ্যের প্রতিমূর্তি এক নারী। চোখে জল টলমল করছে। আঁচলে মুছে নিচ্ছেন। আমি পালিয়ে এলাম। মৃত্যুর পূর্বে হাসপাতালে কেন যাই নি, এর জন্যে আপসোস হল। জিজ্ঞাসা করতাম, পিতাকে দেখতে পাচ্ছেন? তিনি এসেছেন?

শিবনাথ, তখন মধ্যে মধ্যে আমার বিচিত্র অবস্থা হত। মাথায় যন্ত্রণা হত। সংজ্ঞাহীনের

মত পড়ে থাকতাম। ডাক্তার বলেছিল, হয়তো পাগল হয়ে যেতে পারেন। সাবধানে থাকবেন।

সে সময় সুস্থ করবার, সেবা করবার ভার ছিল রামবিলাসের। লতি তখন নেই। নইলে সে নিশ্চয় আসত। আগেই বলেছি, দাঙ্গার প্রথম ধাক্কা মেটবার পরই চলে গিয়েছিল। তার আপিসের বন্ধু এসে তাকে নিয়ে গিয়েছিল। বদলি করে দিয়েছিল মাদ্রাজ আপিসে। একা থাকতাম। নিত্য যেতাম সেই রাধাকৃষ্ণের মন্দিরে। কাউকে সহ্য করতে পারতাম না।

সেদিন—শচীন মিত্তিরের মৃত্যুর দিন, রাত্রে শুয়ে পড়বার আগে হুকুম দিলাম, সমস্ত অস্ত্র দিয়ে এস বেলেঘাটায়।

রামবিলাস বিস্মিত হয়ে বললে—সব!

বললাম, সব—সব—সব। আর শোন, কাউকে যেন ডেকো না। খবরদার!

—ডাকব না?

—না। না।

তিন দিন পড়ে থেকে উঠে গেলাম রাধাকৃষ্ণের মন্দিরে। ফিরে এলাম। রামবিলাস বললে—একটা কাম হয়ে গিয়েছে বাবু।

—কী?

—বাবুলোক সব বন্ধ কর দিয়া।

—বন্ধ করে দিয়েছে?

—হাঁ। সাধনবাবু বলে দিয়েছে—কী করব, কেতো দেবো! চিরকাল কি পুষব আমরা?

—হুঁ।

—ওহি ছোকরারা, ওহি হেমন্ত ছোকরাকে দল, একঠো দোকান লুঠ লিয়া।

—লুঠ?

—হ্যাঁ, মোটরসে যায়কে পিস্তল, বোমা দমাদম মারকে টাকা লুঠকে চলা গিয়া। উ লোক কুছু টাকা দে গিয়া!

বললাম, ইচ্ছে হয় তোরা নিগে বিলাস। আমায় ছুটি দে।

—ছুটি?

—হ্যাঁ। আমাকে খানচারেক কাপড় গেরুয়ায় ছুপিয়ে দে। আর খানতিনেক কম্বল, বুঝলি? আমি বেরিয়ে পড়ব।

—পুলিসকে কুছু জুলুম হোগা? ওয়ারেণ্ট নিকলা?

বললাম—হ্যাঁ।

কী বোঝাব ওকে? ও তো কাঁদবে। ছাড়বে না আমাকে। সত্যিই গেরুয়া পরে একটা সামান্য ঘরে বাসা নিলাম। কলকাতা ছেড়ে যেতে চেয়েও পারলাম না। দিনান্তে একবার এই মন্দিরে গিয়ে রাধামূর্তিটি দর্শন না করলে পারতাম না। তোমাদের মনস্তত্ত্ববিদদের জিজ্ঞাসা করতে পার, কী এর ব্যাখ্যা! আর একটা ব্যাখ্যা আমি জানি যা তোমাদের ঠোঁটের ডগায় লেগে আছে—সেটা হল প্রতিক্রিয়া। ও আমি মানি নে।

যাক্। শোন, শেষ হয়ে এসেছে কথা।

হঠাৎ একদিন সকালবেলা তখন, ঘর থেকে উঠে বেরিয়েছি, কলাবাগানের একটা গলির ভিতর দেখলাম শান্তি আর বিপ্রপদ।

আমি জানতাম, ওরা চলে গেছে অন্য দেশে। শিবনাথ, দপ করে আগুন জ্বলে ওঠার মত মাথার মধ্যে আগুন জ্বলে উঠল। কোমরে হাত দিলাম।

শিবনাথ, পৃথিবীতে এইটে বুঝে গেলাম—যেটাকে সংসারে পাপ বলি, সেটাকে প্রশ্রয় দিলে বা তাকে আশ্রয় করলে সে সহজে ছাড়ে না। গেরুয়া পরেছিলাম, সব ছেড়ে বসে বসে ভাবতাম, হল কী! উত্তর কই? রামবিলাস টাকা যোগাত। খবর করতাম না কোথা থেকে আসে। সন্ধ্যায় মন্দিরে গিয়ে রাধার দিকে চেয়ে নীলকে মনে করতে চেষ্টা করতাম। মনে পড়ত না তার মুখ। তার বদলে ভাসত শান্তির মুখ। আমি বার বার 'আঃ—আঃ' বলে মুখখানাকে সরাতে চেষ্টা করতাম। সরত, আবার আসত। আর একটা বিচিত্র অসামঞ্জস্য নিজের অজ্ঞাতসারে ঘটিয়েছিলাম, তাও কোনদিন খেয়াল করি নি। গেরুয়ার আলখাল্লার নীচে ছোরাখানা রাখতাম। মনে প্রশ্নও হয় নি, কেন রাখি? উত্তর সহজ। জীবন তো নিরাপদ ছিল না। সেদিন নিজেকে নিরাপদ করার কাজে নয়, মুহূর্তে দারুণ প্রতিহিংসায় ছোরাখানা বের করে ছুটে গেলাম। কলাবাগান তখন প্রায় শূন্য। স্বাধীনতার পর গুণ্ডারা পালিয়েছে।. আছে নিরীহরা। গিয়ে দুজনকে ধরে একটা চিৎকার দিলাম।

তার পর?

সে যাক। নিষ্ঠুরভাবে হত্যা করলাম দুটোকে। বুক দুটো চিরে হৃৎপিণ্ড বের করে দিয়েছিলাম।

নিরাপদেই চলে এলাম। কে ধরবে আমাকে? তখনও আমি নায়ক।

রামবিলাস এল। বললে—ঠিক করিয়েসেন। কিন্তু হিঁয়া নেহি। আপনি কোলকাতা ছাড়ুন।

যাব। তার আগে আমার কাজ শেষ করতে হবে। শান্তি, বিপ্রপদ—ও দুটো তো কীট-পতঙ্গ। আছে, আরও আছে। দেহব্যবসায়িনী পল্লীর সব আমার নখদর্পণে। রাত্রি বারোটার সময় উঠে চলে গেলাম। সঙ্গে রামবিলাস। সে অনুনয় করলে—গুরুজী, আমাদের হুকুম করুন।

বললাম—না। এ কাজ আমাকে নিজ হাতে করতে হবে।

দাঁড়ালাম গিয়ে সাধনবাবুর প্রণয়িনীর বাড়ির গলির মুখে। সাধনবাবু একটার সময় বের হতেন ওখান থেকে, আমি জানতাম। অতি নির্জীব হে লোকটা! আমি ছোরা তুলতেই সে বোধ হয় মরে গিয়েছিল। শেষ করে দিয়ে চলে এলাম। দেখল অনেকে। কিন্তু আমার মত ভয়ঙ্করকে ধরবে কে? বাস্, রইল ধীরেনবাবু—কাল। শুয়ে পড়লাম। বাকী রাত্রিটা, পরের সারাদিন আচ্ছন্নের মত পড়ে রইলাম। কিন্তু সে ঘুম নয়। তন্দ্রাচ্ছন্নতার মধ্যে এলোমেলো স্বপ্ন। ঘুমের ওষুধ খেলাম। তারপর এল ঘুম। ঘুম যখন ভাঙল তখন রাত্রি আটটা। কিসে যেন টানছিল। রাধাদর্শন! বেরিয়ে পড়লাম। যে লোকটি পাহারায় ছিল, সে বললে—হুজুর! গুরুজী!

গ্রাহ্য করলাম না। বেরিয়ে গেলাম। কোমরের ছোরাটা খুলে ফেলে দিলাম। এবার মনে পড়েছিল। রাধার সামনে দাঁড়িয়ে আছি। আর একখানা মুখ মনে করবার চেষ্টা করছি, এমন সময় ঝাপটে ধরলে কেউ পেছন থেকে।

জানতাম; পুলিস। আঃ, একটা বাকী রইল!

আক্ষেপ নেই, শিবনাথ। কোন আক্ষেপ নেই।

বিচারকের রায়টা পড়ো; আমার কোন আপত্তি নেই। আমার ভয় নেই। কিন্তু আমার আত্মার যন্ত্রণাটা বিচারক বুঝলেন না। এ মানুষের চিরকালের আর্তনাদ।

বিংশ শতাব্দীতে এই আর্তনাদ অ্যাটমবোমার বিস্ফোরণে আকাশ-বাতাস আলোড়িত করে পরিব্যাপ্ত। কান থাকলে শুনতে পেতেন, মানুষের মনে এ আর্তনাদ আরও পরিব্যাপ্ত।

আমার পিতা কে?

তোমার পিতা নেই। তুমি স্বয়ম্ভু।

—না—না—না।

এ আর্তনাদ শুনতে পান নি তিনি। যাক, তাতেও আক্ষেপ নেই। কষ্টও নেই। যেদিন রায় দেন বিচারক, সেদিন নীল এসেছিল। সে কথা আগে বলেছি, শিবনাথ। ভোল নি বোধ হয়। বুকে তখনও একটা উদ্বেগ।

আশ্চর্য, শিবনাথ, আমি তাকে চিনতে পারি নি। বৈরাগিণী-তপস্বিনী মূর্তি! তবু মনটা উথলে উঠেছিল—কে? কে? ও কে? সে যখন বিচারকের অনুমতি নিয়ে আমার কাছে এসে দাঁড়িয়ে বললে—আমি নীল। তখন শুধু বিস্ফারিত দৃষ্টিতে তার দিকে তাকিয়ে রইলাম। নীল! আমার নীল! এত রূপ! এত শান্ত! এত স্নিগ্ধ! আঃ! বোধ হয় আপনা-আপনি মুখ থেকে বেরিয়েছিল।

নীল! সব উদ্বেগ আমার এক মুহূর্তে শান্ত হয়ে গেল।

নীল বললে—ভুলে যাচ্ছি সব কথা শিবনাথ—মনে পড়ছে শেষ কথাটি; ভয় করো না।

না। ভয় আমার ছিল না। উদ্বেগ একটু হয়েছিল, নীল মুছে দিল। ভয় করব না। ফাঁসিকাঠে নির্ভয়ে গিয়ে চড়ে মনে মনে বলব, মৃত্যু, আমার প্রশ্নের উত্তর তুমি দাও। আমার পিতা কে?

পিতা! যদি তুমি থাক—তুমি আছ—তুমি মৃত্যু-যবনিকার ওপার থেকেই বল—আমি আছি। আমি অতি সাধারণ, শিবনাথ। কিন্তু সাধারণ বহুর মধ্যে যে অসাধারণ মানুষের চোখে পড়ে না, আমি তাই। সে চোখে পড়ে একটা নিদারুণ বিপ্লবে—মানুষের অভ্যুত্থানের মধ্যে।

এই শেষ শিবনাথ। আছি ফাঁসির প্রতীক্ষায়। আর নীল আসবে দেখা করতে।

## শিবনাথের কথা

সুদর্শনের খাতার শেষের দিকে সাদা পাতাগুলোর মধ্যে কতকগুলি কবিতা এবং টুকরো লেখা পেয়েছি। সুদর্শনের নিজের লেখা নয়। বিশিষ্ট কবির লেখা। স্মৃতি থেকে লিখেছে। সেও তুলে দিচ্ছি। শুরু করেছে রবীন্দ্রনাথ থেকে।

ভগবান, তুমি যুগে যুগে দূত পাঠায়েছ বারে বারে—

মাঝের ক'লাইন নেই। একেবারে স্ট্যাঞ্জার শেষ লাইন।

আজি দুর্দিনে ফিরানু তাঁদের ব্যর্থ নমস্কারে।

তারপর এ কবিতাটি সুধীন্দ্রনাথ দত্তের—

ভগবান,—ভগবান

অতীতের অলীক আত্মীয় ভগবান—
অভিব্যাপ্ত আবির্ভাবে আজ—
আমার স্বতন্ত্র শূন্যে করো তুমি আবার বিরাজ !

তারপর এটি কার আমি জানি—সুদর্শন নাম লেখে নি।

সোঁদর বন—
আমার শ্যামল শিরায় বহিছে সারাক্ষণ
সোঁদর বন।
সোঁদর বনের আত্মা আমার রাত্রিদিন
খুঁজছে কোথায় ব্যাঘ্রদিন,
যেথায়, ঘর—
তীক্ষ্ণ থাবায় ভয়ঙ্কর—

নীচে লেখা—আশ্চর্য ! লতির সঙ্গে দেখা হওয়ার দিন এই কবিতাটি বোধ হয় দোকানে পড়ে এসেছিলাম।

তারপর প্রেমেন্দ্র মিত্রের কবিতা—

বিজ্ঞানের অতীত তমিস্রায়
আমি তাঁর পক্ষধ্বনি শুনি
শুনি বিশাল পক্ষ সঞ্চালনের
গুরুগুরু মৃদঙ্গ বোল

তারপর নিজে লিখেছে—এইখানে লাইনটা জুড়ে দিলেই এটা আমার মনের কবিতা—

"বিজ্ঞানাতীত শক্তির কুজ্ঝটিকায়
অন্তরাল থেকে চাই দেবতা।"

সেই তো—সেই তো আমার পিতা।

শেষ লেখা—

আজ আমার প্রণতি গ্রহণ করো, পৃথিবী,
শেষ নমস্কারে অবনত দিনাবসানের বেদিমূলে।

•

ফাঁসির দিন ভোরবেলা আমিও গিয়েছিলাম জেলখানার ফটকে।

আকাশ সন্থ ফরসা হচ্ছে। অন্ধকার কেটেছে। সেই কুহেলির মধ্যে দেখলাম এক আশ্চর্য নারীমূর্তি। দীর্ঘাঙ্গী, গৈরিক-পরা এক অপরূপা সন্ন্যাসিনী। আয়ত চোখ। শুধু মিলল না —সুদর্শন দেখেছিল যে মদিরার মাদকতা তা। আমি দেখলাম উদাসীন বৈরাগ্য। হয়তো পরিবর্তন হয়ে থাকবে। রুক্ষ কেশভার কিন্তু ঠিক আছে। সে মূর্তি সেই কুহেলির মধ্যে পরমাশ্চর্য মনে হল। স্তব্ধ হয়ে দাঁড়িয়ে ছিলেন। পাশে একটি খাটিয়া এবং কয়েকজন লোক।

এগিয়ে গিয়ে নমস্কার করে বললাম, আমি শিবনাথ। সুদর্শনের বাল্যবন্ধু। আপনি নীলনলিনী দেবী ?

—হ্যাঁ। বিষণ্ণ হাস্যে মুখখানি উদ্ভাসিত হয়ে উঠল। তারপর বললেন—কাল শেষ দেখার সময়ও আপনার কথা বলেছেন।

সৎকারে আমিও গিয়েছিলাম শ্মশানে। সৎকারশেষে প্রশ্ন করলাম, এখন কোথায় যাবেন ?

বললেন—বরাবর স্টেশনে। সেখান থেকে আশ্রমে। হিমালয়ের এক জায়গায় একটি আশ্রম করেছি। অন্ধ খঞ্জ এদের নিয়ে ছোট ঘরকন্না। ভিক্ষায় চলে। ওদের কল্যাণে আমারও চলে।

একটু থেমে বললেন—সব তো জানেন আপনি। তাঁর গেরুয়া কাপড়ের সঙ্গে তাঁর অসমাপ্ত তপস্যা কোথায় জড়ানো ছিল। সেদিন পরবার সঙ্গে সঙ্গে সেটা আমায় অর্শালো। সেটা শেষ করে যাব। মানে, শেষদিন পর্যন্ত করে যাব। তাঁকে পাব কি না জানি না। তবে শান্তি পেয়েছি—সুখ পেয়েছি। এই পর্যন্ত।

বলে ফেললাম, সুদর্শনের জন্য দুঃখ হয়। আপনাকে নিয়ে সে সুখী হতে পারত। শান্তি পেত।

হেসে তিনি বললেন—সে কি সেই মানুষ? যুগ-যুগের কোন এক যোগভ্রষ্ট আত্মা। জন্মে জন্মে খুঁজে আসছে। তাঁকে দেখলাম, তখনও ভাবছেন। বললাম—আর ভেবো না, আত্ম-সমর্পণ কর। ভয় কোরো না। বললেন—ভয়? না। ভয় আমার ছিল না, উদ্বেগ কিছু হয়েছিল, সে তুমি মুছে দিয়েছ। কিন্তু না ভেবে কি পারি? ঠিক ভাবি নি। মনে মনে বলছি—তুমি যদি থাক, তবে তোমাকে ডাকছি আমার জীবন-মূল্যে, উত্তর দাও। তুমি শুনতে পাচ্ছ কিনা জানি না—বিংশ শতাব্দীর মানুষের আর্তনাদ, তার আকৃতি! অণুপরমাণু ভেঙে সে তোমাকে খুঁজছে। আমি বললাম—তাঁকে মনে খোঁজ, প্রেমে খোঁজ, নিজেকে বিলিয়ে দিয়ে খোঁজ। বললেন কী জানেন? বললেন—না, তাঁকে বাইরে খুঁজব, মনে খুঁজব, প্রেমে খুঁজব, হিংসায় খুঁজব, জীবন দিয়ে খুঁজব, জীবন নিয়ে খুঁজব, পাপে-পুণ্যে, আলোয়-অন্ধকারে —সব কিছুতে খুঁজব। দেহ চিরে চিরে খুঁজব, পৃথিবী ভেঙে ভেঙে খুঁজব। উত্তর চাই। বিংশ শতাব্দীতে তাঁকে উত্তর দিতে হবে। না পাই উত্তর, ধ্বংস করব নিজেই নিজেকে। কী প্রয়োজন এই জন্মের, এই জীবনের—যেখানে নিজেই জানি না আমার পিতা কে? আমি মনে মনে বলছি—আমার ফাঁসির পূর্বে যেন যবনিকা ছিঁড়ে বা ওপার থেকে তার একটা উত্তর আমাকে দিয়ো। এর উত্তর আমার চাই। না পাই, জন্মান্তরে ভয়ঙ্করতর মূর্তিতে এসে প্রশ্ন করব—বল, আমার পিতা কে?

তারপর অবশ্য বললেন—তবে একটা রূঢ় অসন্তুষ্ট পদক্ষেপ যেন শুনতে পাচ্ছি। মনের ভ্রান্তি হতে পারে। তবে মনে হচ্ছে, কেউ যেন আসছেন, তাঁর ললাট তিরস্কারে ভ্রূকুটিকুটিল।

বললাম—তাঁকেই প্রণাম কর।

বললেন—আগে আসুন তিনি। ভ্রম যদি না হয় লুটিয়ে পড়ব। যবনিকা ছিঁড়ুক।

মুখখানা একটু আরক্ত হয়ে উঠল, বললেন—গোপন করব না, শেষে বলেছিলে—তোমাকে শেষ একটি চুম্বনের কামনা এখনও আমার রয়েছে। কিন্তু না, থাক। তোমার তপস্যা ভঙ্গ করব না।

কিন্তু আমি অসঙ্কোচে মুখ এগিয়ে দিয়েছিলাম।

তিনি বলেছিলেন—কোন খেদ আর রইল না আমার, এইবার শেষ প্রশ্নের উত্তর। একটু চুপ করে থেকে আবার বললেন—নীল, এই মুহূর্তে যেন উত্তরের খানিকটা পাচ্ছি। শুনছি—খোঁজ, আরও খোঁজ। পাবে বইকি উত্তর। আমি নেই তো তুমি কী করে সম্ভবপর হলে! ছিন্ন কর, যবনিকা ছিন্ন কর। তুমি ঈশ্বরের সন্তান না হও, তুমি পশুরও সন্তান নও। তুমি মানুষ। আমাকে খোঁজ। নীল, ফাঁসির মঞ্চে দাঁড়িয়ে আমি যবনিকা ছিঁড়ব। অধীর আগ্রহে প্রতীক্ষা করছি আমি। কোন খেদ নেই। কোন দুঃখ নেই। আমি জানব, জানতে পারব—

আমার পিতা কে ?

আমি অবাক হয়ে এই তপস্বিনীর অপরূপ অসঙ্কোচ মুখের দিকে তাকিয়ে ছিলাম। তিনি বলেছিলেন—আমি যাই। নমস্কার।

একা দাঁড়িয়ে থাকতে থাকতে আমারও চিৎকার করে উঠতে ইচ্ছে হল, কে ? কে আমার পিতা ?

কোথায় একটা বিস্ফোরণের শব্দ হল। কী একটা রাজনৈতিক আন্দোলন চলছে। কী বলছে ? আমি যেন শুনছি—ওই কথা ! কে আমার পিতা ?